দৃষ্টি রাখা এবং প্রয়োজন উপস্থিত হইলে তাঁহাদের সহিত যুদ্ধবিগ্রহে প্রবৃত্ত হওয়া। বিজিগীষুর পক্ষে ষাড্‌গুণ্যের মধ্যে যে গুণটির প্রয়োগের প্রয়োজন হয়, তাহা প্রয়োগ করিয়া বিদেশীয় শত্রু রাজার প্রতি কূটনীতির প্রয়োগের অভিপ্রায়-পোষণরূপ ব্যাপারের নাম হইল 'আবাপ'। তদীয় অর্থশাস্ত্রপ্রণয়ন প্রসঙ্গে কৌটিল্য 'তন্ত্র' ও 'আবাপ'—এই উভয়বিধ নীতি স্মরণ করিয়াই সম্ভবতঃ সেই গ্রন্থের অধিকরণ, প্রকরণ ও অধ্যায়গুলির ক্রম ও সাজকল্পনা করিয়া থাকিবেন। শাস্ত্রের তন্ত্রাংশে তিনি পাঁচটি অধিকরণে ৯৫টি প্রকরণের ও ৯৬টি অধ্যায়ের এবং আবাপাংশে পরবর্ত্তী নয়টি অধিকরণে ৮৪টি প্রকরণের ও ৫৩টি অধ্যায়ের সন্নিবেশ করিয়াছেন। এক প্রকরণাত্মক পঞ্চদশ অধিকরণে ১টি অধ্যায়ে আলোচ্য বিষয়গুলিকে 'তন্ত্র' ও 'আবাপের' অন্তর্ভুক্ত গণ্য না করিলেও চলিতে পারে। প্রথম পাঁচটি অধিকরণের নাম হইল, যথাক্রমে—(১) 'বিনয়াধিকারিক' (অর্থাৎ রাজার বিনয় ও বিদ্যাদিশিক্ষার প্রস্তাব-যুক্ত), (২) 'অধ্যক্ষপ্রচার' (অর্থাৎ বিভিন্ন শাসনবিভাগের অধ্যক্ষগণের কর্ত্তব্যাদিনির্ণয়-যুক্ত), (৩) 'ধর্ম্মস্থীয়' (অর্থাৎ দেওয়ানী-আদালত-সম্পর্কীয় ব্যবহারস্থাপনা-যুক্ত), (৪) 'কণ্টক-শোধন' (অর্থাৎ ফৌজদারী-সম্পর্কীয় ব্যবহারে সমাজের কণ্টক বা উপদ্রবকারীদিগের শাস্তি বিধি-যুক্ত) এবং (৫) 'যোগবৃত্ত' (অর্থাৎ গূঢ়পুরুষাদি-কর্ত্তৃক উপাংশুবধাদির প্রয়োগ-যুক্ত)। তৎপরবর্ত্তী নয়টি অধিকরণের নাম হইল যথাক্রমে—(৬) 'মণ্ডলযোনি' (অর্থাৎ দ্বাদশ-রাজমণ্ডলের চিন্তাবিষয়ক), (৭) 'ষাড্‌গুণ্য' (অর্থাৎ সন্ধিপ্রভৃতি ছয়টি গুণের প্রতিপাদন-যুক্ত), (৮) 'ব্যসনাধিকারিক' (অর্থাৎ সপ্তাঙ্গ রাজ্যের বিপদের ও সঙ্কটের আলোচনা-বিষয়ক), (৯) 'অভিযাস্যৎকর্ম্ম' (অর্থাৎ বিজিগীষু রাজার শত্রুর প্রতি অভিযান-সম্বন্ধীয়), (১০) 'সাংগ্রামিক' (অর্থাৎ সংগ্রাম-বিষয়ক আলোচনা-যুক্ত), (১১) 'সংঘবৃত্ত' (অর্থাৎ সংঘ বা শ্রেণী প্রভৃতির প্রতি বিজিগীষুর আচরণ-সম্বন্ধীয়), (১২) 'আবলীয়স' (অর্থাৎ অবলীয়ান্ বা দুর্ব্বলতর বিজিগীষুর করণীয়-যুক্ত), (১৩) 'দুর্গলম্ভোপায়' (অর্থাৎ শত্রুদুর্গের লাভোপায়-সম্বন্ধীয়) এবং (১৪) 'ঔপনিষদ' (অর্থাৎ পরোক্ষভাবে শত্রুজয়ের উপায়-রহস্যের কথা বিষয়ক)। সর্ব্বশেষের প্রকরণের নাম (১৫) 'তন্ত্রযুক্তি' (অর্থাৎ অর্থশাস্ত্রে প্রচলিত ৩২ প্রকারের ব্যাখ্যান-ন্যায়-বিষয়ক)।

অর্থশাস্ত্রে পাঠকবর্গের সুখপ্রবেশের জন্য, আমরা এস্থলে উপরিউক্ত পঞ্চদশ অধিকরণে অন্তর্ভুক্ত প্রকরণগুলি হইতে কয়েকটি বিশিষ্ট কৌটিলীয় মূলনীতি ও মতবাদের প্রতি তাঁহাদের দৃষ্টি আকর্ষণ করিতে ইচ্ছা করি। সর্ব্বাগ্রে আমাদের

এই কথা স্মরণ রাখিতে হইবে যে, কৌটিলীয় রাজনীতি ব্রাহ্মণাদি চতুর্ব্বর্ণের ও ব্রহ্মচার্য্যাদি চতুরাশ্রমের স্ব-স্ব ধর্ম্মপালনরূপ মূলের উপর প্রতিষ্ঠিত। লোকযাত্রা সুষ্ঠুভাবে রক্ষা করিতে হইলে রাজাকে প্রকৃত দণ্ডধর হইয়া রাজ্যশাসনে প্রবৃত্ত হইতে হইবে। লোকসমাজে মাৎস্যন্যায় বা অরাজকতা প্রতিহত করিতে হইলে, রাজাকে যথার্হদণ্ড হইতে হইবে। কৌটিল্য মনে করেন যে, বর্ণাশ্রমের ধর্ম্ম পালিত হইলে, ইহা স্বর্গ ও অনন্তফল মোক্ষেরও সাধন হইতে পারে। স্বধর্ম্মের উল্লঙ্ঘন ঘটিলে সমাজে কর্ম্মসংকর ও বর্ণসংকর উপস্থিত হয় ও সমাজ উচ্ছিন্ন হইয়া পড়ে। সুতরাং তাঁহার মতে রাজার প্রথম কর্ত্তব্য সমস্ত লোককে স্বধর্ম্ম হইতে ভ্রষ্ট না হইতে দেওয়া [ "স্বধর্ম্মঃ স্বর্গায়ানন্ত্যায় চ। তস্যাতিক্রমে লোকঃ সংকরাদুচ্ছিদ্যেত। তস্মাৎ স্বধর্ম্মং ভূতানাং রাজা ন ব্যভিচারয়েৎ।...... ব্যবস্থিতার্য্যমর্য্যাদঃ কৃতবর্ণাশ্রমস্থিতিঃ। ত্রয্যা হি রক্ষিতো লোকঃ প্রসীদতি ন সীদতি" ॥ ১।৪ ]। আত্মসম্পদযুক্ত নীতিজ্ঞ রাজা ক্ষুদ্র দেশের অধিকারী হইলেও, সর্ব্বপ্রকার প্রকৃতি সম্পদে সম্পন্ন থাকিতে পারিলে, তিনি সমগ্র পৃথিবী জয় করিয়া চাতুরন্ত সম্রাট্ বা সার্ব্বভৌম নরপতি হইতে পারেন [ আত্মবাংস্বল্পদেশোঽপি যুক্তঃ প্রকৃতিসম্পদা। নয়জ্ঞঃ পৃথিবীং কৃৎস্নাং জয়ত্যেব ন হীয়তে ॥ ৬।১ ]। অর্থশাস্ত্রের এক স্থানে (১৩।৪) কৌটিল্য পৃথিবীজয়ের চারি প্রকার পথ বা মার্গের কথা উল্লেখ করিয়া শেষে বলিয়াছেন যে, উক্ত মার্গচতুষ্টয় অবলম্বন করিয়া সমগ্র পৃথিবী জয় করার পর বিজিগীষু রাজা বর্ণ ও আশ্রমগুলির সঙ্গতরূপে বিভাগ করিয়া স্বধর্ম্মানুসারে ইহা ভোগ করিবেন ("জিত্বা চ পৃথিবীং বিভক্তবর্ণাশ্রমাং স্বধর্ম্মেণ ভুঞ্জীত" ১৩।৪ )। কৌটিল্যের মতে রাজর্ষির আদর্শচিত্র এইরূপ হওয়া উচিত, যথা—তাঁহাকে অরিষড্‌বর্গত্যাগপূর্ব্বক ইন্দ্রিয়জয়, বিদ্যাবৃদ্ধগণের সহিত সংযোগদ্বারা নিজের প্রজ্ঞাবিকাশ, চারি বা গূঢ়পুরুষগণের নিয়োগদ্বারা দৃষ্টিকার্য্য উত্থান বা কার্য্যোদ্যমদ্বারা প্রজাবর্গের যোগ-ক্ষেমসাধন, কর্ত্তব্যের অনুশাসনদ্বারা প্রজাদিগকে স্বধর্ম্মে স্থাপন, বিদ্যার উপদেশদ্বারা তাহাদের বিনয়শিক্ষাদান, সমুচিত কার্য্যে অর্থনিয়োগদ্বারা লোকপ্রিয়ত্ব-লাভ ও হিতসাধনদ্বারা নিজ বৃত্তি অবলম্বন করিতে হইবে ( 'তস্মাদরিষড্‌বর্গত্যাগেনেন্দ্রিয়জয়ং কুর্ব্বীত—বৃদ্ধসংযোগেন প্রজ্ঞাং, চারেণ চক্ষুঃ, উত্থানেন যোগক্ষেমসাধনং, কার্য্যানুশাসনেন স্বধর্ম্মস্থাপনং, বিনয়ং বিদ্যোপদেশেন, লোকপ্রিয়ত্বমর্থসংযোগেন, হিতেন বৃত্তিম্"। ১।৭ )। রাজার পক্ষে উত্থানগুণটি ( অর্থাৎ সর্ব্বকালে ও সর্ব্বস্থানে কার্য্যদর্শনে ব্যাপৃত থাকা-রূপ গুণটি ) ব্রত বলিয়া গণ্য হওয়ার যোগ্য ("রাজ্ঞো হি

ব্রতমুখানম্," ১।১৯ ) ; এবং অর্থের ( রাজকার্য্যের ) মূলই হইল উত্থান এবং অনুত্থান সর্ব্বপ্রকার অনর্থের মূল ( "অর্থস্য মূলমুত্থানং অনর্থস্য বিপর্যয়ঃ, ১।১৯ )। কৌটিল্য মনে করেন রাজাকে উত্থানগুণবিশিষ্ট লক্ষ্য করিলেই রাজভৃত্যগণ ( বা রাজকর্ম্মচারিগণ ) নিজেরাও তদ্‌গুণবিশিষ্ট হইয়া পড়ে। আবার তাহারা রাজাকে প্রমাদযুক্ত ( অর্থাৎ কর্ত্তব্যকার্য্যে অনবধানযুক্ত ) দেখিলে নিজেরাও সঙ্গে সঙ্গে প্রমাদী হইয়া পড়ে এবং রাজকার্য্য নষ্ট করিয়া ফেলে ( "রাজানমুত্তিষ্ঠমানং অনূত্তিষ্ঠন্তে ভৃত্যাঃ, প্রমাদ্যন্তং অনুপ্রমাদ্যন্তি কর্ম্মাণি চাস্য ভক্ষয়ন্তি," ১।১৯ )। এই শাস্ত্রে স্পষ্টভাবে ইহাও উক্ত হইয়াছে যে, প্রজার সুখ উপস্থিত হইলেই রাজার সুখ হয় এবং প্রজার হিত হইলেই তাহা রাজার হিত বলিয়া বিবেচ্য। যেটা রাজার নিজের প্রিয়, সেটা তাহার হিত নহে, কিন্তু, প্রজাবর্গের যেটা প্রিয়, সেটাই রাজার হিত ( "প্রজাসুখে সুখং রাজ্ঞঃ প্রজানাং চ হিতে হিতম্। নাত্মপ্রিয়ং হিতং রাজ্ঞঃ প্রজানাং তু প্রিয়ং হিতম্"॥ ১।১৯ )। রাজা ও প্রজার সম্বন্ধ পিতা ও সন্ততির সম্বন্ধের ন্যায় ঘনিষ্ঠ হওয়া উচিত। কৌটিল্য একস্থানে লিখিয়াছেন, সর্ব্বপ্রকার ভয় উপস্থিত হইলে উপহৃত বা ভয়পীড়িত প্রজাবর্গকে তিনি পিতার ন্যায় রক্ষানুগ্রহ প্রদর্শন করিবেন ( "সর্ব্বত্র চোপহতান্ পিতেবানুগৃহ্ণীয়াৎ"। ৪।৩ )। কৌটিল্যের মতে ধর্ম্ম, অর্থ ও কাম—এই ত্রিবর্গের মধ্যে অর্থই প্রধান, যেহেতু ধর্ম্ম ও কাম অর্থ দ্বারাই সাধ্য হয় ( "অর্থ এব প্রধান ইতি কৌটিল্যঃ, অর্থমূলৌ হি ধর্ম্মকামাবিতি"। ১।৭)। কৌটিল্যের মতে রাজপরিবারস্থ পুরুষ ও স্ত্রীগণের উপরও রাজার সম্পূর্ণ বিশ্বাস রাখা বিধেয় নহে। কৌটিল্য বলেন যে, রাজপুত্রেরা কর্কটকের সমান-ধর্ম্ম-বিশিষ্ট বলিয়া নিজ জনককে ভক্ষণ করিতে পারে। সুতরাং রাজাকে জন্মাবধি তাহাদের উপর সজাগ দৃষ্টি রাখিতে হইবে ( "জন্মপ্রভৃতি রাজপুত্রান্ রক্ষেৎ। কর্কটসধর্ম্মাণো হি জনকভক্ষা রাজপুত্রাঃ"। ১।১৭ )। কিন্তু, রাজাকে স্মরণ রাখিতে হইবে যে, যে রাজকুলে রাজপুত্রেরা অবিনীত বা অশিক্ষিত থাকিয়া যায় তাহা শত্রুদ্বারা আক্রান্তমাত্র হইলেই, ঘুণচর্ব্বিত কাষ্ঠের ন্যায় স্পর্শমাত্রেই ভাঙ্গিয়া পড়ে ( "কাষ্ঠমিব হি ঘুণজগ্ধং রাজকুলমবিনীতপুত্রমভিযুক্তমাত্রং ভজ্যেত"। ১।১৭ )। কাজেই রাজার একমাত্র পুত্রও যদি অবিনীত বা অশিক্ষিত হয়, তাহা হইলে তিনি সেই পুত্রকে কখনই রাজ্যে স্থাপিত করিবেন না ( "ন চৈকপুত্রমবিনীতং রাজ্যে স্থাপয়েৎ"—১।১৭)। রাজান্তঃপুরে রাজাকে মহিষীসমীপে দর্শনার্থ উপস্থিত হইতে

হইলে, বিশ্বস্ত বৃদ্ধ পরিচারিকারা দেবীদর্শনে কোন প্রকার বাধা-বিপত্তির সম্ভাবনা নাই বলিয়া রাজাকে জানাইলে পর, তিনি অন্তঃপুরে যাইবেন ("অন্তর্গৃহগতঃ স্থবিরস্ত্রীপরিশুদ্ধাং দেবীং পশ্যেৎ"। ১।২০)। এই সম্বন্ধে কৌটিল্য প্রাচীনতর ভারতীয় ইতিহাস হইতে মহিষীগণ-কর্তৃক রাজহত্যার অনেকগুলি দৃষ্টান্ত উদ্ধৃত করিয়াছেন। নিজের পরিজনের উপর রাজার অবিশ্বাস এত প্রগাঢ় থাকা উচিত যে, সিদ্ধ ও তাপসজনকে দর্শন দিতে হইলেও তিনি বিশ্বস্ত শস্ত্রগ্রাহী রক্ষিপুরুষদ্বারা বেষ্টিত হইয়া তাহা করিবেন এবং সামন্ত ও পরদেশীয় দূতগণের সাক্ষাৎকারসময়ে মন্ত্রিপরিষদ্দ্বারা অধিষ্ঠিত থাকিবেন ("আপ্ত-শস্ত্রগ্রাহাধিষ্ঠিতং সিদ্ধতাপসং পশ্যেৎ, মন্ত্রিপরিষদা সামন্তদূতম্"। ১।২১)। আপ্ত নাবিকদ্বারা অধিষ্ঠিত জলপোতাদি রাজাকে ব্যবহার করিতে হইবে। তিনি কখনও জনসঙ্কুল প্রদেশে প্রবেশ করিবেন না ("ন পুরুষসম্বাধমবগাহেত"— ১।২১)। এমন কি রাজবৈদ্য, ঔষধপাচক ও পেষকাদি পরিচারকবর্গের দ্বারা পূর্ব্বে আস্বাদিত করাইয়া, রাজাকে ঔষধ, মদ্য ও অন্যান্য পানীয় দ্রব্য ব্যবহার করিতে দিবেন। রন্ধনশালাতে নিযুক্ত মাহানসিক পক্ব দ্রব্যাদি আগে স্বয়ং আস্বাদন করিয়া, এবং অগ্নিতে ও কাকাদি পক্ষীর নিকট বলিরূপে প্রদান করিয়া, পরে সেই সব দ্রব্য বিশুদ্ধ বলিয়া বিবেচিত হইলে রাজাকে তাহা আহারার্থ প্রদান করিবে। কৌটিল্যের মতে রাজা ইন্দ্রস্থানীয় হইয়া প্রজাদিগের প্রতি অনুগ্রহ প্রদর্শন করেন এবং যমস্থানীয় হইয়া নিগ্রহ বিধান করেন। অতএব, রাজাকে অবমানিত করা উচিত নহে ("ইন্দ্রযমস্থানমেতদ্ রাজানঃ প্রত্যক্ষ হেডপ্রসাদাঃ। তানবমন্যমানং দৈবোঽপি দণ্ডঃ স্পৃশতি। তস্মাদ্ রাজানো নাবমন্তব্যাঃ"। ১।১৩)। রাজসমক্ষে রাজপাদোপজীবী অমাত্যাদিগণের কিরূপ বৃত্তি বা ব্যবহার অবলম্বন করা উচিত তৎপ্রসঙ্গে কৌটিল্য একটি মূল্যবান্ আভাণক প্রচার করিয়া তাঁহাদিগকে সাবধান করিয়া দিয়াছেন। তিনি বলেন যে, রাজার আশ্রয়লাভকারী উপজীবীদিগের বৃত্তি বা ব্যবহার অগ্নিতে খেলার ন্যায় বিবেচিত হওয়া উচিত। কারণ, রাজরূপ অগ্নি একদেশদাহী নহে। অনুজীবী প্রতিকূল হইলে, তিনি তাহার সপুত্রকলত্র সমগ্র পরিবার নষ্ট করিতে পারেন, এবং সে অনুকূল হইলে, তিনি তাহাকে উন্নতও করিতে পারেন ("অগ্নাবিব হি সংপ্রোক্তা বৃত্তী রাজোপজীবিনাম্॥ একদেশং দহেদগ্নিঃ শরীরং বা পরং গতঃ। সপুত্রদারং রাজা তু ঘাতয়েদ্ বর্দ্ধয়েত বা"॥ ৫।৪)।

কৌটিল্যের রাজ্যপরিকল্পনায় রাজার স্বেচ্ছাচারিত্বের কোন নিদর্শন প্রকটভাবে পাওয়া যায় না। ইহা একরূপ সচিবায়ত্ত রাজতন্ত্র। অমাত্যগুণ-সম্পদের নিপুণভাবে বিচার করিয়া রাজাকে ধী-সচিব ও কর্ম্মসচিব নিযুক্ত করিতে হইবে। কারণ, তিনি বলেন রাজ্যপরিচালনা সহায়সাধ্য ব্যাপার। সুতরাং অমাত্যনির্ব্বাচন ও তাহাদিগের নিয়োগ অবশ্যকর্ত্তব্য ("সহায়সাধ্যং রাজত্বং চক্রমেকং ন বর্ত্ততে"।—১।৭)। ধর্ম্মোপধা, অর্থোপধা, কামোপধা ও ভয়োপধা—এই চারি প্রকার উপধাদ্বারা রাজা সচিবগণের শৌচাশৌচ পরীক্ষা করিয়া তাহাদিগকে বিভিন্ন শাসনবিভাগের অধ্যক্ষতা প্রভৃতি কার্য্যে নিযুক্ত করিবেন। মন্ত্রিসংখ্যার বিচার উত্থাপন করিয়া কৌটিল্য পূর্ব্বতর আচার্য্যদিগের মত উদ্ধার করিয়া তাহা খণ্ডন করিয়া বলিয়াছেন যে, তাঁহাদের মতে যে, এক হইতে আরম্ভ করিয়া বহুসংখ্যক মন্ত্রীকে লইয়া রাজা গুহ্যবিষয়ের মন্ত্রণা করিতে পারেন বলা হইয়াছে, সেই মতের সহিত তিনি স্বমত মিলাইতে পারেন না। তাঁহার মতে মন্ত্রীসংখ্যা তিন বা চারিজনের কম বা বেশী হওয়া উচিত নহে। এই সংখ্যা কম হইলেও রাজার কার্য্যনাশ হইতে পারে, বেশী হইলে বিষয়নির্ণয় অসিদ্ধ হইতে পারে এবং মন্ত্রভেদের সম্ভাবনাও থাকিয়া যায় ("মন্ত্রিভিস্ত্রিভি-শ্চতুর্ভির্বা সহ মন্ত্রয়েত"—১।১৫)। মন্ত্রিপরিষদের সভ্যসংখ্যা কার্য্যানুষ্ঠানের প্রয়োজনানুসারে নির্দ্ধারিত হওয়া উচিত, ইহাই কৌটিল্যের মত। মন্ত্রিপরিষদের ধী-সচিব ও কর্ম্মসচিবদিগকে একত্র ডাকাইয়া আত্যয়িক বা শীঘ্রকরণীয় সমস্যা-বহুল বিষয়সমূহের আলোচনা করিয়া সেই সভায় অধিকসংখ্যক সচিবেরা যাহা করিতে মত দিবেন, রাজা তাহা গ্রহণ করিয়া কার্য্য করিবেন। অথবা, অল্প-সংখ্যক সচিবেরাও যাহা কার্য্যসিদ্ধিকর উপায় বলিয়া নির্দ্ধারিত করিবেন, রাজা তাহা অবলম্বন করিয়াও কার্য্য করিতে পারেন ("আত্যয়িকে কার্য্যে মন্ত্রিণো মন্ত্রিপরিষদং চাহূয় ব্রূয়াৎ। তত্র যদ্ ভূয়িষ্ঠাঃ কার্য্যসিদ্ধিকরং বা ব্রূয়ুস্তৎ কুর্য্যাৎ"—১।১৫)।

কৌটিলীয় রাজনীতিতে গূঢ়পুরুষ বা গুপ্তচর-নিয়োগের অদ্ভুতপ্রকার ব্যবস্থা পরিদৃষ্ট হয়। প্রাচীন ভারতে শাসনপ্রণালী চালাইবার জন্য নিযুক্ত অধ্যক্ষাদির কার্য্যের সুসমাধান গূঢ়পুরুষদিগের সহায়তা ব্যতিরেকে সম্ভবপর দেখা যায় না। গুপ্তচরগণের নানাপ্রকার শ্রেণীবিভাগ আছে। এস্থলে তাহার সম্যক্ বিবরণ লিপিবদ্ধ করা সমীচীন হইবে না। সংক্ষেপে এই বলা যায় যে, প্রচ্ছন্নভাবে কার্য্য করিয়া গূঢ়পুরুষেরা রাজার প্রতি প্রজাবর্গের কিরূপ মনোভাব দৃষ্ট হয়,

অমাত্যাদি রাজপাদোপজীবিগণের রাজার প্রতি কতখানি অনুরাগ বা বিরাগ বর্ত্তমান আছে, কি ভাবে প্রজা-জনের দ্বারা কৃত অপরাধ পরিজ্ঞাত হওয়া যায়, পররাজ্যের কোষবল ও সেনাবল কিরূপে অবগত হওয়া যায়, কি প্রকারে অগ্নি ও বিষাদির প্রয়োগদ্বারা দূষ্যজন ও শত্রুর উপাংশুবধ সাধিত হইতে পারে এবং কণ্টকশোধনকার্য্যে ব্যাপৃত বিচারকদিগেরও কি ভাবে সাহায্য হইতে পারে ইত্যাদি বিষয়ে সংবাদ বহন করিয়া ও অন্যান্য কর্ত্তব্য সম্পাদন করিয়া গুপ্তচরেরা রাজার রাজ্যশাসনকার্য্যের নানারূপ সুবিধাবিধান করিয়া দিতে পারে। এক-শ্রেণীর গুপ্তচরের নাম ছিল 'উভয়বেতন'। তাহারা স্বপ্রভুর বেতনভোগী হইয়া শত্রুর রাজ্যে অপসর্প বা চরের কার্য্য করিত। কিন্তু, স্বপ্রভুর অনুমোদনসহকারে তাঁহার স্বার্থের জন্য তাহারা শত্রু রাজার নিকট হইতেও বেতনগ্রহণপূর্ব্বক তাঁহারও কাজ করিত। পাছে তাহারা বিশ্বাসঘাতক হইয়া পড়িয়া শত্রুর কার্য্যেই চিরকাল ব্যাপৃত হয়, এইজন্য তাহাদের স্বরাজ্যে অনুপস্থিতিকালে তাহাদের স্ত্রীপুত্রেরা নিজ প্রভুর বশে রক্ষিত থাকিত ("গৃহীতপুত্রদারাংশ্চ কুর্য্যাদুভয়বেতনান্"—১।১২)। কৌটিলীয় অর্থশাস্ত্রে দূতপ্রণিধিকেও আমরা চরপ্রণিধির অঙ্গবিশেষ বলিয়া মনে করিতে পারি। গূঢ়পুরুষদিগকে অপ্রকাশ চর এবং দূতদিগকে প্রকাশচর বলিয়াও মনে করা যাইতে পারে। দূতের কার্য্য অত্যন্ত কষ্টকর। সব রাজারাই দূতমুখ অর্থাৎ তাঁহারা দূতের মুখ দিয়াই নিজ বক্তব্য অপর রাজাকে শুনাইয়া থাকেন। দূতের বাক্য তাহার নিজ বাক্য নহে, তাহা তাহার প্রভুর প্রযুক্ত বাক্য। সুতরাং জাতিতে চণ্ডাল হইলেও দূত অবধ্য, ব্রাহ্মণজাতীয় দূতের ত কোন কথাই নাই ("দূতমুখা বৈ রাজানস্ত্বং চান্যে চ। তস্মাদুদ্যতেষ্বপি শস্ত্রেষু যথোক্তং বক্তারঃ। তেষামন্তা-বসায়িনোঽপ্যবধ্যাঃ, কিমঙ্গ পুনর্ব্রাহ্মণাঃ। পরস্যৈতদ্ বাক্যমেষ দূতধর্ম্ম ইতি"—১।১৬)।

প্রাচীন ভারতের রাজ্যশাসনতন্ত্র কি ভাবে পরিচালিত হইত তাহার একটি সম্পূর্ণ ও সুন্দর চিত্র অর্থশাস্ত্রে লিখিত পাওয়া যায়। ইহা একরূপ আধুনিক-কালের আমলাতন্ত্রের মত বলিয়া প্রতীয়মান হয়। শাসনবিভাগগুলি বহু-প্রকারের অধ্যক্ষদ্বারা অধিষ্ঠিত ছিল। বড় বড় মহামাত্য বা মহামাত্র এবং 'উপযুক্ত' (উচ্চকর্ম্মাধ্যক্ষ) ও 'যুক্ত' (নিম্নকর্ম্মচারী), লেখক, গাণনিক বা হিসাবরক্ষক, সমাহর্ত্তা (ধনসংগ্রহকারী মহামাত্র), সন্নিধাতা (রাজধনাদির নিচয় ও রক্ষণকর্ম্মে ব্যাপৃত মহামাত্র) ইত্যাদির বহুবিধ কর্ত্তব্যকর্ম্মের বর্ণনা এই শাস্ত্রে

নির্দ্ধারিত ও নির্ণীত পাওয়া যায়। অর্থনীতি-হিসাবে একালের ন্যায় প্রাচীন-কালেও গ্রামই ছিল সর্ব্বাপেক্ষা ক্ষুদ্র কেন্দ্র এবং রাজনীতি-হিসাবে ইহাই ছিল স্বায়ত্তশাসনবিষয়ে একরূপ স্বাধীন প্রতিষ্ঠান। নূতন গ্রামের নিবেশ-সময়ে রাজাকে লক্ষ্য রাখিতে হইত যেন ইহাতে শূদ্রজাতীয় ও কর্ষকশ্রেণীভূত জনেরই সংখ্যাধিক্য বিদ্যমান থাকিতে পারে। এইরূপ দশটি গ্রাম লইয়া যে গ্রামসংহতি রচিত হইত তাহার নাম ছিল 'সংগ্রহণ', দ্বিশতগ্রামাত্মক সংহতির নাম ছিল 'কার্ব্বটিক' বা 'খার্ব্বটিক'। এইরূপ চতুঃশতগ্রামাত্মক ও অষ্টশত-গ্রামাত্মক সংহতির নাম ছিল যথাক্রমে 'দ্রোণমুখ' ও 'স্থানীয়'। দুর্গ-নামে পরিচিত বড় বড় পুর বা নগর তৎকালে প্রাকারাদিপরিবেষ্টিত ছিল। কৌটিল্যের সময়ে সমস্ত ভূমি বা জমির স্বামিত্ব রাজাতেই পর্য্যবসিত ছিল কিনা সেই প্রশ্নের সমাধান সম্পূর্ণভাবে উপলব্ধ হয় না। কিন্তু, তথাপি দেখা যাইতেছে যে, নূতন গ্রামনিবেশসময়ে রাজা ঋত্বিক্, আচার্য্য, পুরোহিত ও শ্রোত্রিয়দিগকে সর্ব্বপ্রকার দণ্ড ও কর হইতে রহিত করিয়া ব্রহ্মদেয়-নামক ভূমি দান করিতেন। ফসল উৎপাদনের উপযোগী, 'কৃতক্ষেত্র'-নামক ক্ষেত্র এক-পুরুষমাত্রের ভোগ্য করিয়া রাজা করদায়ী কৃষকদিগকে দিতেন এবং যাহারা 'অকৃতক্ষেত্র'-নামক ক্ষেত্র ( অর্থাৎ যে ক্ষেত্র অপ্রহত বা খিলভূমি সেগুলি ) ফসল উৎপাদনের উপযোগী করিতে পারিত, সেই সব ক্ষেত্র রাজা কৃষকদিগের নিকট হইতে ফিরাইয়া লইতেন না, বরং সেগুলির স্বামিত্ব তাহাদের উপর পর্য্যবসিতও হইত বলিয়া মনে হয় ( "করদেভ্যঃ কৃতক্ষেত্রাণ্যৈকপুরুষিকাণি প্রযচ্ছেৎ। অকৃতানি কর্ত্তৃভ্যো নাদেয়াৎ"—২।১ )। রাজকোষের উন্নত অবস্থার দিকে দৃষ্টি রাখিয়া রাজা কৃষকদিগকে ( বীজাদি-দানরূপ ) 'অনুগ্রহ' ও ( করমুক্তিরূপ ) 'পরিহার' বিতরণের ব্যবস্থা করিবেন। কোষের উপঘাতক হইলে তিনি এই রীতি বর্জ্জন করিবেন। কারণ, অল্পকোষযুক্ত রাজা পুরবাসী ও জনপদ-বাসীদিগকে গ্রাস করিতে পারেন ( "অল্পকোষো হি রাজা পৌরজানপদান্ গ্রসতে"—২।১ )। সম্ভবতঃ জাতিশক্তির বৃদ্ধি ও তাৎকালিক বৌদ্ধধর্ম্মের উপদিষ্ট সন্ন্যাস বা প্রব্রজ্যাগ্রহণনিয়মের বিরুদ্ধে অভিযান উদ্দেশ্য করিয়াই কৌটিল্য এইরূপ একটি সমাজনীতির প্রচলন করিতে রাজাকে উপদেশ দিয়াছিলেন যে, যে ব্যক্তি নিজ স্ত্রীপুত্রাদির ভরণব্যবস্থা না করিয়া সংসার-ত্যাগী হইবে, কিংবা নিজের স্ত্রীকেও প্রব্রজিতা করিবে, সে ব্যক্তি রাজদ্বারে দণ্ডার্হ হইবে। তাঁহার মতে কেবল সেই পুরুষই রাজদ্বারের ধর্ম্মস্থ বা বিচারকগণের অনুমতি লইয়া

প্রব্রজ্যা গ্রহণ করিতে পারিবে, যাহার মৈথুনশক্তি সম্পূর্ণভাবে লুপ্ত হইয়াছে, অন্যথা তাহার দণ্ড হইবে কারানিবাস ("পুত্রদারমপ্রতিবিধায় প্রব্রজতঃ পূর্ব্বঃ সাহসদণ্ডঃ স্ত্রিয়ঞ্চ প্রব্রাজয়তঃ। লুপ্তব্যবায়ঃ প্রব্রজেদাপৃচ্ছ্য ধর্ম্মস্থান্, অন্যথা নিয়ম্যেত"—২।১)। আরও একটি অত্যন্ত বিস্ময়কর সমাজরীতির প্রবর্ত্তন করিবার জন্য তিনি একটি নিয়মের উপদেশ করিয়াছিলেন যে,—রাজার নূতন-জনপদনিবেশে বানপ্রস্থ ব্যতীত অন্য কোন প্রকার সন্ন্যাসী বা প্রব্রজিত থাকিতে পারিবে না; রাজ্যের কল্যাণার্থ রচিত কোন সংঘ ব্যতীত অন্য কোনপ্রকারের দুর্জ্জাত সংঘ সেখানে স্থান পাইবে না; এবং প্রজার হিতার্থে অনুকূল কার্য্যকারী দলব্যতীত অন্যপ্রকার অনিষ্টকারক সংবিৎ বা চুক্তিতে আবদ্ধ অন্য কোনপ্রকার সংহতদলের উপস্থিতি রাজসরকার সহ্য করিতে পারিবেন না ("বানপ্রস্থাদন্যঃ প্রব্রজিতভাবঃ সুজাতাদন্যঃ সংঘঃ, সামুত্থায়িকাদন্যঃ সময়ানুবন্ধো বা নাস্য জনপদ-মুপনিবিশেত"—২।১)। রাজ্যের আয়ব্যয়ের বরাদ্দভারনিরূপণ সমাহর্ত্তার উপর ন্যস্ত থাকিত।

রাজা অমাত্যসম্পদ্‌যুক্ত ও উপযুক্ত-নামক অধিকারীদিগের কর্ম্মশক্তি পরীক্ষা করিয়া সর্ব্বকার্য্যে তাহাদিগকে নিযুক্ত করিবেন। কারণ, কার্য্যে নিযুক্ত হইলে অধ্যক্ষগণও নিজ নিজ স্বভাব দোষগ্রস্ত করিয়া ফেলিতে পারেন, যথা রথ-বাহনাদি কার্য্যে নিযুক্ত হইয়া শান্ত অশ্বগুলিও বিকারগ্রস্ত হইয়া পড়ে ("অশ্ব-সধর্ম্মাণো হি মনুষ্যা নিযুক্তাঃ কর্ম্মসু বিকুর্ব্বতে"—২।৯)। যাহাতে রাজকর্ম্ম-চারিগণ রাজার্থ আত্মসাৎ করিতে সমর্থ না হইতে পারেন, সেইজন্য কৌটিল্য এইরূপ নিয়ম সমর্থন করিয়াছেন যে, প্রত্যেকটি অধিকরণ বা কার্য্যদপ্তর এমনভাবে স্থাপিত হওয়া চাই যেন তাহাতে অনেক মুখ্য বা প্রধান প্রধান কর্ম্মচারী নিযুক্ত থাকিতে পারেন এবং কোন কর্ম্মচারীই এককার্য্যে বহুকালব্যাপী হইয়া নিযুক্ত থাকিতে না পারেন ("বহুমুখ্যমনিত্যং চাধিকরণং স্থাপয়েৎ" —২।৯)। অর্থবিভাগে ব্যাপৃত রাজকর্ম্মচারিগণ গোপনে স্বল্পপরিমাণে রাজার্থ আস্বাদন না করিয়া থাকিতে পারেন না। কৌটিল্য লিখিয়াছেন যে, যেমন কোন ব্যক্তির জিহ্বাতলে মধু বা বিষ স্থিত থাকিলে সে অনিচ্ছায়ও তাহা আস্বাদন না করিয়া থাকিতে পারে না, তেমন রাজার্থবিষয়ে নিযুক্ত কর্ম্ম-চারীরা স্বল্প হইলেও রাজার্থ আস্বাদন না করিয়া থাকিতে পারে না ("যথা হ্যনাস্বাদয়িতুং ন শক্যং জিহ্বাতলস্থং মধু বা বিষং বা। অর্থস্তথা হ্যর্থচরেণ রাজ্ঞঃ স্বল্পোঽপ্যনাস্বাদয়িতুং নং শক্যঃ"॥—২।৯)।

দুর্গনিবেশকালেও রাজাকে লক্ষ্য রাখিতে হইবে যে, দুর্গমধ্যে দুর্গস্থ লোকের নিত্যপ্রয়োজনীয় সর্ব্বপ্রকার (তৈলাদি) স্নেহ, (ধান্যাদি) ক্ষারবস্তু, লবণ, ভৈষজ্য, যবস, তৃণ কাষ্ঠ, লৌহ, চর্ম্ম, বেণু, অস্ত্রাদিপ্রহরণ, কবচাদি আবরণ প্রভৃতি দ্রব্যগুলি এমন পরিমাণে রাখিতে হইবে যেন তাহারা অনেক বর্ষ পর্য্যন্ত বিনা অভাবে তাহা উপভোগ করিতে পারে এবং পুরাতন দ্রব্যগুলি খরচ করিয়া নূতনগুলির সঞ্চয় অক্ষুণ্ণ রাখিতে হইবে ("নবেনানবং শোধয়েৎ"—২।৪)। বড়ই আশ্চর্য্যের বিষয় কৌটিলীয় শাস্ত্রে উল্লিখিত পাওয়া যায় যে, লবণ রাজপণ্য-পর্য্যায়ে অন্তর্ভুক্ত ছিল অর্থাৎ লবণের কারবার রাজসরকারের একচেটিয়া ব্যাপার ছিল। আগন্তুলবণের অর্থাৎ পরদেশ হইতে আমদানীকৃত লবণের কারবারীকে মূল্যের ষষ্ঠভাগ রাজকোষে শুল্করূপে দিতে হইত ("আগন্তুলবণং ষড়্ভাগং দদ্যাৎ"—২।১২)। এস্থলে অর্থনীতিবিষয়ক আরও দুইটি মতবাদের কথা বলা যাইতে পারে। নিজদেশের প্রজাবর্গের রক্ষণহেতু রাজা কখনই পরদেশ হইতে স্বরাষ্ট্রপীড়াকর ও অল্পফলবিশিষ্ট ভাণ্ডাদি (বিক্রেয় দ্রব্যাদি) অনাইতে দিবেন না; কিন্তু প্রয়োজনবোধে তিনি যে সব ধান্যবীজাদি দ্রব্য মহোপকারক এবং যাহা স্বরাষ্ট্রে দুর্ল্লভ তাহা বিনাশুল্কেও স্বরাজ্যে আনাইতে অনুমতি দিতে পারেন ("রাষ্ট্রপীড়াকরং ভাণ্ডমুচ্ছিন্দ্যাদফলং চ যৎ। মহোপকার-মুচ্ছুল্কং কুর্য্যাদ বীজং চ দুর্ল্লভম্" ॥—২।২১)।

কৌটিল্যের সমসাময়িক ভারতে নাগরিক-নামক মহামাত্রের পর্য্যবেক্ষণে নগরসমূহে পৌরশাসনবিধি কিরূপ প্রচলিত ছিল তাহা পাঠ করিলে মনে হয় ইহা আধুনিক পৌরপ্রতিষ্ঠানের প্রধান অধিকারীর (Mayor-এর) শাসনবিধির সহিত তুলনা করা যাইতে পারে। নাগরিকের অধীনস্থ স্থানিক ও গোপনামক কর্ম্মচারীরা নগরে বিদ্যমান স্ত্রীপুরুষদিগের জাতি, গোত্র, নাম ও ব্যবসায় সহ তাহাদের সংখ্যা, আয় ও ব্যয়ের কথা হিসাবপুস্তকে নিবদ্ধ রাখিতেন। ধর্ম্মশালার তত্ত্বাবধায়কেরা নাগরিকের অনুমতি লইয়া পথিকগণকে সেখানে বাস করিতে দিতে পারিতেন। গৃহস্বামীকে তাহার গৃহ হইতে প্রস্থানকারী ও গৃহে আগমনকারীর নামও নাগরিকের কার্য্যালয়ে জানাইতে হইত। নগরে কোনপ্রকার অগ্নিদাহ উপস্থিত হইলে অগ্নিনির্ব্বাপণের জন্য গৃহ হইতে সাহায্যার্থ ধাবিত না হইলে, গৃহস্বামী ও তাহার ভাড়াটিয়া রাজদণ্ডে দণ্ডিত হইত। অন্যের গৃহে অগ্নি সন্দীপনকারীকে অপরাধের জন্য সেই অগ্নিদ্বারাই বধ করিতে হইবে ("প্রাদীপি-কোঽগ্নিনা বধ্যঃ" ২।৩৬)। রাজা নূতন দেশ জয় করিলে, যুবরাজের অভিষেক

হইলে, কিংবা রাজপুত্রের জন্ম হইলে, নগরকারাগারে আবদ্ধ লোকদিগের কারামুক্তি আদৃষ্ট হইত। রাজার জন্মনক্ষত্রদিবসে ও পৌর্ণমাসীতেও কারারুদ্ধ বালক, বৃদ্ধ, ব্যাধিগ্রস্ত ও অনাথজনদিগকে কারামুক্ত করা হইত ("অপূর্ব্বদেশাধিগমে যুবরাজাভিষেচনে। পুত্রজন্মনি বা মোক্ষো বন্ধনস্য বিধীয়তে॥"—২।৩৬; "বন্ধনাগারে চ বালবৃদ্ধব্যাধিতানাথানাং জাতনক্ষত্র-পৌর্ণমাসীষু বিসর্গঃ" —২।৩৬)।

দেওয়ানী ও ফৌজদারী ব্যবহারবিধি-নিরূপণ জন্য কৌটিল্য যে দুইটি অধিকরণ লিপিবদ্ধ করিয়াছেন তাহা হইতে অবগত হওয়া যায় যে, সর্ব্বপ্রকার ব্যবহার-নির্ণয়ে রাজাই সর্ব্বশ্রেষ্ঠ চরম অধিকারী। প্রথমতঃ দেওয়ানী মোকদ্দমার বিচারকার্য্য পরিচালনা করেন তিন তিন জন ধর্ম্মস্থ-নামক মহামাত্র এবং ফৌজদারী মোকদ্দমার বিচারকার্য্য পরিচালনা করেন তিন তিন জন প্রদেষ্টৃ-নামক মহামাত্র। কৌটিল্যের অনুশাসিত ব্যবহারবিধিতে দ্বাদশবর্ষীয়া স্ত্রী ও ষোড়শবর্ষীয় পুরুষ প্রাপ্তব্যবহার বলিয়া গণ্য। ধর্ম্মস্থ বা বিচারকগণ ছলপ্রয়োগ অবলম্বন না করিয়া বিচারকার্য্য পরিচালনা করিবেন এবং বিচারকালে তাঁহারা সর্ব্বদাই সমদর্শী হইয়া লোকের বিশ্বাসভাজন ও প্রিয় হইতে চেষ্টা করিবেন ("এবং কার্য্যাণি ধর্ম্মস্থাঃ কুর্য্যুরচ্ছলদর্শিনঃ। সমাঃ সর্ব্বেষু ভাবেষু বিশ্বাস্যা লোকসম্প্রিয়াঃ"॥—৩।২০)। কৌটিলীয় অর্থশাস্ত্র জনসাধারণের মনে অপরাধীর গ্রহণ বা গ্রেপ্তার-বিষয়ে রাজার সর্ব্বজ্ঞতার প্রভাবই খ্যাপন করে। এই প্রসঙ্গে সমাহর্তৃ-নামক মহামাত্র, পুরবাসী ও জনপদবাসীদিগের নিকট রাজপ্রভাবেই তাহাদের গ্রেপ্তার হইয়াছে ইহা ঘোষণা করিয়া চৌরাদি অপরাধীদিগকে উপস্থাপিত করিবেন ("পূর্ব্ববচ্চ গৃহীতৈবৈতান্ সমাহর্ত্তা প্ররূপয়েৎ। সর্ব্বজ্ঞখ্যাপনং রাজ্ঞঃ কারয়ন্ রাষ্ট্রবাসিষু"॥ —৪।৫)। কণ্টকশোধন-নামক অধিকরণে কৌটিল্য একটি সামাজিক নীতির প্রবর্ত্তন করিয়া উপদেশ করিয়াছেন যে, কোন ফৌজদারী অপরাধের জন্য ব্রাহ্মণকে উৎপীড়ন করা বিধেয় হইবে না এবং তাহার প্রতি বধদণ্ডও অবিধেয় হইবে। উৎকট অপরাধে তাহাকে রাজ্য হইতে অভিশপ্ত চিহ্নদ্বারা ব্রণিত করিয়া নির্ব্বাসিত করা যাইতে পারে, অথবা, আকর-প্রদেশে বা খনিময় প্রদেশে বাস করাইতে পারা যায়। ("সর্ব্বাপরাধেষ্বপীড়নীয়ো ব্রাহ্মণঃ।......ব্রাহ্মণং পাপকর্ম্মাণমুদ্‌ঘুষ্যাঙ্ককৃতব্রণম্। কুর্য্যান্নির্ব্বিষয়ং রাজা বাসয়েদাকরেষু বা"॥ —৪।৮)। দণ্ডবিধানে রাজার কোন ত্রুটি লক্ষিত হইলে কৌটিল্যের মতে তিনিও

দণ্ডার্হ হইবেন। রাজার উপর বিহিত দণ্ডের ধন জলমধ্যে বরুণদেবের উদ্দেশ্যে প্রদান করিতে হইবে। তাহা হইলে রাজার ব্যতিক্রমজনিত পাপ শোধিত হয়, কারণ, বরুণদেবই মানুষের উপর অনুচিত বিচারকারী রাজগণের শাসক হয়েন ("অদণ্ড্যদণ্ডনে রাজ্ঞো দণ্ডস্ত্রিংশদ্‌গুণোঽম্ভসি।......শাস্তা হি বরুণো রাজ্ঞাং মিথ্যা ব্যাচরতাং নৃষু"।—৪।১৩)। রাজধর্ম্মের প্রতিষ্ঠার জন্য প্রয়োজনবোধে রাজা তাঁহার প্রিয় মহামাত্রদিগের উপরও উপাংশুদণ্ডের (গোপনে বধদণ্ডের) প্রয়োগ করিতে পারেন এবং একত্র মিলিত হইয়া যে সব দূষ্য রাষ্ট্রমুখ্য রাজ্যের উপঘাত ঘটাইতে সমর্থ, তাহাদিগেরও গোপনে বধসাধন করাইতে পারেন; কারণ, প্রকাশ্যভাবে তাহাদিগকে দুষ্কার্য্য হইতে নিবারণ করা সম্ভবপর নাও হইতে পারে ("রাজ্যোপঘাতিনস্তু বল্লভাঃ সংহতা বা যে মুখ্যাঃ প্রকাশমশক্যাঃ প্রতিষেদ্ধুং দূষ্যাঃ, তেষু ধর্ম্মরুচিরুপাংশুদণ্ডং প্রযুঞ্জীত"—৫।১)। এস্থলে ইহাও উল্লিখিত হওয়ার যোগ্য যে, বাক্‌পারুষ্য, স্তেয় বা চৌর্য্য, সাহস ও সংগ্রহণ বা ব্যভিচারের দোষে দোষী সাব্যস্ত হইলে, বানপ্রস্থ, যতিপ্রভৃতিরাও দণ্ডনীয় হইবেন। কৌটিল্য মনে করেন যে, মিথ্যাচারীরা প্রব্রজ্যা বা সন্ন্যাসের অবস্থাতেও রাজদণ্ডে দণ্ডিত হইবেন, কারণ, ধর্ম্ম যদি অধর্ম্মদ্বারা উপহত হয় এবং রাজদ্বারা উপেক্ষিত হয়, তাহা হইলে ইহা শাসনকারী রাজাকে নষ্ট করিতে পারে ("প্রব্রজ্যাসু বৃথাচারান রাজা দণ্ডেন বারয়েৎ। ধর্ম্মো হ্যধর্ম্মোপহতঃ শাস্তারং হন্ত্যুপেক্ষিতঃ ॥—৩।১৬)।

কৌটিল্যের সময়ে সমাজে দাসপ্রথা প্রচলিত ছিল, কিন্তু, এই প্রথা কতকগুলি সামাজিক নিয়মের মধ্যে আবদ্ধ ছিল। কেহ ম্লেচ্ছ বা অনার্য্যজাতির কোন লোককে বিক্রয় করিলে, বা বন্ধক রাখিলে, তাহার দোষ হইত না, কিন্তু আর্য্যগণের দাসভাব সমাজে অচল ছিল ("ম্লেচ্ছানামদোষঃ প্রজাং বিক্রেতুমাধাতুং বা। ন ত্বেবার্য্যস্য দাসভাবঃ"—৩।১৩)। যে কোন আর্য্য-ব্যক্তি নিজকে বিক্রয় করিলেও তাহার সন্তান-সন্ততিকে আর্য্য বলিয়া জানিতে হইবে। প্রভুকে নিষ্ক্রয়-মূল্য প্রদান করিলে আত্মবিক্রয়ী পুনর্ব্বার আর্য্যত্ব প্রাপ্ত হইতে পারে। কৌটিলীয় অর্থশাস্ত্রে বিধবা-বিবাহ সম্ভবপর ছিল বলিয়া জানা যায়। পতির মরণান্তে বিধবা স্ত্রী যদি পত্যন্তর গ্রহণ করে, তাহা হইলে সে পূর্ব্ব পতির প্রদত্ত সম্পত্তিতে অধিকারিণী হইতে পারিবে না; কিন্তু, সে সংযত জীবন যাপন করিলে তাহা ভোগ করিতে পারিবে ("পতিদায়ং বিন্দমানা জীয়তে। ধর্ম্মকামা ভুঞ্জীত"—৩।২)। তাহার পুত্র থাকিলেও যদি কোন বিধবা স্ত্রী পুনর্ব্বার

পতিগ্রহণ করে, তাহা হইলে সে তাহার স্ত্রীধন হইতে বঞ্চিত হইবে ("পুত্রবতী বিন্দমানা স্ত্রীধনং জীয়েত"—৩।২ )। স্বামী ও স্ত্রীর মধ্যে বিবাহযোগের ভঙ্গসম্বন্ধে এই শাস্ত্রে এরূপ বিধান লিপিবদ্ধ পাওয়া যায় যে, দ্বেষপরায়ণা হইলেও স্ত্রী পতির ইচ্ছার বিরুদ্ধে মোক্ষ বা বিবাহ-বন্ধনত্যাগ লাভ করিতে পারিবে না। সেইরূপ আবার পতি দ্বেষপরায়ণ হইলেও স্ত্রীর অনিচ্ছায় স্ত্রীকে ত্যাগ করিতে পারিবে না। যখন স্বামী ও স্ত্রীর পরস্পরের প্রতি দ্বেষ বা অরাগ সত্য বলিয়া ধার্য্য হইবে, কেবল তখনই মোক্ষ বা ছাড়াছাড়ি বিহিত হইতে পারে ("অমোক্ষ্যা ভর্ত্তুরকামস্য দ্বিষতী ভার্য্যা, ভার্য্যাশ্চ ভর্ত্তা। পরস্পরং দ্বেষান্মোক্ষঃ"—৩।৩ )।

রাজকোষে অর্থকৃচ্ছ্রতা পরিদৃষ্ট হইলে রাজা প্রজাবিশেষের নিকট হইতে অসদুপায়ে ও বলপ্রয়োগে অত্যধিক অর্থের সংগ্রহ করিতে পারেন ("কোশম-কোশঃ প্রত্যুৎপন্নার্থকৃচ্ছ্রঃ সংগৃহ্ণীয়াৎ''—৫।২ )। 'প্রণয়'-নামক যে অর্থযাচনার কথা অর্থশাস্ত্রে উল্লিখিত পাওয়া যায়, তাহা ব্যবহারী ( কারবারী ), কর্ষক ও যোনি-পোষক ( ক্ষুদ্র ক্ষুদ্র পশুপক্ষিপালক ) -গণের নিকট হইতেও সংগ্রহ করিবার বন্দোবস্ত রাজা করিতে পারেন ; কিন্তু, এই প্রকার করপ্রণয় বা অতিরিক্ত অর্থসংগ্রহ একবারই মাত্র করা বিধেয়, দুইবার নহে ("সকৃদেব ন দ্বিঃ) প্রযোজ্যঃ''—৫।২ )। এই প্রসঙ্গে কৌটিল্য রাজাকে সতর্ক করিয়া দিতেছেন যে, যাহারা দূষ্যজন ও অত্যন্ত অধার্ম্মিক, কেবল তাহাদিগের উপরই যেন তিনি রাজকোষ-বর্দ্ধনের জন্য এইরূপ অতিরিক্ত অর্থসংগ্রহের উপায় প্রয়োগ করেন, ধার্ম্মিক ও নিরপরাধ লোকের উপর নহে। কারণ, যেমন বাগান হইতে পাকা ফল সংগ্রহ করাই বিধেয়, কাঁচা ফল নহে, তেমন দোষপরিপাকযুক্ত দুষ্ট ব্যক্তি হইতেই এমন ধন সংগ্রহ করা উচিত, অদোষ ব্যক্তি হইতে নহে, তাহা করিলে প্রজামধ্যে কোপ উৎপাদিত হইতে পারে এবং তজ্জন্য রাজার নিজের নাশও আশঙ্কিত হইতে পারে ("পক্বং পক্বমিবারামাৎ ফলং রাজ্যাদবাপ্নুয়াৎ। আত্ম-চ্ছেদভয়দামং বর্জ্জয়েৎ কোপকারকম্॥"—৫।২ )।

রাজ্যপ্রতিসন্ধান ও একৈশ্বর্য্য-নামক প্রকরণে কৌটিল্য পূর্ব্বাচার্য্য ভারদ্বাজের একটি মত আলোচনা-পূর্ব্বক খণ্ডন করিয়া স্বমতের প্রতিষ্ঠা করিয়াছেন। ভারদ্বাজ মনে করিতেন যে, রাজার মৃত্যুর পর প্রধান মন্ত্রীর পক্ষে বলপূর্ব্বক সিংহাসন অধিকার করা ন্যায়ানুমোদিত বলিয়া সমর্থিত হইতে পারে। তাঁহার মতে অমাত্যই রাজ্যের একমাত্র নিয়ামক এবং রাজার মৃত্যুর পরে তাঁহার নিজ সমক্ষে

স্বয়ং উপস্থিত রাজ্যকে তিনি উপেক্ষা করিতে পারেন না। এইরূপ সুযোগ ত একবারই উপস্থিত হয় ("কালশ্চ সকৃদভ্যেতি"—৫।৬)। কিন্তু, কৌটিল্য লিখিয়াছিলেন যে, অমাত্যকে এইরূপ ব্যবস্থা করিতে হইবে যেন রাজার মৃত্যুর পরে ঐকৈশ্বর্য্য (অর্থাৎ একই রাজবংশের আধিপত্য) চলিতে থাকে। তিনি আরও মনে করেন যে, অমাত্যের স্বয়ং রাজ্যাধিকাররূপ বিশ্বাসঘাতী কার্য্য রাজ্যে প্রকৃতিকোপ উৎপাদিত করিতে পারে, ইহা ধর্ম্মসঙ্গত কর্ম্মও নহে এবং ইহা ঐকান্তিক কার্য্যসাধক নহে। এই প্রসঙ্গে তিনি উপদেশ করিয়াছেন যে, রাজ-ব্যসনে প্রধান অমাত্যের কর্ত্তব্য হইবে আত্মগুণসম্পন্ন রাজপুত্রকে রাজ্যে স্থাপিত করা। আত্মসম্পন্ন রাজপুত্র না পাওয়া গেলে, কোন ব্যসনাসক্ত কুমারকেও মহামাত্রগণসমক্ষে উপস্থাপিত করিয়া প্রধানমন্ত্রী এইরূপ বলিবেন, "এই রাজপুত্র ত ধ্বজমাত্র, বাস্তবিকপক্ষে আপনারাই প্রভুস্থানীয়, বলুন ত এই বিষয়ে কি করা যাইতে পারে?" ("রাজপুত্রমাত্মসম্পন্নং রাজ্যে স্থাপয়েৎ।......ধ্বজমাত্রোহয়ং, ভবন্ত এব স্বামিনঃ, কথং বা ক্রিয়তামিতি"—৫।৬)।

রাজমণ্ডলের কল্পনায় কৌটিল্য বিজিগীষু রাজার অনন্তর বা ব্যবধানবিহীন রাজাকে অরিস্থানীয় বলিয়া মনে করেন। মনে রাখিতে হইবে যে, বিজিগীষুর সম্মুখদিকের পর-পর নরপতির নাম হইবে (১) অরি, (২) মিত্র, (৩) অরিমিত্র, (৩) মিত্র-মিত্র ও (৫) অরিমিত্র-মিত্র এবং পশ্চাতের পর-পর নরপতির নাম হইবে (১) পার্ষ্ণিগ্রাহ, (২) আক্রন্দ, (৩) পার্ষ্ণিগ্রাহাসার ও (৪) আক্রন্দাসার। বিজিগীষুর বিদিগ্‌দিকে অবস্থিত অপর দুই নরপতির পারিভাষিক নাম (১) মধ্যম ও (২) উদাসীন। এই দ্বাদশ রাজপ্রকৃতি লইয়াই দ্বাদশরাজমণ্ডল রচিত হয়। সন্ধি, বিগ্রহ, যান, আসন, দ্বৈধীভাব ও সমাশ্রয়—এই ছয়টি গুণের উপযুক্ত প্রয়োগদ্বারা প্রত্যেক বিজিগীষুকেই লক্ষ্য রাখিতে হইবে—কেমন করিয়া তিনি ক্ষয়ের অবস্থা হইতে স্থানের এবং স্থানের অবস্থা হইতে বৃদ্ধির অবস্থায় উপনীত হইতে পারিবেন। শত্রুর সহিত যুদ্ধ করিতে অবতীর্ণ হইলে প্রত্যেক রাজারই মানুষক্ষয়, অর্থব্যয়, অজ্ঞাতপূর্ব্ব দূরবর্ত্তী রাজ্যে অভিযান ও নানাবিধ নৃশংস আচরণ প্রভৃতি অনেকপ্রকার ক্লেশ ও অসুবিধা ভোগ করিতে হয়। এই কারণে, বিগ্রহের অবস্থা হইতে সন্ধি বা শান্তির অবস্থাকে প্রত্যেক রাজার অধিকতর উপযোগী বলিয়া মনে করা উচিত। যখন বিগ্রহ অবলম্বন একান্ত অপরিহার্য্য হইয়া উঠিবে তখন কি প্রকার যুদ্ধ শ্রেয়স্কর বলিয়া বিবেচিত হইবে সে-বিষয়ে কৌটিল্য নিজগুরুর একটি মত খণ্ডিত করিয়াছেন। গুরুর মত হইল

—প্রকাশযুদ্ধ অপেক্ষায় মন্ত্রযুদ্ধ (অর্থাৎ সত্ত্রী, রসদ, তীক্ষ্ণাদি গূঢ়পুরুষদিগের প্রয়োগদ্বারা শত্রুনাশের চেষ্টা) অধিক লাভজনক, কারণ, যুদ্ধ উপস্থিত হইলে উভয়পক্ষেরই লোকক্ষয় ও অর্থব্যয় অনিবার্য্য এবং যুদ্ধে জয়লাভকারীরও সেনাবল ও ধনবল ক্ষয়প্রাপ্ত হয় বলিয়া জেতাও পরাজিত-প্রায়ই হইয়া থাকেন। কিন্তু, কৌটিল্য স্বয়ং মনে করেন যে, যত লোকক্ষয় ও ধনব্যয়ই হউক না কেন, ব্যায়ামযুদ্ধদ্বারাই শত্রুর বিনাশসাধন করা আবশ্যক ("জিত্বাপি হি ক্ষীণদণ্ডকোশঃ পরাজিতো ভবতীত্যাচার্য্যাঃ। নেতি কৌটিল্যঃ। সুমহতাপি ক্ষয়ব্যয়েন শত্রু-বিনাশোহভ্যুপগন্তব্যঃ।"—৭।১৩)। তবে বিজিগীষু অভিযানে প্রবৃত্ত হইবার পূর্ব্বে নিজের ও শত্রুর বলাবল পরীক্ষা করিয়া যদি নিজকে বলীয়ান্ মনে করেন এবং যুদ্ধে জয়ী হইলে তাঁহার অধিকতর লাভের ও শত্রুর অধিকতর ক্ষয়ের সম্ভাবনা আছে এরূপ বুঝেন, তাহা হইলেই তিনি অগ্রহায়ণ, চৈত্র বা জ্যৈষ্ঠমাসে শত্রুর বিরুদ্ধে অভিযানে প্রবৃত্ত হইবেন। যুদ্ধে প্রবৃত্ত বিজিগীষুর পক্ষে প্রজাবর্গ হইতে সৈন্য উত্থাপন করিতে হইলে, ব্রাহ্মণজাতীয় লোক যথাসম্ভব ত্যাগ করিতে হইবে, কারণ, কৌটিল্যের মতে ব্রাহ্মণেরা প্রাণিপাত-দ্বারাই সন্তুষ্ট হয়েন এবং সম্ভবতঃ তজ্জন্য তাঁহারা সহজেই শত্রুর হস্তগত হইয়া পড়িতে পারেন। প্রহরণবিদ্যায় সুশিক্ষিত ক্ষত্রিয়সেনাই সর্ব্বোত্তম। কিন্তু, কৌটিল্য ইহাও মনে করেন যে, বৈশ্যসেনা ও শূদ্রসেনাও অধিকতর শ্রেয়স্কর হইতে পারে, যদি তাহাদের মধ্যে অধিকসংখ্যায় সারসমন্বিত প্রবীর পুরুষ থাকে। শত্রুবধে উদ্যত বিজিগীষুদ্বারা কূটযুদ্ধ প্রবর্ত্তিত করা অন্যায় হয় না—ইহাই কৌটিল্যের মত। যুদ্ধে কূট উপায় ও নানাপ্রকার ছল ও চাতুরীর প্রয়োগ কৌটিল্যের অভিমত বস্তু। যুদ্ধে আগ্নেয় অস্ত্র, উপনিষৎ-প্রয়োগ (অর্থাৎ বিষাদি প্রয়োগ), উপজাপ ও অসত্য উক্তি প্রভৃতির ব্যবহার অনিবার্য্য। শত্রুঘাতের জন্য মন্ত্রৌষধির প্রয়োগও প্রতিষিদ্ধ বলিয়া কৌটিল্য গণনা করেন না। শত্রুপ্রযুক্ত অনুরূপ, অনিষ্টকর ও ক্রূর উপায়ের প্রতীকারের বিধানও এই শাস্ত্রে উপদিষ্ট হইয়াছে। নানারূপ কূট উপায়দ্বারা শত্রুর উদ্বেগ বর্দ্ধন না করিতে পারিলে, যুদ্ধে বিজিগীষুর পক্ষে জয়ের সম্ভাবনা হ্রাস পায়। প্রসঙ্গক্রমে কৌটিল্য বলিয়াছেন যে, ধনুর্দ্ধারীদের নিক্ষিপ্ত বাণ কেবল একজন প্রতিযোদ্ধাকে মারিতেও পারে, নাও মারিতে পারে; কিন্তু, প্রজ্ঞাবান্ ব্যক্তির প্রযুক্ত মতি বা বুদ্ধি গর্ভস্থিত প্রাণিসমূহেরও নাশ ঘটাইতে সমর্থ হয় ("একং হন্যান্ন বা হন্যাদিষুঃ ক্ষিপ্তো ধনুষ্মতা। প্রাজ্ঞেন তু মতিঃ ক্ষিপ্তা হন্যাদ্ গর্ভগতানপি" ॥ ১০।৬)।—

সংগ্রাম উপস্থিত হইলে রাজা স্বয়ং যোদ্ধপুরুষদিগকে কিরূপ উক্তিদ্বারা প্রোৎসাহিত করিবেন এবং মন্ত্রী ও পুরোহিতদ্বারাও তাহা করাইবেন, সে-সম্বন্ধে কৌটিলীয় অর্থশাস্ত্রে একটি সুন্দর চিত্র অঙ্কিত পাওয়া যায়। বিজিগীষু রাজা তাহাদিগকে বলিবেন যে, তিনি স্বয়ং এবং যোদ্ধপুরুষেরা উভয়ই তুল্যবেতনভোগী অর্থাৎ উভয়েরই যুদ্ধজয়লব্ধ লাভ সমান; এবং বিজিত রাজ্যও উভয়ে একসঙ্গে ভোগ করিবেন। মন্ত্রী ও পুরোহিতেরাও তাহাদিগকে বলিবেন যে, যুদ্ধে মৃত শূরগণের স্বর্গলাভ শাস্ত্রানুমোদিত এবং ভর্ত্তৃপিণ্ডের বিনিময়ে যাহারা যুদ্ধ করিতে অসম্মত হয় তাহারা নরকগামী হইয়া থাকে ("তুল্যবেতনেহস্মি, ভবদ্ভিঃ সহ ভোগ্যমিদং রাজ্যম্......নবং শরাবং সলিলস্য পূর্ণং সুসংস্কৃতং দর্ভকৃতোত্তরীয়ম্। তৎ তস্য মা ভূন্নরকং চ গচ্ছেদ্ যো ভর্ত্তৃপিণ্ডস্য কৃতে ন যুদ্ধেৎ ॥—১০।৩)। বার্ত্তোপজীবী ও রাজশব্দোপজীবী কতিপয় সংঘ বা শ্রেণীর পরিচয় দিয়া কৌটিল্য বলিয়াছেন যে, বিজিগীষু এই সংঘগুলি হইতে সেনালাভ করিতে পারিলে, তাহা অন্যান্য সেনালাভ ও মিত্রলাভের অপেক্ষায় অধিকতর প্রশস্ত বলিয়া বিবেচিত হওয়ার যোগ্য। কারণ, সংহত সংঘগুলি শত্রুগণের অধৃষ্য হইয়া থাকে ("সংঘা হি সংহতত্বাদধৃষ্যাঃ পরেষাম্"।—১১।১)।

বিজিগীষু রাজা নিজের ও নিজের রাজ্যের এবং তদীয় শত্রুর ও তাঁহার রাজ্যের প্রকৃতিব্যসনসম্বন্ধে চিন্তা ও বিবেচনা করিবেন। রাজ্যের সাতটি অঙ্গের বা প্রকৃতিরই ব্যসন বা বিপদের গুরু-লঘুভাব একান্ত চিন্তনীয়। এই প্রসঙ্গে কৌটিল্য এরূপ মতবাদ প্রচার করিয়াছেন যে, যে কোন রাজ্যের পক্ষে রাজব্যসনই সর্ব্বাপেক্ষা অধিকতর অহিতকর এবং বাহ্যকোপ অপেক্ষা আভ্যন্তর কোপই বেশী ভয়াবহ।

যদি বিজিগীষু স্বয়ং শত্রুর অপেক্ষায় অবলীয়ান্ হয়েন, তাহা হইলে তাঁহার কর্ত্তব্য কি হইবে সে-বিষয়ে কৌটিল্য এই মত প্রকাশ করিয়াছেন যে, তাঁহাকে ভারদ্বাজ আচার্য্যের মত অনুসরণ করিয়া বলীয়ান্ শত্রুর নিকট বেতসবৃত্তি অবলম্বনপূর্ব্বক প্রণতিপরায়ণ হইতে হইবে না; অথবা, বিশালাক্ষ আচার্য্যের মতাবলম্বী হইয়া পরাক্রমকে ক্ষত্রিয়ধর্ম্ম বলিয়া মনে করিয়া, যুদ্ধে অবতীর্ণ হইয়া তাঁহাকে বিনাশের পথে অসগ্রর হইতে হইবে না। বলীয়ান্ শত্রুর আক্রমণে অবলীয়ান্ বিজিগীষুকে অধিকতর শক্তিসম্পন্ন অন্য কোন রাজাকে, কিংবা শত্রুর অপ্রধর্ষণীয় কোন দুর্গ, আশ্রয় করিয়া আক্রমণকারীর প্রতি যুদ্ধব্যাপারে প্রবৃত্ত

হইতে হইবে, তাহা না করিলে তাঁহাকে তরণসাধনবিহীন হইয়া সমুদ্রে অবগাহনকারীর দশা প্রাপ্ত হইতে হইবে ("যুদ্ধ্যমানশ্চাল্পসৈন্যঃ সমুদ্রমিবাপ্লবোঽবগাহমানঃ সীদতি। তদ্ বিশিষ্টং তু রাজানমাশ্রিতো দুর্গমবিষহ্যং বা চেষ্টতে"।—১২।১)।

নবরাজ্যলাভের পরে বিজিগীষু রাজা সেই রাজ্যের প্রজাবর্গের মধ্যে প্রশমন বা শান্তিস্থাপনের ব্যবস্থা করিবেন। নিজগুণদ্বারা পরাজিত শত্রুর দোষ তিনি আচ্ছাদিত করিতে চেষ্টা করিবেন এবং নিজের গুণ দ্বিগুণ বর্দ্ধিত করিবেন। নিজের রাজধর্ম্ম সম্যক্ পালন করিয়া তিনি লব্ধরাজ্যের প্রজাদিগের উপকার সাধনে ব্রতী হইবেন। নবরাজ্যের কৃত্যপক্ষীয়দিগকে দানাদিদ্বারা প্রসন্ন রাখিবেন। তিনি নিজের উপকারের প্রতিশ্রুতি কখনই ভঙ্গ করিবেন না। বরং লব্ধরাজ্যের প্রজাদিগের সমান শীল, বেষ, ভাষা ও আচার অবলম্বন করিয়া তাহাদেরই পূজ্য দেবতার ও আশ্রমের পূজা করিবেন এবং তাহাদের উৎসব, সমাজ ও বিহার-সম্বন্ধে ভক্তিভাবাপন্ন হইবেন। অনুগ্রহ ও পরিহারদ্বারা দুঃস্থ প্রজাবর্গের হিতসাধন তাঁহাকে করিতে হইবে। নবলব্ধ দেশে তিনি অধর্ম্ম্য ব্যবহার বর্জ্জন করিয়া ধর্ম্ম্য ব্যবহারের প্রবর্ত্তন করিবেন ("চরিত্রমকৃতং ধর্ম্ম্যং কৃতং চান্যৈঃ প্রবর্ত্তয়েৎ। প্রবর্ত্তয়েন্ন চাধর্ম্ম্যং কৃতং চান্যৈর্নিবর্ত্তয়েৎ"।—১৩।১)।

এই কৌটিলীয় অর্থশাস্ত্র নানাবিধ জ্ঞাতব্য বিষয়ের খনিস্বরূপ গ্রন্থ। রাজনীতি অর্থনীতির ও সমাজনীতিবিষয়ক আরও বহুপ্রকার তথ্য ইহাতে সন্নিবিষ্ট আছে। সে-সবের বিস্তৃত বিবরণ প্রদান এই অবতরণিকায় অসম্ভব। উপরি পর্য্যালোচিত নীতিবাদ-সমূহের পাঠ ও সমালোচনাদ্বারা ছাত্র ও শিক্ষকমণ্ডলী যদি এই অর্থশাস্ত্রের মূল সংস্কৃত গ্রন্থ ও আমাদের এই বঙ্গানুবাদের সহিত পরিচয় লাভ করেন, তাহা হইলে তাঁহারা প্রাচীন ভারতের জনগণের জ্ঞানবিষয়ে অনুপ্রবিষ্ট হইতে পারিবেন এবং তাহাদের সভ্যতা ও কৃষ্টিসম্বন্ধে গবেষণায়ও প্রবৃত্ত হইতে পারিবেন—ইহাই আমার বিশ্বাস।

অতঃপর আমরা কয়েকটি প্রয়োজনীয় প্রশ্ন উত্থাপন করিয়া তদ্বিচারে প্রবৃত্ত হইতেছি।

অর্থশাস্ত্রে-প্রণয়নের প্রারম্ভে কৌটিল্য ভারতবর্ষের সুপ্রাচীন নীতিশাস্ত্রজ্ঞ ও নীতিশাস্ত্র-রচয়িতা শুক্র (উশনাঃ) ও বৃহস্পতিকে প্রণাম করিয়াছেন। রাজনীতি ও অর্থনীতিবিৎ পূর্ব্বাচার্য্যদিগের প্রবর্ত্তিত ও রচিত অর্থশাস্ত্র-সমূহ অধ্যয়ন করিয়া তিনি সেগুলি হইতে শাস্ত্রীয় বিষয়সমূহ সংক্ষেপ করিয়া নিজনামে প্রচলিত (কৌটিলীয়) অর্থশাস্ত্র রচনা করিয়াছেন। তিনি যে স্বয়ং অর্থশাস্ত্রের সম্প্রদায়-

প্রবর্ত্তক নহেন, তাহা ইহা হইতেই প্রমাণিত হয়। তদীয় শাস্ত্র পাঠ করিলে বুঝা যায় যে, এই অর্থশাস্ত্রের উৎপত্তি-সম্বন্ধে একটি ঐতিহ্য অবশ্যই আছে এবং ইহা ক্রমবর্দ্ধনশীল রাজনীতি ও অর্থনীতিবিষয়ক বিধান ও সিদ্ধান্তের উপর প্রতিষ্ঠিত। কৌটিল্যকর্ত্তৃক উল্লিখিত প্রাক্তন অর্থশাস্ত্র-প্রস্থানসমূহের প্রবর্ত্তক-দিগের নামমধ্যে আমরা মনু, বৃহস্পতি, উশনাঃ, পরাশর ও আম্ভির নাম পাই; এবং তাঁহাদের মতবাদ ও সিদ্ধান্ত যাঁহারা স্বীকার ও অবলম্বন করিতেন, তাঁহাদিগকে যথাক্রমে 'মানব,' 'বার্হস্পত্য', 'ঔশনস', 'পারাশর' ও 'আম্ভীয়' বলিয়া তিনি পরিচিত ও নির্দ্দিষ্ট করিয়াছেন। তন্মধ্যে আমরা প্রথম চারিজন আচার্য্যকে ভারতীয় রাজনীতি ও স্মৃতিসংহিতার প্রাচীন রচয়িতা বলিয়া জানিতে পারি। কিন্তু সংস্কৃত-সাহিত্যে আম্ভি-নামক নীতিবিদের কথা আমরা অন্য কুত্রাপি পাই নাই। এ-স্থলে মনে করাইয়া দেওয়া যাইতে পারে যে, ভারতে প্রতীচ্যদেশীয় আলেক্জাণ্ডার-দি-গ্রেটের অভিযানসময়ে তিনি যখন উত্তর-পশ্চিমাঞ্চলে অনেকদূর পর্য্যন্ত পূর্ব্বদিকে অগ্রসর হইতেছিলেন, তখন তক্ষশীলার রাজার আম্ভি-নামক একটি কুমার বর্ত্তমান ছিলেন। এই আম্ভি পিতাকে উপদেশ দেন যেন তিনি বিদেশীয় বিজিগীষু আলেক্জাণ্ডারের সহিত মিত্রতাদ্বারা মিলিত হইয়া ভারতীয় রাজা পৌরব পোরস্প্রভৃতির বিরুদ্ধে অভিযানে প্রবৃত্ত হয়েন। স্বদেশের রাজগণের সহিত একত্র মিলিত হইয়া বিদেশীয় আক্রমণকারীর বিরুদ্ধে দণ্ডায়মান না হইয়া, তক্ষশীলাধিপ পুত্রের পরামর্শে ভারতগৃহে বিদেশীয় শত্রুর প্রবেশের দ্বার উন্মোচন করিয়া দিয়াছিলেন। স্বদেশদ্রোহী রাজপুত্র আম্ভির কোন বিশিষ্ট রাজনীতিবিষয়ক মতবাদ গ্রহণ করিয়া নিয়া কোন রাজনীতিবিদেরা তৎপ্রতিষ্ঠার জন্য কোন অর্থশাস্ত্রাদি রচনা করিয়াছিলেন কিনা, তাহা স্পষ্ট বুঝা যায় না। তবে এই আম্ভির মতবাদ যাঁহারা স্বীকার করিয়া নিয়াছিলেন, সেই-সব মতানুসরণকারীরাই 'আম্ভীয়'-নামে কৌটিলীয় অর্থশাস্ত্রে উল্লিখিত হইয়া থাকিবেন, এইরূপ মনে করা অযুক্তিযুক্ত না-ও হইতে পারে। কৌটিল্য তদীয় গ্রন্থের একটিমাত্র স্থলে ( প্রথম অধিকরণের সপ্তদশ অধ্যায়ে ) এই আম্ভীয়দিগের মত উদ্ধৃত করিয়াছেন। রাজপুত্রগণ হইতে রাজার আত্মরক্ষাবিষয়ক আলোচনার প্রসঙ্গে, পূর্ব্ববর্ত্তী অন্যান্য আচার্য্যগণের মতের উল্লেখ করার সময়ে, কৌটিল্য আম্ভীয়দিগের মতও লিপিবদ্ধ করিয়াছেন। তিনি লিখিয়াছেন যে, আম্ভীয়েরা ভাবিতেন যে, বিনয়শিক্ষার অধীন রাজকুমারকে সত্রি-নামক কোন গূঢ়পুরুষ বা গুপ্তচর "মৃগয়া, দ্যূত ( জুয়াখেলা ), মদ্যপান ও স্ত্রীসঙ্গের প্রলোভন দেখাইবে,"

এবং সে তাঁহাকে "পিতার বিরুদ্ধে আক্রমণ চালাইয়া নিজহস্তে রাজ্য গ্রহণ করার জন্য উপদেশও দিবে"। আম্ভীয়েরা এইপ্রসঙ্গে ইহাও অবশ্য বলিয়াছেন যে, অপর একজন সত্রী (চর) সেই কুমারকে এমন কর্ম্ম করিতে প্রতিষেধ করিবে। কিন্তু, কৌটিল্য স্বয়ং এইপ্রকার মতের অত্যন্ত বিরোধী ছিলেন, কারণ, তিনি ভাবিতেন যে, অপক্কবুদ্ধি রাজপুত্রকে এইরূপ অনুপাদেয় উপদেশ করা দোষদুষ্ট; পিতৃদ্রোহরূপ অজ্ঞাতপূর্ব্ববিষয়ের অবতারণা করা অন্যায় কার্য্য এবং ইহা কুমারের মনে অসদ্‌ভাব উৎপাদন করিয়া ভবিষ্যৎ অনর্থ ঘটাইতে পারে। আম্ভীয়দিগের সম্বন্ধে এইটুকুমাত্র কথা আমরা কৌটিলীয় অর্থশাস্ত্র হইতে জানিতে পারি।

কৌটিল্য অর্থশাস্ত্রে ৫৩ বার 'আচার্য্যাঃ' এই বহুবচনান্ত সংস্কৃত শব্দটিদ্বারা অজ্ঞাতনামা নীতিবিৎ কোন পূর্ব্বাচার্য্যকে উদ্দেশ্য করিয়া বিষয়বিশেষসম্বন্ধে তাঁহার মত উদ্ধৃত করিয়াছেন। এই শব্দটিদ্বারা তিনি তাঁহার নিজ শিক্ষাগুরুকেই লক্ষ্য করিয়াছেন বলিয়া আমাদের নিকট প্রতিভাত হয়। কারণ, সংস্কৃত-সাহিত্যে গৌরবার্থে এইরূপ বহুবচনান্ত পদের ব্যবহার দৃষ্ট হইয়া থাকে। এই বহুবচনান্তক শব্দদ্বারা আমরা "পূর্ব্ববর্ত্তী আচার্য্যগণ" এইরূপ ব্যাখ্যা গ্র হ করিতে ইচ্ছুক হই না, যে-হেতু অজ্ঞাতপরিচয় ও অজ্ঞাত-নামা কোন কোন আচার্য্যকে তিনি ২ বার 'ইত্যেকে' ও ২ বার 'ইত্যপরে' বলিয়া উল্লেখ করিয়াছেন, এবং যাঁহারা কোন প্রসিদ্ধ আচার্য্যের মতবাদগ্রাহী ছিলেন, তাঁহাদিগকে কৌটিল্য 'মানবাঃ' ইত্যাদিরূপ বিশিষ্ট শব্দদ্বারাই পরিচিত করিয়াছেন।

কৌটিল্য নিজ গ্রন্থে অন্য যে-সব পূর্ব্বাচার্য্যের মতবাদ ও সিদ্ধান্ত উদ্ধৃত করিয়াছেন, তাঁহাদের নাম হইল ভারদ্বাজ ( = দ্রোণ, ৭বার উল্লেখ ), বিশালাক্ষ ( = শিব, ৬বার ), পিশুন ( = নারদ, ৬বার ), কৌণপদন্ত ( = ভীষ্ম, ৪বার), বাতব্যাধি ( = উদ্ধব, ৫বার ), বাহুদন্তিপুত্র ( = ইন্দ্র, ১ বার ), পরাশর ( ১বার) এবং পারাশর ( = ব্যাস ? ১বার )। অমাত্য-নির্ব্বাচন, রাজপুত্রগণের উপর রাজার তীক্ষ্ণ দৃষ্টিপাত, মিথ্যাসাক্ষ্যপ্রদান, রাজ্যপ্রতিসন্ধান ও কূটযুদ্ধাদি নানা-বিষয়ের আলোচনা প্রসঙ্গে তিনি উক্ত পূর্ব্বাচার্য্যদিগের নামোল্লেখপূর্ব্বক তাঁহাদের মতবাদ উত্থাপন করিয়া তৎখণ্ডনে প্রবৃত্ত হইয়াছেন। তাঁহাদের সহিত নিজ মতের অনৈক্য বা তাঁহাদের পরস্পরের মধ্যে মতপ্রভেদ প্রদর্শন করিবার উদ্দেশ্যে, তিনি তাঁহাদের নাম ও মতের উল্লেখ করিয়াছেন। অনেক-

স্থলে তাঁহাদের বিরুদ্ধে নিজের মত প্রতিষ্ঠা করিবার জন্য, কৌটিল্য 'অপদেশ'-নামক তন্ত্রযুক্তিদ্বারা বিধির জন্য "ইতি কৌটিল্যঃ" ও নিষেধের জন্য "নেতি কৌটিল্যঃ" এইরূপ বাক্য প্রয়োগ করিয়া নিজের নাম নিজেই উল্লেখ করিয়াছেন। ছন্দের প্রয়োজনে একটি শ্লোকে ( ১।১০ ) তিনি "এতৎ কৌটিল্যদর্শনম্"—এইরূপ বাক্যদ্বারা নিজের মত পোষণ করিয়াছেন; গদ্যাংশের স্থানে স্থানে প্রযুক্ত "ইতি কৌটিল্যঃ" এইরূপ বাক্য সেখানে ব্যবহার করিতে পারেন নাই। এই প্রসিদ্ধ ও প্রাচীন নীতিশাস্ত্ররচয়িতা আচার্য্যদিগের সম্বন্ধে যতটুকু ইতিহাস সংগৃহীত হইতে পারে, তাহা আমার পরমবন্ধু মহামহোপাধ্যায় পণ্ডিত শ্রীযোগেন্দ্রনাথ তর্ক-সাংখ্য-বেদান্ততীর্থ মহাশয় তদীয় অচিরপ্রকাশিত 'প্রাচীন ভারতের দণ্ড-নীতি'-নামক উচ্চাঙ্গগ্রন্থের প্রথম ও পঞ্চম পরিচ্ছেদে অতি সুন্দরভাবে লিপিবদ্ধ করিয়া রাখিয়াছেন। পাঠকবর্গ সেই গ্রন্থ পাঠ করিলে তাহা সবিশেষ জানিতে পারিবেন। মহাভারতের শান্তিপর্ব্বে ( ৫৮-৫৯ অধ্যায় ) আমরা বৃহস্পতি বিশালাক্ষ, কাব্য ( উশনাঃ ), মহেন্দ্র ( সহস্রাক্ষ ), প্রাচেতস মনু, ভরদ্বাজ ( বৃহস্পতি-পুত্র ) ও গৌরশিরাঃ—এই কয়েকজন রাজশাস্ত্র-প্রণেতার নাম এবং বৈশালাক্ষ, বাহুদন্তক, বার্হস্পত্য প্রভৃতি শাস্ত্রের উল্লেখ পাইয়া থাকি। এই স্থলে বলিয়া রাখা উচিত যে, ভগবান্ শঙ্করাচার্য্যের শিষ্য বিশ্বরূপাচার্য্যের ( তাঁহার অপর নাম সুরেশ্বরাচার্য্য ) তদীয় 'বালক্রীড়া'-নামক যাজ্ঞবল্ক্যস্মৃতির টীকাতে ( ১।৩২৮ ) বৃহস্পতি ও বিশালাক্ষের নাম উল্লিখিত পাওয়া যায়। এই টীকাতে তিনি বৈশালাক্ষতন্ত্র ও কৌটিলীয় অর্থশাস্ত্র হইতে বচনও উদ্ধৃত করিয়াছেন। ৺মহামহোপাধ্যায় পণ্ডিত গণপতি শাস্ত্রী মহাশয় কৌটিল্যের অর্থশাস্ত্রখানিকে যাজ্ঞবল্ক্য-স্মৃতির পরবর্ত্তী কালের রচনা বলিয়া যে মতবাদ প্রচার করিতে চাহিয়াছেন—তাহা আমরা সঙ্গত বলিয়া বিবেচনা করি না।

বিষ্ণুগুপ্তাপরনামা পণ্ডিত চাণক্য, 'কৌটিল্য'—এই অপবাদসূচক তৃতীয় নামেও পরিচিত ছিলেন। প্রাক্-কৌটিল্য নীতিশাস্ত্রবিৎ বাহুদন্তিপুত্র, পিশুন, বিশালাক্ষ, বাতব্যাধি ও কৌণপদন্ত প্রভৃতি নিন্দনীয় নামসমূহের সহিত কৌটিল্যের নিজের নামও তুলিত হইতে পারে। নীতিশাস্ত্র-প্রবক্তা এই আচার্য্যগণের নামের সহিত দৈহিক ও মানসিক বিকলতা ও ব্যাধির বা দোষের আভাস লক্ষিত হয়, এবং তাঁহারা কেন যে সমসাময়িক জনসমাজে এইরূপ নামে আখ্যাত ও পরিচিত হইতেন তাহা সম্যগ্ ভাবে বুঝিতে পারা যায় না।

যে বিপ্লবী দণ্ডনীতিজ্ঞ তীক্ষ্ণধী মহামন্ত্রী কৌটিল্য কূটনীতি ও যুদ্ধাদিবিষয়ের সব প্রশ্নের সমাধানে, প্রয়োজনের অনুরোধে, ধর্ম্ম ও সুনীতির পথ ত্যাগ করিয়া নানাবিধ নৃশংস ও ভয়াবহ উপায় অবলম্বনের উপদেশ করিতে দ্বিধাবোধ করেন নাই, তাঁহার নাম কুটিল-শব্দ হইতে উৎপন্ন 'কৌটিল্য' হইতে পারে, ইহাতে সংশয়ের কোন কারণ উপলব্ধ হয় না। তথাপি ৺মহামহোপাধ্যায় পণ্ডিত গণপতি শাস্ত্রী তাঁহাকে 'কুটল'-গোত্রে উৎপন্ন মনে করিয়া তাঁহার চিরপ্রসিদ্ধ কৌটিল্য নামটিকে 'কৌটল্য'-নামে পরিবর্ত্তিত করিয়া প্রচারের প্রয়াসী হইয়াছিলেন। কৌটিল্য-শব্দটি সংস্কৃত ভাষায় অপশব্দ নহে; এবং ইহা প্রাচীন পুরাণাদি গ্রন্থে ও মহাকবি দণ্ডী, বাণ, বিশাখদত্ত এবং কামন্দকের গ্রন্থাদিতেও তেমন ভাবেই পাওয়া গিয়াছে। ভারতের বিভিন্ন প্রদেশে প্রাপ্ত এইসব গ্রন্থের প্রাচীন হস্তলিখিত পাণ্ডুলিপিতে কৌটিল্যরূপেই এই নাম পঠিত হয়। মুদ্রারাক্ষসনামে সুপরিচিত প্রাচীন নাটকে নাটকপ্রণেতা মহাকবি বিশাখদত্ত একটি শ্লোকে (১।৮) চাণক্যের কুটিল বা বক্রবুদ্ধির কথা স্মরণ করিয়া তাঁহাকে "কৌটিল্যঃ কুটিলমতিঃ", ইত্যাদিরূপ বর্ণনা করিয়াছেন। তাহার কুটিলমতিত্বের এই উল্লেখ হইতেও বুঝা যায় যে, কৌটিল্যের সহিত 'কুটিল'-শব্দের সম্বন্ধ একরূপ নির্ণীতই আছে। এই শ্লোকেই মহাকবি আরও বর্ণনা করিয়াছেন যে, সেই কৌটিল্যই বলপ্রয়োগসহকারে নিজের ক্রোধাগ্নিদ্বারা (বনাগ্নিদ্বারা দগ্ধ বংশের বা বাঁশের মত) নন্দবংশের ধ্বংস সাধন করিয়াছিলেন। কাজেই অর্থশাস্ত্রপ্রণেতার নাম 'কৌটিল্য' হওয়াই যুক্তিসহ ('কৌটল্য' নহে)।

এখানে এখন একটি তর্ক ও বিবাদসঙ্কুল প্রশ্ন উত্থাপিত হইতেছে। প্রশ্নটি এই :—সূত্র ও ভাষ্যময় কৌটিলীয় অর্থশাস্ত্র-নামক গ্রন্থখানি কি মৌর্য্যযুগে স্বয়ং কৌটিল্যই রচনা ও প্রণয়ন করিয়াছিলেন, অথবা, ভারতবর্ষের ইতিহাসের পরবর্ত্তী কোন যুগে কৌটিলীয় সিদ্ধান্তনিচয় অবলম্বন করিয়া অপর কোন ব্যক্তি বা মনীষীসংঘ তাহা করিয়াছিলেন? এই প্রশ্নের সঙ্গে সঙ্গে আমরা দ্বিতীয় একটি প্রশ্নের আলোচনাও কথঞ্চিৎ করিতে ইচ্ছুক। সেই প্রশ্নটি হইল এইরূপ :—এই অর্থশাস্ত্রে বর্ণিত বিষয়সমূহ কি কোন ঐতিহাসিক রাজ্যে প্রচলিত শাসনপ্রণালীর চিত্র বলিয়া গৃহীত হইতে পারে, অথবা, সে-গুলিকে যে-কোন কালে প্রচলিত হওয়ার যোগ্য একটি আদর্শ শাসন পদ্ধতির বস্তু বলিয়া মনে করা যাইতে পারে? যে যে মনীষীরা এই দুইটি প্রশ্নের আলোচনায় প্রবৃত্ত হইয়া স্ব-স্ব মত প্রতিষ্ঠিত করিবার চেষ্টা করিয়াছেন, তাঁহাদিগকে দুইটি শ্রেণীতে বিভক্ত

করিয়া অতি সংক্ষেপে তাঁহাদের নাম ও মতসম্বন্ধে এইরূপ একটি বিবরণ দেওয়া যাইতে পারে, যথা—

ইয়াকবি (Jacobi)-ভিন্‌সেণ্ট্‌ স্মিথ্‌—টমাস্‌-মেয়ার (Meyer)-হপ্‌কিন্‌স্‌-মোনাহান্‌ (শ্যামশাস্ত্রী ও গণপতি শাস্ত্রীর মত-পোষকগণ এবং জয়স্‌বাল্‌, নরেন্দ্রনাথ লাহা, নারায়ণচন্দ্র বন্দ্যোপাধ্যায় প্রভৃতিদ্বারা অনুসৃত)—**প্রথমপক্ষ**

**বনাম**

ইয়োলী (Jolly)—ভিণ্টারনিজ্‌-কিথ্‌ (ডাঃ হেমচন্দ্র রায়-চৌধুরী, ডাঃ অতীন্দ্র বসু প্রভৃতিদ্বারা অনুসৃত)—**দ্বিতীয় পক্ষ**

উক্ত পক্ষদ্বয়ের মধ্যে প্রথম পক্ষের পণ্ডিতেরা চন্দ্রগুপ্তমৌর্য্যের (আনুমানিক ৩২৩-২৯৮ খ্রীষ্টপূর্ব্বাব্দ) কূটনীতিবিৎ ব্রাহ্মণজাতীয় প্রধানমন্ত্রী কৌটিল্যকেই অর্থশাস্ত্রের একমাত্র লেখক ও প্রণেতা বলিয়া স্বীকার করিয়াছেন। দৃষ্টান্তরূপে এখানে টমাসের মত উদ্ধৃত করা যাইতে পারে। তিনি মনে করিয়াছেন যে, এই গ্রন্থে কৌটিল্য যে চিত্র অঙ্কিত করিয়াছেন তাহাতে মৌর্য্য-সাম্রাজ্যে প্রবর্ত্তিত ও প্রচলিত রাজনীতি, অর্থনীতি ও সমাজনীতিরই কথা প্রকাশিত হইয়াছে। ভিন্‌সেণ্ট্‌ স্মিথ্‌ও বিশ্বাস করিতেন যে, অর্থশাস্ত্র গ্রন্থখানি কৌটিল্যের নিজেরই রচনা এবং বাস্তবিক ইহা মৌর্য্যযুগেরই শুদ্ধ ও প্রাচীন নিদর্শন, এবং তাঁহার মতে ইহার অধিকাংশ ভাগই সেই যুগের খাঁটি রচনা, তবে ইহাতে কোন কোন অংশ পরবর্ত্তী কালে প্রক্ষিপ্ত হইয়া থাকিবে। তিনি আরও লিখিয়াছেন যে, ইহাতে বর্ণিত বিষয়সমূহ মৌর্য্যসাম্রাজ্যস্থাপনের অনতি-পূর্ব্ববর্ত্তী কালে সংঘটিত শাসন-তন্ত্রবিষয়ক ঘটনাবলীর প্রতিধ্বনিমাত্র। এস্থলে ইহাও মনে রাখিতে হইবে যে, ষ্ট্রাবো, জাষ্টিন, প্লিনী, মিগাস্‌থেনিস্‌ প্রভৃতি গ্রীক্‌ পুরাবিদ্‌গণ সেই কালের যে-সব ঘটনা ও সামাজিক অবস্থার বিবরণ লিপিবদ্ধ করিয়া রাখিয়াছেন, সে-সব অর্থশাস্ত্রে বর্ণিত বিষয়দ্বারা সুব্যাখ্যাত হইতে পারে; এবং মৌর্য্যসম্রাট্‌ অশোকের (আনুমানিক ২৭৩-২৩২ খ্রীষ্টপূর্ব্বাব্দ) প্রস্তরশাসন-সমূহে উল্লিখিত অনেক বিষয়ের অর্থবোধ কৌটিলীয় অর্থশাস্ত্রের সাহায্যে সুগম হইয়া থাকে—পরবর্ত্তীকালে রচিত রাজনীতি শাস্ত্রগুলিদ্বারা ইহার ব্যাখ্যা কঠিন বলিয়া প্রতিভাত হয়।

দ্বিতীয়পক্ষের বাদিগণ মনে করেন যে, অর্থশাস্ত্রখানি কৌটিলীয় সিদ্ধান্তসমূহে লব্ধপ্রত্যয় পরবর্ত্তী যুগের কোন শিষ্য বা শিষ্যসংঘদ্বারা রচিত হইয়া থাকিবে। দৃষ্টান্তস্বরূপ বলা যাইতে পারে যে, কিথ্‌-সাহেব মনে করিতেন যে, ইহা প্রায়

৩০০ খ্রীষ্টাব্দের রচিত গ্রন্থ এবং ইহার বিষয়বিশেষগুলি কোন বিশিষ্ট রাজ্যের সমাজচিত্র নহে—সেগুলি একটা আদর্শ তন্ত্রের স্বরূপ বলিয়া গৃহীত হওয়ার যোগ্য এবং ইহাতে বর্ণিত ও পর্য্যালোচিত রীতিনীতিগুলি সার্ব্বত্রিক ও সার্ব্বকালিক যে-কোন রাজতন্ত্রে প্রচলিত হইবার যোগ্য বলিয়া ধৃত হইতে পারে। প্রাচীনতর ধর্ম্মশাস্ত্রগুলির রচনাভঙ্গির সহিত কৌটিলীয় অর্থশাস্ত্রের রচনার ভঙ্গি বেশী মিলে না, বরং ইহা আরও পরবর্ত্তীসময়ে ধর্ম্মশাস্ত্রগুলির ভঙ্গির সহিত বেশী মিলে—এইরূপ যুক্তি প্রদর্শন করিয়া ডাঃ রায়-চৌধুরী ও ডাঃ বসু এই গ্রন্থখানি খ্রীষ্টাব্দের প্রথম শতকে রচিত বলিয়া বিবেচনা করেন। মনীষী ইয়োলী এই গ্রন্থে রসায়ন ও খনিবিদ্যার অনেক বিষয় নিহিত আছে দেখিয়া ইহাকে ৪০০ খ্রীষ্টপূর্ব্বাব্দের রচনা বলিয়া গ্রহণ করিতে অনিচ্ছুক, কারণ, তাঁহার মতে ভারতবাসীরা তত প্রাচীনকালে এই দুই বিদ্যায় বিশেষ কোন বৈশারদ্য লাভ করিয়াছিল বলিয়া জানা নাই। এই দ্বিতীয় পক্ষের পণ্ডিতগণ এইরূপও মনে করেন যে, কৌটিলীয় অর্থশাস্ত্র যেন একখণ্ড রাজনীতি ও অর্থনীতির দর্শনশাস্ত্র এবং ইহা বাস্তব শাসনসম্বন্ধীয় ঘটনাবলীর কোন বিশিষ্ট বিবরণনিবন্ধক গ্রন্থ নহে।

কিন্তু, মনীষাসম্পন্ন যে-কোন পাঠক এই অর্থশাস্ত্রের পাঠকালে অবশ্যই লক্ষ্য করিবেন যে, ইহার বিষয়গুলি কোন ক্ষুদ্র বা বৃহৎ কোন সাম্রাজ্যবিশেষের বিবরণের উপর নির্ভর করিয়া লিখিত হয় নাই। স্বপ্রভু চন্দ্রগুপ্তের ন্যায় যে কোন বিজিগীষু রাজা কেমন করিয়া ক্ষুদ্র ক্ষুদ্র অন্যান্য রাজ্যগুলিকে নিজের রাজশক্তির প্রভাবের ভিতর আনয়ন করিয়া, একীকরণদ্বারা এক বিশাল সাম্রাজ্য প্রতিষ্ঠা করিয়া নিজে একরাট্ হইতে পারিবেন, তাহারই সূচনার জন্য অর্থশাস্ত্রখানির রচয়িতা এইগ্রন্থ রচনা করিয়া থাকিবেন। এইরূপ ভাব পোষণ করিয়াই আমরা কৌটিলীয় অর্থশাস্ত্রের আবাপ-সম্বন্ধীয় অধিকরণ-সমূহের (৬—১১ অধিকরণ) বিশেষ মূল্যবত্তা স্বীকার করিতে অভিলাষী। সুতরাং কৌটিল্য নিজের প্রতিষ্ঠিত মৌর্য্যসাম্রাজ্যের ন্যায় নাতিবৃহৎ সাম্রাজ্যের বিষয় সূচনা করিয়াই সম্ভবতঃ এই গ্রন্থ রচনা করেন নাই। কৌটিল্যের মত রাজনীতি-বিশারদ্ মহামন্ত্রীর পক্ষে তৎপূর্ব্ববর্ত্তী যুগের মগধপ্রভৃতি রাজ্যের ইতিহাসের সহিত সুপরিচিত থাকা একান্তই সম্ভবপর ছিল। তিনি যে মগধের শিশুনাগ-বংশীয় নন্দদিগের রাজ্যের বিলোপসাধন করিয়া মৌর্য্য চন্দ্রগুপ্তকে সেখানে সিংহাসনে অধিরূঢ় করাইয়াছিলেন এবং নিজের মতিসচিবতার ফলে বহু বহু কর্ম্মসচিবের সাহায্যে ও কূটনীতির প্রয়োগকুশলতায় ক্রমশঃ ভারতবর্ষে

একখানি সাম্রাজ্যের পত্তন করিতে প্রয়াসী হইয়া কৃতকার্য্যও হইয়াছিলেন, তাহা ত সত্য ঐতিহাসিক ঘটনা। খ্রীষ্টপূর্ব্ব চতুর্থ শতকের লোক হইয়া কৌটিল্যের পক্ষে পঞ্চম ও ষষ্ঠ খ্রীষ্টপূর্ব্বাব্দের মহামানব বুদ্ধদেবের (আনুমানিক ৫৬৭—৪৮৭ খ্রীষ্টপূর্ব্বাব্দ) সমসাময়িক, ভারতবর্ষের উত্তরভাগে প্রবর্ত্তিত ছোট ছোট রাজ্যসমূহে প্রচলিত রাজতন্ত্রের সব বিষয়ও জানা সম্ভবপর ছিল। কাজেই বৌদ্ধধর্ম্মের প্রবর্ত্তন ও প্রচলনসময়ে অবন্তী, কোসল, বৎস ও মগধ প্রভৃতি রাজতন্ত্র রাজ্যসমূহের ও পালিভাষায় রচিত গ্রন্থসমূহে উল্লিখিত অন্যান্য গণতান্ত্রিক রাজ্যসমূহের বিষয় অধিকতরভাবে কৌটিল্যের অবগত থাকা আমরা অনুমান করিয়া নিতে পারি। পালিগ্রন্থসমূহে তাৎকালিক যে ষোড়শ গণতান্ত্রিক রাজ্যের নামতালিকা পাওয়া যায়, তন্মধ্যে (পালি বানান অনুসারে) বজ্জী (ও লিচ্ছবী), মল্লা, কম্বোজা, কুরু ও পাঞ্চালা এবং আরও একাদশ তাদৃশ গণরাজ্যের নাম পাওয়া গিয়াছে। ইহা বড়ই কৌতূহলোদ্দীপক বলিয়া বোধ হইতে পারে যে, কৌটিল্য অর্থশাস্ত্রের একাদশ অধিকরণে যে-সব সংঘবদ্ধ গণতান্ত্রিক রাজ্যের নাম করিয়া, তাঁহাদিগের অধৃষ্যতা-গুণের জন্য তন্মধ্য হইতে সৈন্য ও মিত্রলাভের চেষ্টা করিবার উদ্দেশ্যে বিজিগীষু রাজাকে উপদেশ করিয়াছেন, সে-সব রাজ্যের সংঘ বা গণের নামমধ্যে আমরা **লিচ্ছিবিক** (রাজধানী উত্তর বিহারের বৈশালী নগর), **ব্রজিক** (বিদেহ রাজ্যের 'বজ্জী'-নামে পরিচিত গণ), **মল্লক** (কুশিনগর ও পাবা-নগরের গণ), **মদ্রক** (উত্তর-পশ্চিম প্রান্তদেশের সাকল-নগর রাজধানী), **কুকুর** (উত্তর কাঠিবার ও গুজরাতের আনর্ত্ত-প্রদেশের গণ), **কুরু** (রাজধানী প্রাচীন ইন্দ্রপ্রস্থ), ও **পাঞ্চাল** (কুরুদিগের পূর্ব্বদিকে উত্তর পাঞ্চালের রাজধানী কাম্পিল্যনগর ও দক্ষিণ পাঞ্চালের রাজধানী কান্যকুব্জ)—এই সংঘগুলির নামও পাইয়া থাকি। কৌটিল্য এই সংঘগুলিকে "রাজশব্দোপজীবিনঃ" অর্থাৎ রাজোপাধিধারী সংঘোপজীবী বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। পালিগ্রন্থ হইতেও জানা যায় যে, বজ্জী বা ব্রজিকেরা নিজগণসম্বন্ধে রাজশব্দ ব্যবহার করিতেন। অর্থশাস্ত্রের এই অধিকরণে আমরা "বার্ত্তাশাস্ত্রোপজীবী" সংঘ বলিয়া কাম্বোজ ও সুরাষ্ট্রদেশের ক্ষত্রিয়শ্রেণীদিগকেও উল্লিখিত পাইতেছি। এই কাম্বোজগণের দেশ ছিল ভারতবর্ষের উত্তর-পশ্চিম প্রান্তসমীপে অবস্থিত, এবং সুরাষ্ট্রগণের দেশ ছিল দক্ষিণ-পশ্চিমে কাঠিবার ও গুজরাত দেশের অংশবিশেষ। অর্থশাস্ত্রে উপরি উল্লিখিত সংঘ বা গণসমূহের বিবরণ বিচার করিলে, ঐতিহাসিক পণ্ডিত ভিন্‌সেণ্ট

স্মিথের একটি মত অত্যন্ত সমীচীন বলিয়া আমাদের নিকট প্রতিভাত হয়। এই মনীষী বৌদ্ধযুগের গণতান্ত্রিক রাজ্যাদিসম্বন্ধে যে কাল নির্ণয় করিয়াছেন, কৌটিলীয় অর্থশাস্ত্রে আলোচিত অর্থনীতি ও রাজনীতির বিষয়গুলিতে যেন সেই কালেরই ছাপ উপলব্ধ হয়। স্মিথ-সাহেবের মতে সেই কাল হইল—যখন উত্তরে হিমালয় হইতে আরম্ভ করিয়া দক্ষিণে নর্ম্মদা নদী পর্য্যন্ত বিস্তৃত ও নিয়মিতভাবে ব্যবস্থিত দেশবিভাগে স্ব-স্বপ্রধান বহুসংখ্যক রাজতন্ত্র ও গণতন্ত্রের রাজ্য প্রতিষ্ঠিত ছিল, এবং সেই রাজ্যগুলি বিদেশীয় দূরবর্ত্তী অন্যান্য রাজ্য হইতে বিচ্ছিন্ন থাকিয়া ও পরস্পরের মধ্যে বিবাদ-বিসংবাদ লইয়া ব্যস্ত রহিয়া, কোন সুপ্রতিষ্ঠিত সাম্রাজ্যের অন্তর্ভুক্ত হইতে চাহিত না—সেই কাল। এই ভাব লইয়া আলোচনা করিলে বলিতে হয় যে, পূর্ব্বোল্লিখিত দুই শ্রেণীতে বিভক্ত পণ্ডিতমণ্ডলীর মধ্যে কৌটিলীয় অর্থশাস্ত্রের উৎপত্তিকাল ও বিষয়সমূহের প্রকৃতিসম্বন্ধে যে বিতর্ক চলিতেছে তাহার সমাধান হইতে পারে এবং খ্রীষ্টপূর্ব্ব চতুর্থ শতকে কৌটিল্য নিজেই এই অর্থশাস্ত্র রচনা করিয়াছিলেন এরূপ যাঁহাদের মত, সেই মতই সমীচীন; এবং ইহা পরবর্ত্তী কোন যুগে রচিত হইয়া থাকিবে এইরূপ মত ততটা সমাদরণীয় হইতে পারে না। মৌর্য্যসাম্রাজ্যের প্রতিষ্ঠার পূর্ব্বে, অথবা (ইহাই অধিকতর সম্ভাবনার কথা), মগধের সিংহাসনে মৌর্য্যরাজ চন্দ্রগুপ্তকে সুপ্রতিষ্ঠিত করিয়া তদীয় রাজ্যটিকে লব্ধপ্রশমন-রীতিতে দৃঢ়সংহত করার পরে, কৌটিল্য, মহামন্ত্রীর কঠিন ও শ্রমবহুল কর্ত্তব্য হইতে অবসর গ্রহণ করিয়া এই অর্থশাস্ত্রখানি প্রণয়ন করিয়া থাকিবেন। এই মতের পরিপোষণার্থ আমরা অর্থশাস্ত্রের যে চারিটি শ্লোকে (১।১, ২।১০, ১৫।১ ও গ্রন্থাবসানের শ্লোকে) কৌটিল্যকে (ওরফে বিষ্ণুগুপ্তকে) অর্থশাস্ত্রকৃৎ বলিয়া উল্লিখিত পাই, সে-কথা ভুলিয়া যাইতে পারি না। অতএব, এইরূপ বিশ্বাস অযুক্তিযুক্ত হইবে না যে, চন্দ্রগুপ্ত মৌর্য্যের সচিবায়ত্ত সাম্রাজ্যে রাজনীতি, অর্থনীতি ও সমাজনীতির যে প্রচলিত অবস্থা মহামন্ত্রিহিসাবে কৌটিল্য লক্ষ্য করিয়াছিলেন তাহা, এবং চাতুরন্ত মহীপতিত্বের আকাঙ্ক্ষী যে-কোন বিজিগীষুর পক্ষে যেরূপ আদর্শ শাসনপ্রণালী ও ব্যবহারপদ্ধতির প্রচলন করা আবশ্যক তাহা—এই উভয়বিধ অবস্থা উদ্দেশ্য করিয়াই তিনি নিজরচিত অর্থশাস্ত্রের আলোচ্য ও প্রতিপাদ্য বিবিধ বিষয়ের অবতারণা ও মীমাংসা লিপিবদ্ধ করিয়া থাকিবেন।

শ্রীরাধাগোবিন্দ বসাক

# কৌটিলীয় অর্থশাস্ত্র

## [ প্রথম খণ্ড ]

## অধ্যায়-সূচী

### বিনয়াধিকারিক—প্রথম অধিকরণ

## অধ্যক্ষপ্রচার—দ্বিতীয় অধিকরণ

বিষয় পৃষ্ঠাঙ্ক



## ধর্ম্মস্থীয়—তৃতীয় অধিকরণ

# বিনয়াধিকারিক—প্রথম অধিকরণ

## প্রথম অধ্যায়

### রাজবৃত্তি

ওঁ শুক্রাচার্য্য ও আচার্য্য বৃহস্পতিকে নমস্কার জানাইতেছি। পৃথিবীর (মনুষ্যব্রতী ভূমির) লাভ ও ইহার (লব্ধ ভূমির) রক্ষণবিষয়ে পূর্ব্বাচার্য্যগণ যতগুলি অর্থশাস্ত্র রচনা করিয়া প্রবর্ত্তিত করিয়া গিয়াছেন, প্রায়শঃ সেগুলি সংগ্রহ করিয়া, এই অর্থশাস্ত্রখানি (আমরা) প্রণয়ন করিয়াছি।

এই অর্থশাস্ত্রখানির প্রকরণ (খণ্ড বিষয়-বিভাগের) ও অধিকরণের (বৃহৎ বিষয়-বিভাগের) সংক্ষিপ্ত নির্দ্দেশ করা হইতেছে।

(এই স্থলে বলা আবশ্যক যে, নিম্নলিখিত অধিকরণ ও প্রকরণের যে যে নাম মূলগ্রন্থে দেওয়া আছে, তাহার অবিকল বঙ্গানুবাদ এখন সন্নিবেশিত করা কঠিন। দ্বিতীয় অধ্যায় হইতে আরম্ভ করিয়া গ্রন্থের শেষ পর্য্যন্ত সব বিষয়গুলির বিস্তৃত নিরূপণ ও বিবরণ জানা হইয়া গেলে এই সব অধিকরণ ও প্রকরণের নামের সম্যক্ ব্যাখ্যা হৃদয়ঙ্গম হইবে। কাজেই বাধ্য হইয়া আমাকে এই অধ্যায়ে মূলগ্রন্থের শব্দগুলিকেই অধিকাংশ স্থলে রক্ষা করিয়া সংক্ষিপ্ত ভাবেই বঙ্গানুবাদ লিপিবদ্ধ করিতে হইয়াছে।)

(**বিনয়াধিকারিক**-নামক প্রথম অধিকরণে নিম্নলিখিত ১৮টি প্রকরণ নিরূপিত হইয়াছে, যথা—)

(১) বিদ্যাসমুদ্দেশ (অর্থাৎ আন্বীক্ষিকী, ত্রয়ী, বার্ত্তা ও দণ্ডনীতি এই চারি বিদ্যার নিরূপণ)। (২) বৃদ্ধ-সংযোগ (অর্থাৎ জ্ঞানবৃদ্ধদিগের সহিত বিদ্যার্থী রাজকুমারের সংযোগ)। (৩) ইন্দ্রিয় জয়। (৪) অমাত্যোৎপত্তি (অর্থাৎ অমাত্যবর্গের নিয়োগ)। (৫) মন্ত্রী ও পুরোহিতের নিয়োগ। (৬) উপধা বা ছলরীতিতে অমাত্যগণের শৌচ ও অশৌচ পরীক্ষা। (৭) গূঢ়পুরুষদিগের নিয়োগ। (৮) গূঢ়পুরুষদিগের প্রণিধি বা কার্য্যে ব্যাপৃতি। (৯) স্বরাজ্যে কৃত্যপক্ষ ও অকৃত্যপক্ষের রক্ষণ। (১০) শত্রুরাজ্যে কৃত্যপক্ষ ও অকৃত্যপক্ষের সংগ্রহ। (১১) মন্ত্রাধিকার। (১২) দূতপ্রণিধি (অর্থাৎ দূতের কর্ম্ম সম্প্রধারণ)। (১৩) রাজপুত্ররক্ষণ (অর্থাৎ রাজপুত্রগণ হইতে রাজার আত্মরক্ষা)। (১৪) অবরুদ্ধ রাজপুত্রের (পিতার প্রতি) ব্যবহার। (১৫) অবরুদ্ধ রাজপুত্রের

কণ্টকশোধন-নামক চতুর্থ অধিকরণে এই ত্রয়োদশ প্রকরণ বিচারিত হইয়াছে।

( এখন **যোগবৃত্ত**-নামক পঞ্চম অধিকরণে, অর্থাৎ যাহাতে সত্রিপ্রভৃতি গূঢ়-পুরুষদিগের অনুষ্ঠান বর্ণিত আছে তাহাতে ব্যাখ্যাত ৭টি প্রকরণের নাম লিপিবদ্ধ করা হইতেছে, যথা— )

(১) দণ্ড প্রয়োগের বিধি। (২) কোষের অত্যধিক সংগ্রহ। (৩) ভৃত্য-দিগের ভরণ। (৪) রাজোপজীবিগণের বৃত্তি বা ব্যবহার। (৫) সময় বা ব্যবস্থার আচরণ। (৬) রাজ্যের প্রতিসন্ধান ( অর্থাৎ রাজব্যসনের উৎপত্তিতে মন্ত্রীদিগের করণীয়-চিন্তন )। (৭) একৈশ্বর্য্য ( অর্থাৎ এক রাজপুত্রের ঐশ্বর্য্যে স্থাপন )।

যোগবৃত্ত নামক পঞ্চম অধিকরণে এই সাতটি প্রকরণ নির্দ্ধারিত হইয়াছে।

( সম্প্রতি **মণ্ডলযোনি**-নামক ষষ্ঠ অধিকরণে ব্যাখ্যাত ২টি প্রকরণের নাম প্রদত্ত হইতেছে, যথা— )

(১) রাজাদি প্রকৃতির সম্পৎ। (২) শম ও ব্যায়াম ( বা উদ্যোগ )।

মণ্ডলযোনি-নামক ষষ্ঠ অধিকরণে এই দুই প্রকরণ নিরূপিত হইয়াছে।

( এখন **ষাড্‌গুণ্য**-নামক সপ্তম অধিকরণে ব্যাখ্যাত ২৯টি প্রকরণের নাম সন্নিবেশিত হইতেছে, যথা— )

(১) ষাড্‌গুণ্যের সংক্ষিপ্ত পরিচয়। (২) ক্ষয়, স্থান, ( তদবস্থতা ) ও বৃদ্ধির নিশ্চয় ( অর্থাৎ ইহাদের স্বরূপ-নিরূপণ )। (৩) সংশ্রয়-বৃত্তি। (৪) সম, হীন ও অধিকের গুণস্থাপনা। (৫) হীনের করণীয় সন্ধি। (৬) বিগ্রহ করিয়া আসন ( স্বদেশে অবস্থান )। (৭) সন্ধি করিয়া আসন। (৮) বিগ্রহ করিয়া অভিযান। (৯) সন্ধি করিয়া অভিযান। (১০) হীনাদির সহিত মিলিত হইয়া একসঙ্গে প্রয়াণ। (১১) যাতব্য ও অমিত্রের প্রতি অভিগ্রহ বা অভিযানের চিন্তন। (১২) প্রকৃতিবর্গের ক্ষয়, লোভ ও বিরাগের হেতু। (১৩) সামবায়িক রাজগণের গুরু-লঘু-ভাব বিচার। (১৪) সন্ধিবদ্ধ ( শত্রু ও বিজিগীষু ) রাজার প্রয়াণ। (১৫) পরিপণিত, পরিগণিত ও অপসৃত সন্ধি। (১৬) দ্বৈধীভাব-সম্বন্ধীয় সন্ধি ও বিক্রম ( বা বিগ্রহ )। (১৭) যাতব্য-বৃত্তি ( অর্থাৎ যাতব্য-বিজিগীষুর সামবায়িকদিগের প্রতি ও শেষোক্তদিগের যাতব্যের প্রতি বৃত্তি )। (১৮) অনুগ্রাহ্য মিত্র-বিশেষগণ। (১৯) মিত্র-সন্ধি, হিরণ্য-সন্ধি, ভূমি-সন্ধি ও কর্ম্ম-সন্ধি। (২০) পার্ষ্ণিগ্রাহচিন্তা। (২১) হীনশক্তির পূরণ। (২২) প্রবলশত্রুর

সহিত বিগ্রহ করিয়া উপরোধের (দুর্গপ্রবেশের) হেতু। (২৩) দণ্ডোপনতের বৃত্তি। (২৪) দণ্ডোপনায়ীর বৃত্তি। (২৫) সন্ধিকর্ম্ম। (২৬) সন্ধিমোক্ষ। (২৭) মধ্যমের প্রতি বৃত্তি। (২৮) উদাসীনের প্রতি বৃত্তি। (২৯) মণ্ডলের প্রতি বৃত্তি।

ষাড্‌গুণ্য-নামক ষষ্ঠ অধিকরণে এই ঊনত্রিংশ প্রকরণ আলোচিত হইয়াছে।

(সম্প্রতি **ব্যসনাধিকারিক**-নামক অষ্টম অধিকরণে ৮টি প্রকরণের নাম প্রদত্ত হইতেছে, যথা—)

(১) প্রকৃতিসমূহের ব্যসনবর্গ। (২) রাজা ও রাজ্যের ব্যসনসম্পর্কীয় চিন্তা। (৩) পুরুষব্যসনবর্গ। (৪) পীড়নবর্গ। (৫) স্তম্ভনবর্গ (অর্থাৎ বিঘ্নের কথাদ্বারা রাজকার্য্যের উপরোধের হেতুনির্ণয়)। (৬) কোষসঙ্গবর্গ (অর্থাৎ রাজার্থের অপ্রদানের হেতুচিন্তা)। (৭) বল বা সৈন্যের ব্যসনবর্গ। (৮) মিত্রব্যসনবর্গ।

ব্যসনাধিকারিক নামক অষ্টম অধিকরণে এই আট প্রকরণের ব্যাখ্যা করা হইয়াছে।

(এখন **অভিযাস্যৎকর্ম**-নামক নবম অধিকরণে ১২টি প্রকরণের নাম দেওয়া হইতেছে, যথা—)

(১) শক্তি, দেশ ও কালের বলাবলজ্ঞান। (২) যাত্রার কালনির্ণয়। (৩) সেনার উত্থোজনকাল। (৪) সন্নাহ-গুণ। (৫) প্রতিবলের উত্থাপন। (৬) পশ্চাৎকোপের চিন্তা। (৭) বাহ্য ও আভ্যন্তর প্রকৃতিবর্গের কোপ প্রতীকার। (৮) ক্ষয়, ব্যয় ও লাভের বিচারণ। (৯) বাহ্য ও আভ্যন্তর আপৎ। (১০) দূষ্য ও শত্রুসংযুক্ত আপৎ। (১১) অর্থ, অনর্থ ও সংশয়সম্বন্ধীয় আপৎ। (১২) আপৎসমূহের প্রতীকারার্থ উপায়-সমূহের প্রয়োগভেদজনিত সিদ্ধি।

অভিযাস্যৎকর্ম-নামক নবম অধিকরণে এই দ্বাদশ প্রকরণ নিরূপিত হইয়াছে।

(সম্প্রতি **সাংগ্রামিক**-নামক দশম অধিকরণে ১৩টি প্রকরণের নাম সন্নিবেশিত হইতেছে, যথা—)

(১) স্কন্ধাবারনিবেশ। (২) স্কন্ধাবারের প্রয়াণ। (৩) বলব্যসন ও অবস্কন্দন-কাল হইতে সেনারক্ষণ। (৪) কূটযুদ্ধের ভেদসমূহ। (৫) স্বসৈন্যের উৎসাহ প্রদান। (৬) শত্রুসেনা অপেক্ষায় নিজ সেনার বিশেষ ব্যবস্থা। (৭) যুদ্ধভূমি। (৮) পদাতি, অশ্ব, রথ ও হস্তীর কর্ম্ম। (৯) পক্ষ, কক্ষ ও উরস্যের বলপরিমাণানুসারে ব্যূহ-বিভাগ। (১০) সার ও ফল্গু সেনার বিভাগ। (১১) পত্তি, অশ্ব, রথ

ও হস্তীর যুদ্ধ। (১২) দণ্ডব্যূহ, ভোগব্যূহ, মণ্ডলব্যূহ ও অসংহতব্যূহসমূহের রচনা। (১৩) পূর্ব্বোক্ত ব্যূহাদির প্রতিব্যূহ-সংস্থাপন।

সাংগ্রামিক-নামক দশম অধিকরণে এই ত্রয়োদশ প্রকরণ ব্যাখ্যাত হইয়াছে।

( এখন **সঙ্ঘবৃত্ত**-নামক একাদশ অধিকরণে ২টি প্রকরণ ব্যাখ্যাত হইতেছে, যথা— )

(১) সঙ্ঘভেদের প্রয়োগ। (২) উপাংশুদণ্ড ( বা নিগূঢ়বধ )।

সঙ্ঘবৃত্ত-নামক একাদশ অধিকরণে এই দুই প্রকরণ সন্নিবেশিত হইয়াছে।

( সম্প্রতি **আবলীয়স**-নামক দ্বাদশ অধিকরণে, অর্থাৎ যাহাতে দুর্ব্বলতর বিজিগীষু রাজার করণীয় বর্ণিত আছে তাহাতে ৯টি প্রকরণের নাম প্রদত্ত হইতেছে, যথা— )

(১) দূতকর্ম। (২) মন্ত্রযুদ্ধ। (৩) সেনামুখ্যদিগের বধ। (৪) মণ্ডল-প্রোৎসাহন। (৫) শস্ত্র, অগ্নি ও বিষের গূঢ়প্রয়োগ। (৬) বিবধ ( ধান্যাদি পর্য্যাহার ), আসার ( সুহৃদ্বল ) ও প্রসারের (বনাদি হইতে আহৃত ইন্ধনাদির ) নাশ। (৭) যোগ বা কপটোপায়-দ্বারা অতিসন্ধান ( প্রবঞ্চন )। (৮) দণ্ডদ্বারা অতিসন্ধান। (৯) একবিজয় ( অর্থাৎ অসহায় বিজিগীষুকর্তৃক শত্রুর অভিভব )।

আবলীয়স-নামক দ্বাদশ অধিকরণে এই নয় প্রকরণ ব্যাখাত হইয়াছে।

( এখন **দুর্গলম্ভোপায়**-নামক ত্রয়োদশ অধিকরণে ৬টি প্রকরণের নাম দেওয়া হইতেছে, যথা— )

(১) উপজাপ। (২) যোগ- বা গূঢ়পুরুষ-প্রয়োগ দ্বারা বামন ( অর্থাৎ নিষ্ক্রামণ )। (৩) অপসর্প বা গূঢ়পুরুষদিগের ( শত্রুদেশে ) নিবাসবিধি। (৪) পর্য্যুপাসনকর্ম ( অর্থাৎ সেনাদ্বারা শত্রুদুর্গের বেষ্টনকার্য্য )। (৫) অবমর্দ্দ ( অর্থাৎ শত্রুদুর্গ গ্রহণ )। (৬) লব্ধপ্রশমন ( বিজিত শত্রুদুর্গাদিতে শান্তি-স্থাপন )।

দুর্গলম্ভোপায়-নামক ত্রয়োদশ অধিকরণে এই ছয় প্রকরণ সন্নিবেশিত আছে।

( সম্প্রতি **ঔপনিষদ**-নামক চতুর্দ্দশ অধিকরণে ৩টি প্রকরণের নাম বলা হইতেছে, যথা— )

(১) শত্রুঘাতের উপায়-প্রয়োগ। (২) প্রলম্ভন ( অর্থাৎ মন্ত্রৌষধীপ্রয়োগ-দ্বারা শত্রুবঞ্চন )। (৩) স্বসেনার উপর শত্রু-প্রযুক্ত উপঘাতের প্রতীকার।

ঔপনিষদ-নামক চতুর্দ্দশ অধিকরণে এই তিন প্রকরণ আলোচিত হইয়াছে।

( সর্ব্বশেষে **তন্ত্রযুক্তি**-নামক পঞ্চদশ অধিকরণে ১টি প্রকরণের নাম করা হইতেছে, যথা— )

(১) তন্ত্রযুক্তি ( অর্থাৎ এই অর্থশাস্ত্ররূপ তন্ত্রের ব্যাখ্যান্যায়সমূহ )।

তন্ত্রযুক্তি-নামক পঞ্চদশ প্রকরণে এই এক প্রকরণ ব্যাখ্যাত হইয়াছে।

এই শাস্ত্রের বিষয়সূচী আছে এইরূপ:—ইহাতে ১৫টি অধিকরণ, ১৫০টি অধ্যায় ও ১৮০টি প্রকরণ এবং ৬০০০টি শ্লোক আছে ( অর্থাৎ ইহাতে সন্নিবেশিত অক্ষর-সমূহদ্বারা ৬ হাজার ৩২ অক্ষর-বিশিষ্ট শ্লোক বা গ্রন্থের রচনা সম্ভবপর হইতে পারে )।

গ্রন্থবাহুল্য বর্জ্জন করিয়া কৌটিল্য এই শাস্ত্র প্রণয়ন করিয়াছেন; ইহা সুকুমার-বুদ্ধি লোকেরাও সহজে বুঝিতে পারে, এবং ইহাতে এমনভাবে তত্ত্ব (অর্থশাস্ত্রের বিষয় ), ইহার অর্থ ও অর্থোপযোগী পদ প্রযুক্ত হইয়াছে যদ্দারা নিশ্চয়-জ্ঞান-বিষয়ে কোন প্রকার সন্দেহের অবকাশ নাই ॥১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে রাজবৃত্তি-নামক প্রথম অধ্যায় সমাপ্ত।

## দ্বিতীয় অধ্যায়

### ১ম প্রকরণ—**বিদ্যাসমুদ্দেশ; আন্বীক্ষিকী—স্থাপনা**

বিদ্যা চারি প্রকার—যথা, (১) আন্বীক্ষিকী ( অধ্যাত্মবিদ্যা; মতান্তরে, হেতুবিদ্যা ), (২) ত্রয়ী ( ঋক্, যজুঃ ও সাম-বেদাত্মক বিদ্যা ), (৩) বার্ত্তা ( কৃষি, পশুপালন ও বাণিজ্যাত্মক বিদ্যা ) ও (৪) দণ্ডনীতি ( বা রাজনীতি বিদ্যা )।

**মানব** বা মনুশিষ্যদিগের মতে বিদ্যা তিন প্রকার, যথা—ত্রয়ী, বার্ত্তা ও দণ্ডনীতি। কারণ, আন্বীক্ষিকী বিদ্যা ( ত্রয়ী বিদ্যার অর্থ-বিচারকারিণী বলিয়া ) ত্রয়ীরই অন্তর্গত বলিয়া ধরা যায়।

**বার্হস্পত্য** বা বৃহস্পতি শিষ্যদিগের মতে বিদ্যা দুই প্রকার, যথা—বার্ত্তা ও দণ্ডনীতি। কারণ, লোকযাত্রাবিৎ ( অর্থাৎ বার্ত্তা ও দণ্ডনীতিতে অভিজ্ঞ ) জনের পক্ষে ত্রয়ী আবরণ-মাত্র ( অর্থাৎ নাস্তিকতাদি-জনিত নিন্দা হইতে রক্ষা পাওয়ার উপায় মাত্র, তাই ইহার বিদ্যাত্ব-স্বীকারের প্রয়োজন বড় একটা নাই বলিলেই চলে )।

**ঔশনস** বা শুক্র-শিষ্যদিগের মতে বিদ্যা কেবল একটি মাত্রই হইতে পারে এবং তাহা দণ্ডনীতি। কারণ, এই বিদ্যাতেই অন্যান্য সব বিদ্যার (যোগক্ষেমরূপ) ক্রিয়াকলাপ প্রতিষ্ঠিত আছে। (অর্থাৎ দণ্ডনীতিই অপর তিন বিদ্যার যোগক্ষেম সাধন করিতে পারে)।

কিন্তু, **কৌটিল্যের** মতে উক্ত চারিটিই বিদ্যা বলিয়া পরিগণিত হইবার যোগ্য। কারণ, সবগুলি বিদ্যারই সেই জন্য বিদ্যাত্ব আছে মনে করিতে হইবে, যে-জন্য সেই সবগুলি দ্বারাই লোকের ধর্ম্ম ও অর্থের বেদন বা জ্ঞান হয়।

(এখন আন্বীক্ষিকী বিদ্যার স্বরূপ বলা হইতেছে—) **সাংখ্য**-শাস্ত্র, **যোগ**-শাস্ত্র ও **লোকায়ত**-শাস্ত্র—এই তিনটি শাস্ত্রই আন্বীক্ষিকীর অন্তর্ভুক্ত। ত্রয়ীতে ধর্ম ও অধর্মই প্রধানতঃ প্রতিপাদিত আছে। বার্ত্তাতে অর্থ ও অনর্থ প্রতিপাদিত আছে। এবং দণ্ডনীতিতে নয় ও অপনয় প্রতিপাদিত আছে। ত্রয়ী প্রভৃতি তিনটি বিদ্যার বল (প্রাধান্য) ও অবল (অপ্রাধান্য) হেতুদ্বারা নির্দ্ধারণ করে বলিয়া আন্বীক্ষিকী-বিদ্যা লোকের উপকার করিয়া থাকে; ইহা ব্যসন ও অভ্যুদয়ের উৎপত্তিতে (মানুষের) বুদ্ধিকে অবিচলিত রাখে, এবং ইহা (মানুষের) প্রজ্ঞা (জ্ঞান), বাক্যপ্রয়োগ ও কর্ম্মকরণ বিষয়ে পটুতা উৎপাদন করিয়া থাকে।

এই আন্বীক্ষিকী বিদ্যা (অপর) সব বিদ্যার প্রদীপ-স্বরূপ, সর্ব্বকর্মের উপায় বা সাধন-স্বরূপ, এবং সর্ব্বপ্রকার (বৈদিক ও লৌকিক) ধর্ম্মের আশ্রয়-স্বরূপ বলিয়া সর্ব্বদাই বিবেচিত হয় ॥১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে বিদ্যাসমুদ্দেশ-নামক প্রকরণে আন্বীক্ষিকী-স্থাপনা-নামক দ্বিতীয় অধ্যায় সমাপ্ত।

## তৃতীয় অধ্যায়

### ১ম প্রকরণ—**বিদ্যাসমুদ্দেশ ; ত্রয়ী স্থাপনা**

**সামবেদ, ঋগ্‌বেদ ও যজুর্ব্বেদ**—এই তিন বেদের নাম ত্রয়ী। **অথর্ব্ববেদ** ও (মহাভারতাদি) **ইতিহাস**ও বেদপর্য্যায়ে পতিত হয়। **শিক্ষা** (বর্ণের উচ্চারণাদির উপদেশক শাস্ত্র), **কল্প** (যজ্ঞাদির অনুষ্ঠান-সম্বন্ধে উপদেশক শাস্ত্র), **ব্যাকরণ** (শব্দানুশাসন), **নিরুক্ত** (শব্দনির্ব্বচনের উপদেশক শাস্ত্র),

**ছন্দোবিচিতি** ( ছন্দ নিরূপণের শাস্ত্র ) ও **জ্যোতিষ**—এই ছয়টিকে ( বেদের ) অঙ্গ বলিয়া নির্দ্দেশ করা হয়।

এই ত্রয়ীতে উপদিষ্ট বা প্রতিপাদিত ধর্ম্ম, ( ব্রাহ্মণাদি ) চারি **বর্ণের** ও ( ব্রহ্মচর্য্যাদি ) চারি **আশ্রমের** নিজ নিজ ধর্ম্মে ( কর্ত্তব্যে ) সকলকে নিয়ন্ত্রিত করিয়া রাখে বলিয়া, ( লোকের ) পরম উপকার সাধন করিয়া থাকে।

( সম্প্রতি চারি বর্ণের নিজ নিজ ধর্ম্ম বলা হইতেছে )। অধ্যয়ন ( বেদাদি-পঠন ), অধ্যাপন ( বিদ্যা-বিতরণ ), যজন ( যজ্ঞকরণ ), যাজন ( যজ্ঞ করান ), দান ও প্রতিগ্রহ ( দানগ্রহণ ) এইগুলি **ব্রাহ্মণের** স্বধর্ম্ম বলিয়া গৃহীত হয়।

অধ্যয়ন, যজন, দান, শস্ত্রদ্বারা জীবিকার্জ্জন ও প্রাণীদিগের রক্ষণ—এইগুলি **ক্ষত্রিয়ের** স্বধর্ম্ম। অধ্যয়ন, যজন, দান, কৃষিকার্য্য, ( গবাদি ) পশুপালন ও বাণিজ্যকরণ—এইগুলি **বৈশ্যের স্বধর্ম্ম**।

( ব্রাহ্মণাদি ) দ্বিজগণের শুশ্রূষা ( সেবা ), বার্ত্তা ( অর্থাৎ কৃষি, পশুপালন ও বাণিজ্য ) এবং কারুকর্ম্ম ( শিল্পীর কার্য্য ) ও কুশীলব কর্ম্ম ( গীতিবাদিত্রাদি কর্ম্ম ও ভাটচারণদিগের কর্ম্ম ) এইগুলি **শূদ্রের** স্বধর্ম্ম। ( সম্প্রতি চারি আশ্রমের স্ব স্ব ধর্ম্ম বলা হইতেছে )। ( সর্ব্ববর্ণের অন্তর্ভুক্ত ) **গৃহস্থের** স্বধর্ম্ম হইল—নিজ বর্ণের জন্য ব্যবস্থিত কর্ম্মদ্বারা জীবিকানির্ব্বাহ, নিজকুলের সমান কুলে জাত, অথচ অসমান ঋষির গোত্রে সম্ভূত ব্যক্তিদিগের মধ্যে বিবাহ সম্পাদন, ঋতুরক্ষার্থ স্ত্রী-গমন-শীলতা, দেবতা, পিতৃলোক, অতিথি ও ভৃত্যাদিকে ( খাদ্যাদি— ) দান ও তদ্দত্তাবশিষ্টের ভোজন।

**ব্রহ্মচারীর** স্বধর্ম্ম হইল—স্বাধ্যায় ( স্ববেদের অধ্যয়ন ), অগ্নিকার্য্য ও স্নান ও ভিক্ষাচর্য্যা, ( আর নৈষ্ঠিক ব্রহ্মচারীর পক্ষে ) জীবন পর্য্যন্ত আচার্য্য-সমীপে অবস্থান এবং আচার্য্যের অভাবে গুরুপুত্র-সমীপে, অথবা সমানশাখাধ্যায়ী বৃদ্ধ-সমীপে অবস্থান।

**বানপ্রস্থের** স্বধর্ম্ম হইল—নিজের ব্রহ্মচর্য্যব্রতরক্ষা ( অর্থাৎ ঊর্দ্ধরেতাঃ হইয়া থাকা ), ভূমিতে শয়ন, জটা ও অজিন ( মৃগচর্ম্ম ) ধারণ, অগ্নিহোত্র ও ( ত্রিকাল ) স্নান এবং বনজাত ( কন্দমূলাদি ) দ্রব্যের আহার।

**পরিব্রাজক** বা সন্ন্যাসীর স্বধর্ম্ম হইল—নিজের ইন্দ্রিয়গুলিকে সংযত রাখা, কোন কর্ম্মেই প্রবৃত্ত না হওয়া ( নৈষ্কর্ম্ম্য ), কোন বস্তুতেই স্বত্ব রক্ষা না করা লোকসঙ্গ ত্যাগ করা, অনেক স্থানে যাইয়া ভিক্ষান্ন সংগ্রহ, অরণ্যে নিবাস এবং

বাহ্য ও আভ্যন্তর শৌচ বা শুচিভাব ( অর্থাৎ কায়, মন ও বাক্য বিষয়ে শুদ্ধভাব রাখা )।

সকল বর্ণের ও সকল আশ্রমের পক্ষে সাধারণ ধর্ম্ম হইল—অহিংসা, সত্যবচন, শৌচ বা শুদ্ধতা, অসূয়ার অভাব ( অর্থাৎ গুণপক্ষপাতিত্ব ), অনিষ্ঠুরতা ও ক্ষমা।

( বর্ণাশ্রমবর্গের ) স্বধর্ম্ম পালিত হইলে, ইহা স্বর্গ ও আনন্ত্যের ( অনন্তসুখ বা মোক্ষের ) সাধন হইতে পারে। স্বধর্ম্মের উল্লঙ্ঘন ঘটিলে, লোকসকল কর্ম্মসংকর ও বর্ণসংকরবশতঃ উচ্ছেদ প্রাপ্ত হয়। অতএব রাজার উচিত কার্য্য হইবে সমস্ত ভূতগণকে ( প্রাণিবর্গকে ) স্বধর্ম্ম হইতে ভ্রষ্ট হইতে না দেওয়া। যে রাজা ( সকলকে ) স্বধর্ম্ম আচরণ করাইতে পারেন, তিনি ইহলোকে ও পরলোকে সুখী হইতে পারেন ॥১॥

যে প্রজা-লোকের আর্য্যমর্য্যাদা ( সদাচারনিয়ম ) ব্যবস্থিত আছে, যে প্রজা-লোক বর্ণ ও আশ্রমের নিয়মাদি মানিয়া চলে, এবং যে প্রজা-লোক ত্রয়ীর বিধান দ্বারা রক্ষিত হয়, সে প্রজা-লোক প্রসন্ন ( সুখসমৃদ্ধ ) থাকে এবং কখনই নষ্ট হয় না ॥২॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে বিদ্যাসমুদ্দেশ প্রকরণে ত্রয়ীস্থাপনা-নামক তৃতীয় অধ্যায় সমাপ্ত।

## চতুর্থ অধ্যায়

### ১ প্রকরণ—**বিদ্যাসমুদ্দেশ ; বার্ত্তা ও দণ্ডনীতি স্থাপনা**

কৃষি, ( গবাদি ) পশুপালন ও বাণিজ্য—এই তিন বিষয়ই বার্ত্তা-নামক বিদ্যাদ্বারা প্রতিপাদিত হয় এবং এই বিদ্যা, ধান্য, পশু, হিরণ্য, কুপ্য ( স্বর্ণ-রৌপ্যাতিরিক্ত তাম্রাদি তৈজস ও সারদারু প্রভৃতি অতৈজস দ্রব্য ), ও বিষ্টি ( কর্ম্মকর ) প্রদানে সহায়তা করে বলিয়া সমাজের উপকার সাধন করিয়া থাকে। ( রাজা ) এই বিদ্যার প্রভাবে উৎপাদিত কোষ ও দণ্ড ( সেনা )-দ্বারা স্বপক্ষ ও পরপক্ষকে বশে রাখিতে পারেন।

( আন্বীক্ষিকী, ত্রয়ী ও বার্ত্তা—এই তিন বিদ্যার যোগ ও ক্ষেম সাধন করিতে দণ্ডই সমর্থ হয় ( অর্থশাস্ত্রে সামাদি উপায়-চতুষ্টয়ের অন্যতম উপায়ের নামও দণ্ড ও দণ্ডধর রাজাও দণ্ডস্থানীয় বলিয়া কল্পিত হয় )। এই দণ্ড-নামক বিদ্যার

যাহা নীতি বা স্বরূপের প্রতিপাদনকারী তত্ত্ব তাহার নাম দণ্ডনীতি (বা রাজনীতি) শাস্ত্র। এই দণ্ডনীতি অলব্ধ বস্তুকে লাভ করায়, লব্ধ বস্তুকে রক্ষা করায়, রক্ষিত বস্তুকে বর্দ্ধিত করায় এবং বৃদ্ধিপ্রাপ্ত বস্তুকে উপযুক্ত পাত্রে বিনিযুক্ত করায়। লোকযাত্রা (সমাজ-ব্যবহার) এই দণ্ডনীতির উপরই নির্ভর করিয়া থাকে। অতএব, যে রাজা লোকযাত্রার সম্যক্ অনুষ্ঠানে তৎপর, তিনি নিত্যই উদ্যতদণ্ড অর্থাৎ দণ্ডপ্রণয়নে উদ্যুক্ত রহিবেন।

(কৌটিল্যের নিজ) আচার্য্যের মত এই যে, দণ্ড ব্যতিরেকে অন্য কোন প্রকার সাধন তেমন কার্য্যকর হইতে পারে না—যাহা দ্বারা সকলকে বশে রাখা যায়। কিন্তু, **কৌটিল্য** (দণ্ডমাত্রকেই তেমন সাধন) বলিয়া মনে করেন না। কারণ, তাঁহার মতে, যে রাজা তীক্ষ্ণদণ্ড (অর্থাৎ যিনি অল্পাপরাধে উগ্র দণ্ড প্রণয়ন করেন), তিনি সকল প্রাণীরই উদ্বেগ উৎপাদন করেন। আবার যে রাজা মৃদুদণ্ড (অর্থাৎ যিনি মহাপরাধে মৃদু দণ্ড প্রণয়ন করেন), তিনি স্বয়ং পরাভব প্রাপ্ত হয়েন। কিন্তু, যে রাজা যথার্হদণ্ড (অর্থাৎ যিনি অপরাধানুরূপ উচিত দণ্ড প্রণয়ন করেন), তিনি সকলের পূজা লাভ করেন। কারণ, যে দণ্ড শাস্ত্র হইতে উত্তমরূপে জ্ঞাত হইয়া প্রণীত বা প্রযুক্ত হয়—তাহা প্রজাজনকে ধর্ম্ম, অর্থ ও কাম এই ত্রিবর্গ দ্বারা যুক্ত করিতে পারে। কাম ও ক্রোধবশতঃ কিংবা অজ্ঞানবশতঃ যে দণ্ড দুষ্প্রণীত (অর্থাৎ অযথাবৎ প্রযুক্ত) হয়—তাহা বানপ্রস্থ ও পরিব্রাজকদিগেরও কোপ উৎপাদন করে—গৃহস্থগণের ত কথাই নাই। আবার, যদি দণ্ড অপ্রণীত বা অপ্রযুক্তই রহে, তাহা হইলে ইহা **মাৎস্যন্যায়** উৎপাদন করে (অর্থাৎ বড় বড় মৎস্য যেমন ছোট ছোট মৎস্যগুলিকে গ্রাস করিয়া ফেলে—তেমন তখন সবল লোকেরা দুর্ব্বল ও অবল লোকদিগকে গ্রাস করিয়া ফেলে)। কারণ, দণ্ডধর বা দণ্ডপ্রণেতা রাজার অভাবে, বলবান লোক বলশূন্য লোককে গ্রাস করিয়া থাকে (অর্থাৎ কষ্ট দিয়া থাকে)। (অতএব), দণ্ডদ্বারা গুপ্ত বা রক্ষিত (রাজা) প্রভাববিশিষ্ট হইয়া থাকেন। (কেহ কেহ 'দণ্ডদ্বারা রক্ষিত দুর্ব্বল প্রজা বা সমাজ সবল হয়' এরূপ ব্যাখ্যাও করেন)।

চারি বর্ণ ও চারি আশ্রমের লোকেরা রাজাদ্বারা দণ্ডের প্রভাবে পালিত হইলে, নিজ নিজ ধর্ম্মে ও কর্ম্মে অভিরত থাকিয়া স্বগৃহে (বর্ত্মসু-পাঠে স্ব স্ব পথে) সুখে থাকিতে পারে ॥১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে বিদ্যাসমুদ্দেশ-নামক প্রকরণে বার্ত্তা ও দণ্ডনীতি স্থাপনা-নামক চতুর্থ অধ্যায় সমাপ্ত।

# পঞ্চম অধ্যায়

## ২য় প্রকরণ—বৃদ্ধ (জ্ঞানবৃদ্ধ) জনের সহিত সংযোগ

অতএব, (আন্বীক্ষিকী, ত্রয়ী ও বার্ত্তারূপ) তিন বিদ্যার মূলই হইল দণ্ড বা দণ্ডনীতিজ্ঞান। প্রাণধারীদিগের (অর্থাৎ প্রজাবর্গের) যোগ ও ক্ষেমসাধনকারী দণ্ড, বিনয় বা শিক্ষারূপ মূলের উপর প্রতিষ্ঠিত।

বিনয় দুই প্রকার—কৃতক (অর্থাৎ পরিশ্রমপূর্ব্বক ক্রিয়ার দ্বারা প্রাপ্ত) ও স্বাভাবিক (বাসনাবশতঃ স্বতঃসিদ্ধ)। কিন্তু, ক্রিয়া, দ্রব্যের বা উপযুক্ত পাত্রের উপর বিহিত হইলেই তাহাকে (সেই পাত্রকে) বিনীত বা শিক্ষিত করিতে পারে; কিন্তু, ইহা অদ্রব্য বা অপাত্রের উপর বিহিত হইলে তাহাকে বিনীত বা শিক্ষিত করিতে পারে না। যে ব্যক্তির বুদ্ধি—শুশ্রূষা (গুরুজনের উপদেশশ্রবণে ইচ্ছা), শ্রবণ, গ্রহণ, (শ্রুতবিষয়ের অর্থবোধ), ধারণ (উপদিষ্ট বিষয়ের স্মৃতিতে রক্ষণ), বিজ্ঞান (ধারিত বিষয়ের বিশিষ্ট জ্ঞান), ঊহ (অনুক্ত বিষয়ের অনুমান), অপোহ (অন্যের তর্কনিরসন জন্য বিপরীত তর্ক) ও তত্ত্বে (বিষয়ের যাথার্থ্যজ্ঞানে), অভিনিবিষ্ট থাকে, সেই যোগ্য ব্যক্তিকেই বিদ্যা বিনীত বা শিক্ষিত করিতে পারে, অন্যকে পারে না।

বিদ্যাসমূহের প্রামাণ্য বিভিন্ন আচার্য্যগণের উপর নির্ভর করে বলিয়া, শিষ্যগণ সেই সেই আচার্য্যের অনুশাসনক্রমেই বিনয় (শিক্ষা)-গ্রহণ ও নিয়ম পালন করিবে।

চৌলকর্ম্ম (মুণ্ডন সংস্কার) সম্পাদিত হইলে (রাজা বা রাজপুত্র) লিপি (অক্ষর লেখা) ও সংখ্যান (অঙ্ক-গণনা) নিয়মপূর্ব্বক অভ্যাস করিবেন। উপনয়ন (বা গায়ত্রীর উপদেশ) প্রাপ্ত হওয়ার পর (তিনি) ত্রয়ী ও আন্বীক্ষিকী বিদ্যা শিষ্টগণ (অর্থাৎ তৎতদ্বিদ্যাভিজ্ঞ আচার্য্যগণ) হইতে, বার্ত্তা-বিদ্যা (সীতাধ্যক্ষাদি) বড় বড় অধ্যক্ষগণ হইতে এবং দণ্ডনীতি প্রবচনকুশল ও প্রয়োগকুশল নীতিবিদ্ আচার্য্যগণ হইতে নিয়মপূর্ব্বক শিক্ষা করিবেন।

(তিনি) ষোড়শ বৎসর পর্য্যন্ত ব্রহ্মচর্য্য পালন করিবেন। তৎপর তাঁহার গোদান বা কেশান্ত-কর্ম্ম ও দারকর্ম্ম বা বিবাহ হইবে। তাঁহার (কৃতদার রাজার বা রাজপুত্রের) বিনয়বৃদ্ধির জন্য তাঁহাকে নিত্যই বিদ্যাবৃদ্ধ আচার্য্যগণের সহিত সংযোগ রক্ষা করিতে হইবে। কারণ, বিনয়ের মূলই হইল ইহা (অর্থাৎ বিদ্যাবৃদ্ধসংযোগ)।

দিনের প্রথমভাগে ( রাজা ) হস্তিবিদ্যা, অশ্ববিদ্যা, রথবিদ্যা ও অস্ত্রশস্ত্রবিদ্যাতে শিক্ষা গ্রহণ করিবেন এবং শেষভাগে ইতিহাস-শ্রবণ বিষয়ে ( শিক্ষা গ্রহণ করিবেন )। **ইতিহাস** শব্দ দ্বারা আমরা **পুরাণ**, ( রামায়ণাদি ) **ইতিবৃত্ত**, ( দিব্যমানুষাদির চরিতকথারূপ ) **আখ্যায়িকা**, **উদাহরণ** ( প্রকৃতবিষয়ের উপপাদক দৃষ্টান্ত, মতান্তরে, মীমাংসাদি ন্যায়োপন্যাসবিষয়ক শাস্ত্র ), ( মানবাদি ) **ধর্ম্মশাস্ত্র** ও ( বার্হস্পত্যাদি ) **অর্থশাস্ত্র** বুঝিব। অবশিষ্ট দিন ও রাত্রিভাগে ( তিনি ) নূতন নূতন বিষয়ের জ্ঞানলাভে ও গৃহীত জ্ঞানের পরিচয়ে ( মনন ও চিন্তন ) অভ্যাস করিবেন এবং যাহা ( সম্যক্ ) গৃহীত হয় নাই তদ্বিষয়ে পুনঃ পুনঃ শ্রবণ করিবেন। কারণ, ( পুনঃ পুনঃ ) শ্রবণ হইতেই প্রজ্ঞা ( জ্ঞানবিকাশ ) সম্ভাবিত হয়, প্রজ্ঞা হইতে যোগ ( বা শাস্ত্রোক্ত বিষয়ের অনুষ্ঠান-শ্রদ্ধা ), আবার যোগ হইতে আত্মবত্তা বা মনস্বিতা উপজাত হয়—এবং এই ভাবেই বিদ্যালাভের সামর্থ্য বা শক্তি উৎপাদিত হয়।

কারণ, বিদ্যাদ্বারা বিনীত ও প্রজাদিগের বিনয়ে বা শিক্ষাতে রত রাজা সর্ব্বভূতের হিতে রত থাকিলে রাজান্তর-শূন্যা ( অর্থাৎ একাতপত্রা ) পৃথিবী ভোগ করিতে পারেন ॥১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে
বৃদ্ধসংযোগ-নামক পঞ্চম অধ্যায় সমাপ্ত।

## ষষ্ঠ অধ্যায়

### ৩য় প্রকরণ—**ইন্দ্রিয়জয় ; কামাদি ছয় রিপুর বর্জ্জন**

(কাম, ক্রোধ, লোভ, মান ( নিজ বুদ্ধির অনুপমত্ববিষয়ে অভিমান ), মদ ( গর্ব ) ও হর্ষের ( ইষ্টপ্রাপ্তিতে সুখানুভবের ) বর্জ্জন দ্বারা ইন্দ্রিয়জয় লাভ করিতে হইবে—এবং এই ইন্দ্রিয়জয় বিদ্যাজনিত বিনয়ের ( শিক্ষার ) কারণ হয়। কর্ণ, ত্বক্, নেত্র, জিহ্বা ও নাসিকা—এই পঞ্চ ইন্দ্রিয়ের ( যথাক্রমে ) শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধরূপ বিষয়-পঞ্চকের প্রতি ( স্বভাবতঃ ) অবিরোধসহকারে প্রবৃত্তির নাম **ইন্দ্রিয়-জয়**।) শাস্ত্রে প্রতিপাদিত বিষয়ের অনুষ্ঠানকেও ইন্দ্রিয়জয় বলা যায় ( অর্থাৎ তদ্দ্বারাও ইন্দ্রিয়জয় লব্ধ হয় )। কারণ, এই শাস্ত্রটি সম্পূর্ণই ইন্দ্রিয়

জয় বলিয়া অভিহিত হইতে পারে (অর্থাৎ এই শাস্ত্রে প্রতিপাদ্য সব বিষয়ই ইন্দ্রিয়জয়ের কারণ হইতে পারে)।)

যে রাজা শাস্ত্রবিহিত কর্ত্তব্যের বিরুদ্ধ অনুষ্ঠান করেন এবং যিনি নিজ ইন্দ্রিয়-বর্গকে স্ববশে আনিতে পারেন নাই, তিনি **চাতুরন্ত** হইলেও (অর্থাৎ চতুঃসমুদ্রান্ত পৃথিবীর অধীশ্বর হইলেও) তৎক্ষণাৎ বিনষ্ট হয়েন। যথা—ভোজবংশীয় **দাণ্ডক্য** নামক রাজা ও বিদেহাধিপতি **করাল**-নামক রাজা—উভয়েই কামবশতঃ ব্রাহ্মণের কন্যাকে পাইতে ইচ্ছুক হইয়া (তাহাদের পিতাদ্বারা অভিশপ্ত হওয়ায়) নিজ বান্ধব ও রাষ্ট্রসহ বিনাশ প্রাপ্ত হইয়াছিলেন। কোপবশতঃ **জনমেজয়** রাজা ব্রাহ্মণের উপর বিক্রম প্রকাশ করিতে যাইয়া (তদীয় শাপে) ও **তালজঙ্ঘ** রাজা ভৃগুদিগের উপর সেরূপ কার্য্য করিয়া বিনাশপ্রাপ্ত হইয়াছিলেন। লোভের বশবর্ত্তী হইয়া **ইলানন্দন** (পুরূরবাঃ) এবং সৌবীর দেশের রাজা **অজবিন্দু**ও পীড়াদানপূর্ব্বক (ব্রাহ্মণাদি) চারি বর্ণ হইতে অতিমাত্রায় ধনাপহরণ করায় (তাহাদের কোপেই) বিনষ্ট হয়েন। অভিমানবশতঃ **রাবণ** পরস্ত্রীকে (রামপত্নী সীতা-দেবীকে) না ফিরাইয়া দিয়া ও **দুর্য্যোধন** স্বরাজ্য হইতে অংশমাত্রও (পাণ্ডবদিগকে) প্রত্যর্পণ না করিয়া বিনাশপ্রাপ্ত হইয়াছিলেন। মদ বা গর্ব্বের বংশগত হইয়া সমস্ত প্রজাদিগকে অপমানিত করিয়া **ডম্ভোদ্ভব** রাজা (নরনারায়ণের হস্তে) এবং হেয়য় দেশের অধিপতি **অর্জ্জুন** (কীর্ত্তবীর্য্যার্জ্জুন পরশুরামের হস্তে) নাশ প্রাপ্ত হইয়াছিলেন। এবং হর্ষের বশীভূত হইয়া **বাতাপি**-নামক (অসুর) অগস্ত্য ঋষিকে অতিমাত্রায় আক্রমণ করিয়া এবং দ্বৈপায়ন ঋষিকে (ব্যাসদেবকে) তেমনই আক্রমণ করিয়া **বৃষ্ণিসঙ্ঘ**ও (যাদবসংঘও) নাশপ্রাপ্ত হইয়াছিলেন।

এই রাজারা ও অন্যান্য বহু রাজা (কামাদি) শত্রুষড়্‌বর্গের বশীভূত হইয়া ইন্দ্রিয়জয়ে অসমর্থ হওয়াতে বান্ধব ও রাষ্ট্রসহ বিনাশপ্রাপ্ত হইয়াছেন ॥১॥

আবার এই শত্রুষড়্‌বর্গকে বিসর্জ্জন করিয়া জিতেন্দ্রিয় হওয়ায় **জামদগ্ন্য** (পরশুরাম), **অম্বরীষ** ও **নাভাগ** চিরকাল পৃথিবী ভোগ করিতে পারিয়াছিলেন ॥২॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক নামক প্রথম অধিকরণে ইন্দ্রিয়জয় নামক প্রকরণে অরিষড়্‌বর্গত্যাগ-নামক ষষ্ঠ অধ্যায় সমাপ্ত।

# সপ্তম অধ্যায়

## ৩য় প্রকরণ—ইন্দ্রিয়জয়; রাজর্ষির ব্যবহার

পূর্ব্বোক্ত কারণে (সমস্ত শ্রেয়োবস্তুর সাধন বলিয়া) রাজর্ষি (কামাদি) অরিষড়্‌বর্গের বর্জ্জন দ্বারা ইন্দ্রিয়জয় করিবেন; (বিদ্যা-) বৃদ্ধদিগের সহিত সংযোগ দ্বারা নিজের প্রজ্ঞা বিকশিত করিবেন; চার বা গূঢ় পুরুষগণের নিয়োগ দ্বারা চক্ষুর কার্য্য (অর্থাৎ স্বরাষ্ট্র ও পররাষ্ট্রের সমস্ত ব্যবস্থার প্রতি দৃষ্টি রক্ষা) করিবেন; নিজের উত্থান বা কার্য্য-তৎপরতাদ্বারা (প্রজাবর্গের) যোগ ও ক্ষেম-সাধন করিবেন; কর্ত্তব্য বিষয়ে নিজের অনুশাসন বা আজ্ঞাবিধান দ্বারা (প্রজাদিগকে) স্বধর্ম্মে স্থাপিত করিবেন; বিদ্যার উপদেশ দ্বারা (নিজেকে ও প্রজাবর্গকে) বিনীত বা শিক্ষিত করিবেন; (বিশিষ্ট কার্য্যে) অর্থবিনিয়োগদ্বারা জনপ্রিয়ত্ব লাভ করিবেন; এবং (প্রজার প্রতি) হিতাচরণ দ্বারা নিজের বৃত্তি বা ব্যবহার চালাইবেন।

এইভাবে ইন্দ্রিয়গুলিকে স্ববশে রাখিয়া (তিনি) পরস্ত্রীতে কামনা, পরদ্রব্যে লোভ ও পরহিংসা বর্জ্জন করিবেন এবং (অনুচিত) নিদ্রা, চাঞ্চল্য, মিথ্যাবচন, উদ্ধত ও অবিনীত বেশধারণ, ও অনর্থের সহিত সংযোগ (অর্থাৎ অনর্থ কার্য্য ও অনর্থকারী পুরুষের সহিত সম্পর্ক) ত্যাগ করিবেন, এবং অধর্ম্ম-সংযুক্ত ও অনর্থ-সংযুক্ত ব্যবহারও (তিনি) পরিত্যাগ করিবেন।

ধর্ম্ম ও অর্থের সহিত বিরোধ না ঘটাইয়া (তিনি) কামের সেবা করিবেন। কেবল যে (তিনি) সুখ-রহিত হইয়াই থাকিবেন তাহা নহে। অথবা, (তিনি) পরস্পর-সংসৃষ্ট ধর্ম্ম, অর্থ ও কামরূপ ত্রিবর্গের সমানভাবে সেবা করিবেন। কারণ, ধর্ম্ম, অর্থ ও কামের মধ্যে একটি যদি অত্যধিকভাবে (ব্যসনরূপে) সেবিত হয়, তাহা হইলে ইহা নিজকে ও অপর দুইটিকেও কষ্ট প্রদান করে (অর্থাৎ ধর্ম্ম, অর্থ ও কামকে; অর্থ, ধর্ম্ম ও কামকে; ও কাম, ধর্ম্ম ও অর্থকে পীড়িত করে)।

**কৌটিল্যের** মতে (ত্রিবর্গের মধ্যে) অর্থ-ই প্রধান বস্তু। কারণ, ধর্ম্ম ও কাম অর্থের উপরই নির্ভর করিয়া থাকে। অথবা, (তিনি) আচার্য্যগণকে ও অমাত্যগণকে নিজ কার্য্যের সীমারূপে (অর্থাৎ অনুল্লঙ্ঘিত-শাসন বলিয়া) স্থাপিত বা নিয়োজিত করিবেন, কারণ, তাঁহারাই তাঁহাকে (রাজাকে) অনর্থ-স্থান হইতে (অর্থাৎ অনিষ্টকর অনুষ্ঠান হইতে) নিবারিত রাখিবেন, কিংবা

রাজা প্রমাদী হইলে তাঁহাকে মনঃকষ্টদায়ী প্রতোদ বা অঙ্কুশরূপী ছায়া প্রমাণ ও নালিক প্রমাণের নিবেদন দ্বারা ( এই অধিকরণের ১৯শ অধ্যায় দ্রষ্টব্য ) আঘাত করিবেন ( অর্থাৎ তাঁহারা তাঁহাকে প্রমাদে সময়পাত করা হইতে রক্ষা করিয়া স্ব-কার্য্য-তৎপর করিবেন )।

রাজত্ব-কার্য্য সহায় পাইলেই সাধিত হইতে পারে,(অর্থাৎ একাকী রাজার পক্ষে দুরূহ রাজকার্য্য সম্পাদন সম্ভবপর নহে বলিয়া সহায়ের প্রয়োজন হয় ), ( কারণ, ) ( শকটাদির ) একটিমাত্র চক্র ( চক্রান্তরের সহায়তা ব্যতিরেকে ) চলে না ( অর্থাৎ রাজারাও সেইরূপ অমাত্যাদির সহায় ব্যতিরেকে একাকী রাজকার্য্য পরিচালনে সম্যক্ সমর্থ হয়েন না )। অতএব, ( রাজা সহায়ভূত ) সচিবদিগকে নিযুক্ত করিবেন এবং তাঁহাদের মত শ্রবণ করিবেন ।।১।।

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে ইন্দ্রিয়জয়-নামক প্রকরণে রাজর্ষি-বৃত্ত-নামক সপ্তম অধ্যায় সমাপ্ত।

# অষ্টম অধ্যায়

## ৪র্থ প্রকরণ—**অমাত্যগণের নিয়োগ**

আচার্য্য **ভারদ্বাজের** ( দ্রোণাচার্য্যের ) মতে (রাজা ) নিজের সহাধ্যায়ী ( সহপাঠী )-দিগের মধ্য হইতেই নিজের অমাত্যগণকে নিযুক্ত করিবেন, কারণ, তাঁহাদের শৌচ বা মনের শুদ্ধভাব ও কার্য্য-সামর্থ্য-সম্বন্ধে তিনি ( সহপাঠের সময়েই ) সব অবগত হইয়া থাকিবেন। সেই কারণে, তাঁহারা ( অমাত্যেরা ) তাঁহার ( রাজার ) বিশ্বাসের পাত্রও হইতে পারিবেন।

( কিন্তু ), আচার্য্য **বিশালাক্ষ** এই মত পোষণ করেন না। কারণ, তাঁহার মতে এই ( সহাধ্যায়ী ) অমাত্যেরা ( সহপাঠের সময়ে ) তাঁহার সহিত একত্র ক্রীড়া করিতেন বলিয়া তাঁহাকে ( রাজাকে ) অবহেলা করিতে পারেন। সুতরাং রাজা তাঁহাদিগকেই অমাত্য নিযুক্ত করিবেন, যাঁহারা ( চরিত্রের ) গুহ্য বা গুপ্ত বিষয়ে ( রাজার সহিত ) সমান-ধর্ম্ম-বিশিষ্ট; কারণ, তাঁহারা শীল ( গুণময় স্বভাব ) ও ব্যসন ( দোষ ) বিষয়ে ( রাজার সহিত ) সমান। সেই কারণে, রাজা তাঁহাদের সব ধর্ম্ম অবগত আছেন বলিয়া তাঁহারা স্বকার্য্য-নিষ্পাদনে কোন অপরাধ করিবেন না।

আবার, আচার্য্য **পরাশর** মনে করেন যে, এই দোষ ত ( রাজা ও অমাত্যগণের ) উভয়ের পক্ষে সমান। অমাত্যেরাও রাজার সব ধর্ম্ম অবগত আছেন এই ভয়ে, (রাজা) তাঁহাদের সুষ্ঠু ও অসুষ্ঠুভাবে কৃত সর্ব্ব কর্ম্মেরই অনুসরণ করিবেন।

রাজা অবশ হইয়া যে যে লোকের কাছে নিজের গুপ্ত কথা বলিবেন, সেই কার্য্য দ্বারাই তিনি তাহাদের বশগামী হইয়া পড়িবেন ॥১॥

সুতরাং, তিনি তাঁহাদিগকেই অমাত্য নিযুক্ত করিবেন, যাঁহারা প্রাণের উপর আশঙ্কাপ্রদ বিপদেও তাঁহার উপকার সাধন করিয়া থাকেন, কারণ, রাজা নিজের প্রতি তাঁহাদের অনুরাগের পরিচয় পাইয়াছেন।

( কিন্তু ), আচার্য্য **পিশুন** ( নারদ ) এই মতাবলম্বী নহেন। ( তিনি মনে করেন যে, ) ইহা তো রাজভক্তি মাত্র—ইহা তাঁহাদের বুদ্ধিপ্রকাশের পরিচায়ক নহে। তিনি তাঁহাদিগকেই অমাত্যপদে নিযুক্ত করিবেন, যাঁহারা যে কর্ম্মসমূহ হইতে অর্থাগমের ইয়ত্তা হইয়াছে, তাহাতে নিযুক্ত হইয়া, যথাদিষ্ট অর্থ উৎপাদন করিতে, বা তাহা হইতে অধিক পরিমাণ অর্থ উৎপাদন করিতে সমর্থ হয়েন। কারণ, এইরূপ কার্য্য দ্বারাই তাঁহাদের ( বুদ্ধি- ) গুণ কেবল পরীক্ষিত হইতে পারে।

আবার, আচার্য্য **কৌণপদন্ত** ( ভীষ্ম ) এই মত মানেন না। তিনি মনে করেন যে, তাঁহারা অন্যান্য অমাত্যগুণ-বিরহিত। ( সুতরাং ) যাঁহারা পিতা ও পিতামহ-ক্রমে আগত, তেমন ব্যক্তিদিগকে অমাত্যরূপে ( রাজা ) নিযুক্ত করিবেন, কারণ, তাঁহারা অনেক অপদান ( অবদান বা কর্ম্মবৃত্ত, অর্থাৎ প্রশস্ত-কর্ম্ম ) পূর্ব্ব হইতেই লক্ষ্য করিয়া আসিতেছেন। ( রাজা ) তাঁহাদের প্রতি অপচার বা অন্যায় আচরণ করিলেও তাঁহারা কখনই তাঁহাকে পরিত্যাগ করিতে পারিবেন না,—যে-হেতু, তাঁহাদের সহিত রাজার সম্বন্ধ বা পরিচয় প্রতিষ্ঠিত আছে। এমন কি, এইরূপ ব্যবহার মানুষ ব্যতিরিক্ত পশু প্রভৃতির মধ্যেও দেখা যায়। কারণ, গরুরাও অপরিচিত গোসমূহ ছাড়িয়া পরিচিত গোগণের নিকটই অবস্থান করে।

( কিন্তু, ) আচার্য্য **ব্যাতব্যাধি** ( উদ্ধব ) এই মত অবলম্বন করিতে প্রস্তুত নহেন। কারণ, ( তাঁহার মতে ) তাঁহারা ( অর্থাৎ কুলক্রমাগত অমাত্যেরা ) রাজার সর্ব্ব বিষয় নিজ অধীন করিয়া, নিজেরাই রাজার ন্যায় স্বাতন্ত্র্য অবলম্বন করিয়া চলিবেন। অতএব, রাজার পক্ষে নীতিশাস্ত্রবিৎ নূতন লোককেই

অমাত্যপদে নিযুক্ত করা উচিত, কারণ, এই নবীন লোকেরা দণ্ডধর রাজাকে যমের পদে প্রতিষ্ঠিত মনে করিয়া কোন প্রকার অপরাধ করিতে সাহসী হইবেন না।

( কিন্তু ), আচার্য্য **বাহুদন্তীপুত্র** (ইন্দ্র) এই মত পোষণ করেন না। (তাঁহার মতে ) কেবল নীতিশাস্ত্রে নিপুণ ব্যক্তি, শাস্ত্রার্থের অনুষ্ঠানকর্ম্মে অপরিচিত থাকায়, সর্ব্ব কর্ম্মেই বিষাদগ্রস্ত হইবেন, অর্থাৎ সফল হইবেন না। সুতরাং, রাজা এমন লোককেই অমাত্যরূপে নিযুক্ত করিবেন, যিনি সদ্বংশজাত, প্রজ্ঞাবান্, ( উপধা- ) শুদ্ধ, শূর ও স্বামীর প্রতি ভক্তিমান্, কারণ, গুণের প্রাধান্যই সর্ব্বতোভাবে প্রয়োজনীয়।

**কৌটিল্য** স্বয়ং মনে করেন যে, পূর্ব্বোক্ত আচার্য্যগণের অনুমোদিত সব বিষয়গুলি যুক্তিযুক্ত মনে হইতে পারে, তবে পুরুষের সামর্থ্য (অর্থাৎ তৎ-তৎ অধিকারস্থানের যোগ্যতা ) তাঁহার সর্ব্বপ্রকার কার্য্যনিষ্পত্তির শক্তি দ্বারা ও ( শাস্ত্র-জ্ঞানাদিলব্ধ ) সামর্থ্য দ্বারাই নির্দ্ধারিত—( অতএব ),

( বিশ্বাস্যত্ব প্রভৃতি ) অমাত্যগুণ-সমূহ বিবেচনা করিয়া, এবং উচিত দেশ, উচিত কাল ও কর্ম্মের স্বরূপ বুঝিয়া, ( রাজা ) ( সহাধ্যায়িপ্রভৃতি ) সর্ব্বপ্রকার লোকদিগকে অমাত্য বা কর্ম্মসচিবের পদে নিযুক্ত করিতে পারেন, কিন্তু, মন্ত্রী বা ধীসচিবের পদে নহে ( অর্থাৎ মন্ত্রী তিনিই হইবেন যিনি সর্ব্বপ্রকার অমাত্যগুণোপেত হইবেন ) ॥২॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে
অমাত্য-নিয়োগ-নামক অষ্টম অধ্যায় সমাপ্ত।

## নবম অধ্যায়

### ৫ম প্রকরণ—মন্ত্রী ও পুরোহিতের নিয়োগ

এখন প্রধান অমাত্য বা মন্ত্রীর গুণসম্পদের কথা বলা হইতেছে—যথা, তিনি হইবেন (১) **জানপদ**, অর্থাৎ রাজার সহিত একদেশোদ্ভব, (২) **অভিজাত**, অর্থাৎ উচ্চকুলসম্ভূত, (৩) **স্ববগ্রহ**, অর্থাৎ যিনি নিজেকে ও অপরকে অনুচিত কার্য্য হইতে নিবারণ করিতে সমর্থ, (৪) **কৃতশিল্প**, অর্থাৎ রথচর্য্যা—গান্ধর্ব্ববিদ্যা প্রভৃতিতে নিপুণ, (৫) **চক্ষুষ্মান্**, অর্থাৎ চক্ষুরূপী অর্থশাস্ত্রে অভিজ্ঞ, (৬) **প্রাজ্ঞ**, অর্থাৎ তীক্ষ্ণধীসম্পন্ন, (৭) **ধারয়িষ্ণু**, অর্থাৎ পূর্ব্ববৃত্তান্তাদি সম্বন্ধে

স্মরণশক্তিযুক্ত, (৮) **দক্ষ,** অর্থাৎ কার্য্যসম্পাদনে ক্ষিপ্রকারী, (৯) **বাগ্মী,** অর্থাৎ বাক্যকথনে কুশল, (১০) **প্রগল্‌ভ,** অর্থাৎ যে কোন বিষয় সম্যক্ ব্যক্ত করিতে সাহসযুক্ত, (১১) **প্রতিপত্তিমান্‌**, অর্থাৎ যুক্তিতর্কদ্বারা প্রবোধনকারী, (১২) **উৎসাহযুক্ত,** অর্থাৎ পুরুষকার-সমন্বিত, (১৩) **প্রভাবযুক্ত,** অর্থাৎ প্রভুশক্তিসম্পন্ন, (১৪) **ক্লেশসহ,** অর্থাৎ ক্লেশ সহ্য করিতে সমর্থ, (১৫) **শুচি,** অর্থাৎ উপধা-চতুষ্টয় বিষয়ে শুদ্ধবৃত্ত, (১৬) **মৈত্র,** অর্থাৎ সকলের প্রতি মিত্র-ভাবাপন্ন, (১৭) **দৃঢ়ভক্তি,** অর্থাৎ রাজা বা স্বামীর প্রতি অবিচাল্য অনুরাগ-বিশিষ্ট, (১৮) **শীলযুক্ত,** অর্থাৎ সদাচরণকারী, (১৯) **বলসংযুক্ত,** অর্থাৎ দৈহিক বলযুক্ত, (২০) **আরোগ্য-সংযুক্ত,** অর্থাৎ সুস্বাস্থ্যবশতঃ নীরোগ, (২১) **সত্ত্বসংযুক্ত,** অর্থাৎ ধৈর্য্যশালী, (২২) **স্তম্ভবর্জ্জিত,** অর্থাৎ গর্ব্বরহিত, (২৩) **চাপল্যবর্জ্জিত,** অর্থাৎ চাঞ্চল্যরহিত, (২৪) **সংপ্রিয়,** অর্থাৎ সৌম্যাকৃতি এবং (২৫) **শত্রুতার অনুৎপাদক** ও ইহার উপশময়িতা। (এইগুণরাজি সমগ্র-ভাবে যাঁহার থাকিবে তিনিই প্রথম শ্রেণীর অমাত্য বলিয়া গৃহীত হইবেন।) এই গুণগুলির এক-চতুর্থাংশ যাঁহার কম আছে, তিনি মধ্যম শ্রেণীর অমাত্য বলিয়া পরিগণিত হইবেন, এবং গুণগুলির অর্দ্ধাংশ যাঁহার কম আছে, তিনি অবর বা অধম শ্রেণীর অমাত্য বলিয়া গণ্য হইবেন।

উক্ত গুণগুলির মধ্যে (অথবা, উক্ত তিনপ্রকার অমাত্যদিগের) জনপদ (জন্মস্থান) ও অবগ্রহ (আত্ম-পর-সংযমন শক্তি), আপ্ত বা বিশ্বাস্যজনের নিকট হইতে (রাজা) পরীক্ষা করিয়া জানিবেন; সমান বিদ্যাবিদ্‌গণের নিকট হইতে তাঁহাদের শাস্ত্ররূপনেত্রবত্তা অর্থাৎ শাস্ত্র নৈপুণ্য জানিবেন। কর্ম্মানুষ্ঠানসময়ে তাঁহাদের প্রজ্ঞা, ধারণশক্তি ও দক্ষতার বিচার করিবেন; কথাপ্রসঙ্গে তাঁহাদের বাগ্মিত্ব, প্রগল্‌ভতা ও নব নব প্রজ্ঞার উন্মেষশালিত্ব বুঝিয়া লইবেন; আপৎকালে তাঁহাদের সাহস, প্রভাব (প্রভুশক্তি) ও ক্লেশসহত্ব পরীক্ষা করিবেন; সংব্যবহার (রাজকার্য্যের সম্পাদন, অথবা আচার-ব্যবহার) হইতে তাঁহাদের শুদ্ধতা, মৈত্রীভাব ও দৃঢ়ভক্তিতা জানিয়া লইবেন; সহবাসী জনের নিকট হইতে তাঁহাদের শীল (চরিত্র), বল (দৈহিক শক্তি), আরোগ্য (নীরোগতা), সত্ত্বযোগ (ধৈর্য্যযোগ) ও নির্গর্ব্বিতা ও অচাঞ্চল্য জানিবেন; এবং প্রত্যক্ষভাবে অর্থাৎ নিজ দর্শন দ্বারা তাঁহাদের সৌম্যাকৃতিত্ব ও অবৈরিত্ব (অন্যের সহিত শত্রুত্বের অভাব) বুঝিয়া লইবেন।

কারণ, রাজবৃত্তি (রাজার ব্যবহার) প্রত্যক্ষ, পরোক্ষ ও অনুমেয় এই তিন

প্রকারের হইয়া থাকে ( অর্থাৎ এইজন্যই পূর্ববর্তী অমাত্য-গুণ পরীক্ষায় রাজা এই তিন প্রকার প্রমাণই ব্যবহার করিবেন বলিয়া উক্ত হইয়াছে )। যাহা নিজেই দেখিয়া লওয়া হয়, তাহাই **প্রত্যক্ষ জ্ঞান**; যাহা পর ( বা আপ্তজন ) দ্বারা উপদিষ্ট হয় তাহাই **পরোক্ষ জ্ঞান**; এবং কর্ম্মসম্বন্ধে সম্পাদিত কার্য্যাংশ দ্বারা অসম্পাদিত কার্য্যাংশের ঈক্ষণ বা বোধই হইল **অনুমেয় জ্ঞান**। যেহেতু, রাজকার্য্যসমূহের মধ্যে এক সময়েই অনেক কার্য সম্পাদন করার আবশ্যক হয়, কর্ম্মও অনেক প্রকারের হইতে পারে এবং এক এক কর্ম্ম এক এক স্থানে করণীয় হইতে পারে, সুতরাং দেশ ও কালের অতিক্রম না ঘটে, এইজন্য রাজা ( স্বপক্ষে সব কার্য্য নিজের সম্পাদন করা সম্ভবপর নহে বলিয়া ) অমাত্যদিগের দ্বারা তাহা সম্পাদন করাইবেন। এই পর্য্যন্ত অমাত্যাদির কর্ম্ম আলোচিত হইল।

রাজা সেইপ্রকার ব্যক্তিকে **পুরোহিত** নিযুক্ত করিবেন, যিনি অতি সমৃদ্ধ কুল ও শীল-বিশিষ্ট, যিনি ষড়ঙ্গ সহিত বেদবিদ্যায়, দৈব বা জ্যোতিষশাস্ত্রে, নিমিত্তশাস্ত্রে ( শকুনশাস্ত্রে ) ও দণ্ডনীতিশাস্ত্রে অত্যন্ত শিক্ষিত এবং যিনি দৈব ( দেবকৃত ) ও মানুষ ( মানুষকৃত ) বিপদের—অথর্ব-মন্ত্রের প্রয়োগ ও অন্যান্য উপায়দ্বারা প্রতীকার করিতে সমর্থ। শিষ্য যেমন আচার্য্যের, পুত্র যেমন পিতার ও ভৃত্য যেমন স্বামীর অনুবর্ত্তন করে, ( রাজাও ) তেমন সেই পুরোহিতের অনুবর্ত্তন করিবেন।

এমন ব্রাহ্মণ ( পুরোহিত ) দ্বারা সংবর্দ্ধিত, মন্ত্রিগণের মন্ত্রণাদ্বারা সংস্কৃত ও শাস্ত্রোক্ত বিধানের অনুষ্ঠানপর হইলে ক্ষাত্রধর্ম্ম বা ক্ষত্রিয়কুল, শস্ত্র-সাহায্য ব্যতিরেকেও, একান্তভাবে অজেয় ( অলভ্য ) বস্তুও জয় করিয়া লইতে পারে ॥১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে
মন্ত্রী ও পুরোহিতের নিয়োগ-নামক নবম অধ্যায় সমাপ্ত।

# দশম অধ্যায়

৬ষ্ঠ প্রকরণ—**উপধা বা ছলরীতিতে অমাত্যগণের শৌচ ও অশৌচ পরীক্ষা**

অমাত্যদিগকে সামান্য অধিকরণে ( অধিকারপদে ) নিযুক্ত করিয়া, ( রাজা ) মন্ত্রী ও পুরোহিতের সহিত যুক্ত হইয়া তাঁহাদিগকে ( অমাত্যগণকে ) (বক্ষ্যমাণ ) **উপধা** বা ছলদ্বারা ( শৌচাশৌচ সম্বন্ধে ) পরীক্ষা করিয়া লইবেন।

( রাজা ) পুরোহিতকে অযাজ্য ( অর্থাৎ যজ্ঞকরণে অযোগ্য নীচকুলোদ্ভব ) জনকে যজ্ঞ করাইতে ও ( বেদাদি ) পড়াইতে নিযুক্ত করিবেন এবং সেই পুরোহিত তজ্জন্য ( রাজার প্রতি ) রুষ্ট হইলে, তিনি ( রাজা ) তাঁহাকে নিজের অধিকারপদ হইতে অপসারিত করিবেন। সেই তিরস্কৃত পুরোহিত ( তখন ) ( বক্ষ্যমাণ ) **সত্রি**-নামক গূঢ়পুরুষগণের সহায়তায়, শপথপূর্ব্বক প্রত্যেক অমাত্যকে ( নিম্নবর্ণিত উপায়ে ) উপজাপিত ( অর্থাৎ রাজা হইতে ভেদযুক্ত ) করিবেন। তিনি এইরূপ বলিবেন—"আমাদের এই রাজা অধার্ম্মিক। আমাদের উচিত হইবে তাঁহার স্থানে অন্য এক ধার্ম্মিক ব্যক্তিকে নিবেশিত করা—( এখন ) সেই ( নব নিবেশ্যমান ) ব্যক্তি রাজার নিজ বংশসম্ভূত কেহই হউন, বা তাঁহার কোন অবরুদ্ধ ( পুত্রাদিই ) হউন, কিংবা উচ্চকুলোদ্ভব কোন সর্ব্বজন-পূজিত সামন্তরাজই হউন, অথবা কোন অটবীপতিই হউন, বা আমাদের সকলের বিবেচনায় উপযুক্ত বলিয়া সমর্থিত অন্য কোন ব্যক্তিই হউন। এই মত অন্য সকলেরই অনুমোদিত, এখন এই বিষয়টি আপনার কেমন লাগে?" যদি সেই উপজাপিত অমাত্য এই প্রকার মত প্রত্যাখ্যান করেন, তাহা হইলে তাঁহাকে শুচি ( অর্থাৎ রাজভক্তিযুক্ত ) মনে করা হইবে। ইহার নাম **ধর্ম্মোপধা** ( অর্থাৎ ধর্ম্মবিষয়ক কথাদ্বারা ছলনাপূর্ব্বক পরীক্ষণরীতি )।

সেনাপতিকে ( রাজা ) কোন অপূজ্য ব্যক্তির প্রতি সৎকার প্রদর্শন করিতে বলিবেন, এবং সেনাপতি তাহা করিতে অস্বীকৃত হইলে ( তিনি ) তাঁহাকে পদচ্যুত করিবেন—এইভাবে ( অপমানিত হইয়া সেনাপতি ) **সত্রি** দ্বারা ( তন্নামক গূঢ়-পুরুষগণদ্বারা ) এক একটি অমাত্যের নিকট লোভনীয় অর্থ উপস্থাপিত করিয়া, রাজার বিনাশের জন্য উপজাপিত করিবেন ( অর্থাৎ পূর্ব্বোক্ত উপায়ে মতামত জিজ্ঞাসা করিয়া রাজবিনাশে অমাত্যকে প্রবর্ত্তিত করিবেন )। তিনি এইরূপ বলিবেন—"অন্য সকলেরই এই বিষয়ে অনুমোদন আছে। আপনার মত কি?"

সেই অমাত্য এই মত প্রত্যাখ্যান করিলে তাঁহাকে শুচি বলিয়া ধরিতে হইবে। ইহারই নাম **অর্থোপধা** (অর্থাৎ ধনলাভবিষয়ক কথাদ্বারা ছলনাপূর্ব্বক পরীক্ষণরীতি)।

কোন পরিব্রাজিকা (ভিক্ষুকী)—যিনি রাজার অন্তঃপুরে মহিষীগণের বিশ্বাসের পাত্রী ও তাঁহাদের দ্বারা সম্পূজিতা—এক এক জন **মহামাত্রকে** (প্রধান অমাত্যকে) উপজাপিত করিবেন। তিনি এইরূপ বলিবেন—"রাজমহিষী আপনাকে কামনা করেন এবং তিনি আপনার সমাগমের সব উপায়ও স্থির করিয়াছেন। আপনার অনেক অর্থলাভও হইবে।" সেই মহামাত্র যদি এই প্রকার বাক্য প্রত্যাখ্যান করেন, তাহা হইলে তিনি শুচি বলিয়া বিবেচিত হইবেন। ইহারই নাম **কামোপধা** (অর্থাৎ কামবিষয়ক কথাদ্বারা ছলনাপূর্ব্বক পরীক্ষণ-রীতি)।

প্রবহণ (নৌকাবিশেষ বা কর্ণীরথ নামক পাল্‌কী) ব্যবহার করিয়া গোষ্ঠী-কৌতুক সম্পাদন করার জন্য (রাজার বিশ্বাসভাজন) কোন এক অমাত্য অন্যান্য সব অমাত্যকে একত্র মিলিত করিবেন। তন্নিমিত্তক উদ্বেগে রাজা তাঁহাদিগকে (অর্থ ও মান হইতে অপসারিত করিয়া) অবরুদ্ধ করিবেন। রাজাদ্বারা ইতি-পূর্ব্বে অপমানিত ছাত্রবৃত্তিধারী **কাপটিক** নামক গূঢ়পুরুষ সেই অমাত্যগণের মধ্যে যাঁহারা অর্থ ও মান হইতে রাজকর্ত্তৃক চ্যুত হইয়াছেন তাঁহাদের প্রত্যেককে এইভাবে উপজাপিত করিবে—"এই রাজা অসৎ মার্গে প্রবৃত্ত। আমরা তাঁহাকে সহসা হত্যা করিয়া অন্য একজনকে রাজপদে বসাইব। এই বিষয়ে সকলেরই মত আছে, আপনার অভিমত কি?" যে অমাত্য এইরূপ বাক্য প্রত্যাখ্যান করিবেন তাঁহাকে শুচি বলিয়া বুঝিতে হইবে। ইহার নাম **ভয়োপধা** (অর্থাৎ ভয় প্রদর্শনপূর্ব্বক ছলনাদ্বারা চরিত্র-পরীক্ষা)।

এই চারি প্রকার উপধাদ্বারা শোধিত অমাত্যগণের মধ্যে যাঁহারা ধর্ম্মোপধা-বিষয়ে শুদ্ধ বলিয়া পরিজ্ঞাত হইয়াছেন তাঁহাদিগকে **ধর্ম্মস্থীয়** (তৃতীয় অধিকরণ দ্রষ্টব্য) ও **কণ্টকশোধন** (চতুর্থ অধিকরণে দ্রষ্টব্য)-বিষয়ক কার্য্যে নিযুক্ত করিবেন। যাঁহারা অর্থোপধাবিষয়ে শুদ্ধ তাঁহাদিগকে **সমাহর্ত্তা** (রাজকর-সংগ্রহকারী অধ্যক্ষবিশেষ) ও **সন্নিধাতা** (রাজকোষ নিধানকরণে ব্যাপৃত অধ্যক্ষবিশেষ) এই উভয় অধ্যক্ষের ধনসংগ্রহ ও ধননিধানকার্য্যে নিযুক্ত করিবেন। যাঁহারা কামোপধা-বিষয়ে শুদ্ধ তাঁহাদিগকে (রাজার) বাহ্য ও আভ্যন্তর বিহারসাধনভূত স্ত্রীলোক ও মহিষীদিগের রক্ষাকার্য্যে নিযুক্ত করিবেন।

এবং যাঁহারা ভয়োপধাবিষয়ে শুদ্ধ তাঁহাদিগকে (তিনি) নিজ সমীপবর্ত্তী ( অর্থাৎ শরীররক্ষাদি ) কার্য্যকলাপে নিযুক্ত করিবেন। ( কিন্তু, ) যাঁহারা উক্ত চারি-প্রকার উপধাবিষয়ে শুদ্ধ বলিয়া সিদ্ধ হইয়াছেন তাঁহাদিগকে ( তিনি ) **মন্ত্রিপদে** নিযুক্ত করিবেন। আবার যাঁহারা সর্ব্বপ্রকার উপধাবিষয়ে অশুচি বলিয়া সিদ্ধ হইয়াছেন, তাঁহাদিগকে খনি, দ্রব্যবন, হস্তিবন ও নানাপ্রকার কর্ম্মান্তে বা কার-খানায় ( অর্থাৎ সেইরূপ শারীর আয়াসবহুল কার্য্যে ) নিযুক্ত করিবেন।

**পূর্ব্বাচার্য্যগণেরই** এইরূপ ব্যবস্থা যে ধর্ম্ম, অর্থ ও কাম এই ত্রিবর্গ ও ভয় —এই চারি প্রকারের উপধাদ্বারা পরীক্ষিত হইয়া শুদ্ধ বলিয়া যে যে অমাত্য সিদ্ধ হইবেন, তাঁহাদিগকে তাঁহাদের শুদ্ধির অনুরূপ নিজ নিজ উপযোগী কার্য্যে রাজা নিয়োজিত করিবেন ॥১॥

কিন্তু, **কৌটিল্যের** এই সিদ্ধান্ত যে, রাজা অমাত্যগণের শৌচ পরীক্ষায় যেন কখনই নিজেকে বা দেবীকে ( পট্টমহিষীকে ) লক্ষ্য বা বিষয়ীভূত করিবেন না ( অর্থাৎ টানিয়া আনিবেন না ) ॥২॥

দোষরহিত অমাত্যের উপধাদ্বারা পরীক্ষার্থ বঞ্চনকার্য্যে রাজা কখনও হস্তক্ষেপ করিবেন না, ইহা শুদ্ধ জলকে বিষমিশ্রিত করার ন্যায় অন্যায় কার্য্য হইবে। কারণ, ইহাই অধিকতর সম্ভব যে, একবার কোন অমাত্য ( এইপ্রকার ছলনাদির ফলে ) দুষ্টবুদ্ধি হইয়া উঠিলে, তাঁহার প্রতীকারের ঔষধ আর পাওয়া যাইবে না ॥৩॥

সত্ত্ববান্ ( অমাত্যদিগের ) ধৃতিতে অবস্থিত বুদ্ধিকে যদি চারি প্রকার উপধা-দ্বারা কলুষিত করা যায়, তাহা হইলে তাঁহাদের সেই চতুর্বিধা বুদ্ধি ( অকল্যাণের ) শেষ সীমা পর্য্যন্ত না যাইয়া নিবর্ত্তিত হইবে না (অর্থাৎ সেই অমাত্যেরা তাঁহাদের কলুষিত বুদ্ধির প্রয়োগে রাজার অহিত সাধন করিতেও পারেন ) ॥৪॥

অতএব, রাজা উক্ত চতুর্বিধ উপধার আচরণে কোন বাহ্য বস্তুকেই লক্ষ্য করিয়া **সত্রি**-নামক গূঢ়পুরুষদ্বারা অমাত্যগণের শৌচ ও অশৌচ পরীক্ষা করিয়া লইবেন ॥৫॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে উপধাদ্বারা অমাত্যগণের শৌচাশৌচ পরীক্ষা-নামক দশম অধ্যায় সমাপ্ত।

# একাদশ অধ্যায়

## ৭ম প্রকরণ—**গূঢ়পুরুষদিগের নিয়োগ**

( রাজা ) প্রাগুক্ত **প্রকরণে** বর্ণিত উপধা-চতুষ্টয়দ্বারা অমাত্যবর্গের শুদ্ধতা উপলব্ধি করিয়া গূঢ়পুরুষদিগকে নিযুক্ত করিবেন। এই গূঢ়পুরুষ বা গুপ্তচরগণ নানাবিধ হইতে পারে, যথা—(১) **কাপটিক** ( কপটবৃত্তি ছাত্র ), (২) **উদাস্থিত** ( উদাসীন সন্ন্যাসী ), (৩) **গৃহপতিক** ( কর্ত্তৃভূত গৃহস্থ ), (৪) **বৈদেহক** ( বণিক্ ) ও (৫) **তাপসের** ( তপস্যাকারীর ) বেষধারী এবং (৬) **সত্রী** ( নানাশাস্ত্রের অধ্যয়নকারী বলিয়া পরিচিত গুপ্তচর ), (৭) **তীক্ষ্ণ** ( শরীর-নিরপেক্ষ অতিসাহসী ব্যক্তি ), (৮) **রসদ** ( বিষপ্রদায়ী লোক ) ও (৯) **ভিক্ষুকী** ( পরিব্রাজিকা—প্রভৃতি )।

অন্যের ছিদ্রজ্ঞাতা, প্রগল্‌ভ ছাত্রবেষী জনকে কাপটিক বলা হয়। তাহাকে অনেক ধন ও সম্মানদ্বারা উৎসাহিত করিয়া রাজমন্ত্রী ( অর্থাৎ প্রধান অমাত্য ) এইরূপ বলিবেন—"রাজাকে ও আমাকে সর্ব্ববিষয়ে প্রমাণভূত মনে করিয়া তুমি যাহার ( অর্থাৎ যে সব অমাত্যাদির ) যাহা অকুশল ( অন্যায় কার্য্য ) দেখিবে, তাহা তখনই আমাদিগকে জানাইবে।"

প্রাজ্ঞ ও শুচিযুক্ত, (কিন্তু,) প্রব্রজ্যা বা সন্ন্যাস হইতে চ্যুত (মতান্তরে, সন্ন্যাসে দীক্ষিত ) ব্যক্তিকে উদাস্থিত বলা হয়। প্রচুর নগদ টাকা ও অনেক শিষ্য লইয়া এই ব্যক্তি বার্ত্তাকর্ম্মের জন্য নির্দ্ধারিত ভূমিতে যাইয়া ( শিষ্যগণদ্বারা ) বার্ত্তাকর্ম্ম ( অর্থাৎ কৃষি, বাণিজ্য ও পশুপালন-কর্ম্ম ) করাইবে। সেই বার্ত্তাকর্ম্মলব্ধ আমদানীদ্বারা সর্ব্বপ্রকার প্রব্রজিতদিগের ( অর্থাৎ বৌদ্ধ-জৈন-পাশুপতাদি সন্ন্যাসীদিগের ) গ্রাসাচ্ছাদন ও নিবাসের ব্যবস্থা করিবে। এইপ্রকার ( গ্রাসাচ্ছাদন ও নিবাসের ) বৃত্তি যাহারা কামনা করে তাহাদিগকে ( এই উদাস্থিত ) উপজাপিত করিবে ( অর্থাৎ ফুসলাইয়া স্ববশে রাখিবে ) এবং এইরূপ বলিবে—"তোমরা পরিগৃহীত ( বৌদ্ধাদি-) বেষেই রাজার প্রয়োজন অনুষ্ঠান করিবে, এবং ভক্ত ( ধান্যাদি ) ও বেতনের সময় উপস্থিত হইলে আমার নিকট আসিবে।" সর্ব্বপ্রকার প্রব্রজিতেরা তাহাদের নিজ নিজ বর্গকে উপজাপিত করিয়া নিজ বশে রাখিবে।

কৃষিবৃত্তিতে ক্ষয়প্রাপ্ত ( দরিদ্র ) অথচ প্রজ্ঞা ও শৌচযুক্ত কর্ষককে গৃহপতি-ব্যঞ্জন বলা হয়। এই ব্যক্তি কৃষিকর্ম্মের জন্য নির্দ্দিষ্ট ভূমিতে যাইয়া উদাস্থিত-

নামক গূঢ়পুরুষের মতই পূর্ব্ববৎ কার্য্য করিবে ( অর্থাৎ গ্রাসাচ্ছাদন ও নিবাসের ব্যবস্থাপূর্ব্বক অন্যান্য কর্ষকবেষধারী পুরুষদিগকে স্ববশে রাখিবে )।

বাণিজ্যবৃত্তিতে ক্ষয়প্রাপ্ত ( দরিদ্র ), অথচ প্রজ্ঞা ও শৌচযুক্ত বাণিজককে বৈদেহকব্যঞ্জন বলা হয়। এই ব্যক্তি বাণিজ্যকর্ম্মের জন্য নির্দ্দিষ্ট ভূমিতে যাইয়া পূর্ব্ববৎ সমান কার্য্য করিবে ( অর্থাৎ উক্তরূপ ব্যবহারদ্বারা অন্যান্য বাণিজকবেষ-ধারী পুরুষদিগকে স্ববশে রাখিবে )।

মুণ্ডিতমস্তক ( বৌদ্ধভিক্ষুক ও ক্ষপণকাদি ) বা জটাধারীর ( শৈবপাশু-পতাদির) বেষে অবস্থানকারী ব্যক্তি যদি নিজের জীবিকার জন্য রাজকার্য্য করিতে কামনা করে, তাহা হইলে তাহাকে তাপসব্যঞ্জন বলা হয়। সেই ব্যক্তি নগরের নিকটে ( উপকণ্ঠে ) বহুসংখ্যক মুণ্ড ও জটিল. শিষ্যগণসহ বাস করিয়া শাক বা তৃণমুষ্টি একমাস বা দুইমাস অন্তর প্রকাশ্যভাবে খাইবে ( যেন লোকেরা তাহাকে নিরাহার তাপস বলিয়াই জানিতে পারে, কিন্তু, সে গোপনভাবে অভীষ্ট আহার্য্য দ্রব্য খাইতে পারিবে এবং পূর্ব্বোক্ত বৈদেহকব্যঞ্জন গূঢ়পুরুষের শিষ্যেরা এই তাপসব্যঞ্জন গূঢ়পুরুষকে তদীয় **সমিদ্ধযোগের** জন্য ( অর্থাৎ তাঁহার তপস্যা-প্রভাবে অন্যকে ধনাদি দ্বারা সমৃদ্ধিযুক্ত করিতে পারেন—এই হেতু ) তাঁহাকে খুব পূজা সৎকার দেখাইবে। এবং এই তাপসের শিষ্যেরা এইরূপ আবেদন করিবে —"এই সিদ্ধ পুরুষটি **সামেধিক** অর্থাৎ তিনি ভাবী সম্পত্তি প্রভৃতির কথা সকলকে বলিয়া দিতে পারেন।" সমেধা অর্থাৎ ভবিষ্যৎ সম্পদ্‌বিষয়ে প্রশ্ন জিজ্ঞাসা করার অভিলাষে তৎসমীপে আগত ব্যক্তিদিগের অঙ্গস্থ চিহ্নাদি পরিদর্শন করিয়া, ( মতান্তরে, শুভাশুভপ্রতিপাদক জ্যোতিষাঙ্গবিদ্যাদ্বারা ) ও শিষ্যগণের ( নেত্রবিলাসাদি ) ইঙ্গিত বুঝিয়া, তিনি ( সেই সামেধিক তাপস ) তাহাদিগের নিজকুলে নিষ্পন্ন কার্য্যাদির **আদেশ** জানাইবেন অর্থাৎ তাহা ব্যক্ত করিবেন। আবার ( প্রশ্নকর্ত্তার ) কার্য্যলাভের অল্পতা, তাহার গৃহে অগ্নিদাহ ও চোরভয়ের সম্ভাবনাবিষয়ও ( তিনি ) বলিবেন, এবং **দূষ্য** বা রাজদ্বেষকারীর বধ, রাজসন্তোষে বৃহৎ দান, বিদেশে সম্ভূত বৃত্তান্তের জ্ঞান, 'তোমার অদ্য বা আগামীকল্য এই প্রকার ঘটনা ঘটিবে' অথবা 'অদ্য বা কল্য রাজা তোমার সম্বন্ধে এইরূপ বিধান করিবেন' ইত্যাদি বিষয়সমূহ (প্রশ্নোত্তরে) ব্যক্ত করিবেন।

এই তাপসের সেই আদেশবাক্য গূঢ় সত্রীরা যাথার্থ্যে পরিণত করিবে ( অর্থাৎ তাপসের আদিষ্ট অগ্নিদাহাদি ঘটাইয়া তাপসের কথার যথাযথত্ব প্রমাণিত করিবে )।

যদি প্রশ্নকর্ত্তারা সত্ত্ব, প্রজ্ঞা ও বাগ্মিত্বশক্তিসম্পন্ন হয়েন, তাহা হইলে তাঁহাদিগকে রাজার নিকট হইতে সম্ভাব্য (ধনলাভাদি) ও মন্ত্রীর সহিত সংযোগের কথাও আদেশরূপে বলিয়া দিবেন। (মন্ত্রীর সহিত সাক্ষাৎকার ঘটিলে) সেই মন্ত্রী ও তাঁহাদিগের (সত্ত্ব-প্রজ্ঞাদির অনুরূপ) বৃত্তি ও কর্ম্ম পরিকল্পনা-বিষয়ে যত্নবান্ হইবেন। যাহারা (কাপটিকাদি গূঢ়পুরুষ হইতে পরিজ্ঞাত) কোন কারণবশতঃ ক্রুদ্ধ বলিয়া বিজ্ঞাত, তাহাদিগকে (মন্ত্রী) অর্থ ও সম্মানদ্বারা শান্ত করিবেন। আর যাহারা অকারণে ক্রুদ্ধ ও রাজার দ্বেষকারী তাহাদিগকে (তিনি) গোপনে বধ করাইবেন।

অর্থ ও সম্মানদ্বারা রাজকর্ত্তৃক পূজিত গূঢ়পুরুষগণ (অমাত্যাদি) রাজোপজীবীদিগের শৌচ পরীক্ষা করিয়া জানিবে। কাপটিকাদি পাঁচ প্রকার গূঢ়পুরুষদিগকে **সংস্থ**-নামে প্রকীর্ত্তিত করা হয়। (রাজপ্রয়োজনে তাহারা একস্থানে অবস্থান করিয়াই গুপ্তচরের কার্য্য করে বলিয়া ইহাদের নাম সংস্থ) ॥১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে গূঢ়পুরুষের উৎপত্তি নামক একাদশ অধ্যায় সমাপ্ত।

## দ্বাদশ অধ্যায়

### ৮ম প্রকরণ—**গূঢ়পুরুষদিগের প্রণিধি বা কার্য্যে ব্যাপৃতি**

যাহারা রাজার সহিত সম্বন্ধযুক্ত বলিযা তাঁহার অবশ্যপোষ্য, তাহারা যদি সামুদ্রিকাদি **লক্ষণশাস্ত্র, অঙ্গবিদ্যা** (শিক্ষাব্যাকরণাদি ষড়ঙ্গশাস্ত্র, অথবা অঙ্গপরিদর্শনদ্বারা শুভাশুভ-জ্ঞাপনবিদ্যা), **জম্ভকবিদ্যা** (বশীকরণ ও অন্তর্দ্ধানাদিবিদ্যা—ইন্দ্রহত এক দানবের নাম ছিল জম্ভক), **ইন্দ্রজালবিদ্যা, আশ্রমধর্ম্ম** (মন্বাদিশাস্ত্রে প্রতিপাদিত আশ্রমধর্ম্ম), **নিমিত্ত বা** শকুনশাস্ত্র ও **অন্তরচক্রবিদ্যা** (নানাদিকে শকুনিকূজন হইলে ইহার ফলাফল কি হইতে পারে তদ্‌বিজ্ঞাপক শাকুনশাস্ত্রান্তর্ভুক্ত অধ্যায়বিশেষের নাম অন্তরচক্র—বরাহমিহিরকৃত বৃহৎসংহিতাগ্রন্থের ৮৭তম অধ্যায় দ্রষ্টব্য)—প্রভৃতি এবং অন্যান্য সংসক্তশাস্ত্রের, (যথা—কামশাস্ত্র ও ইহার সহিত সম্পৃক্ত গীতবাদ্যাদিশাস্ত্রের) অধ্যয়নকারী হয়, তাহা হইলে তাহাদিগকে **সত্রী** বলা হইয়া থাকে।

যাহারা নিজ জনপদে শরীরনিরপেক্ষ হইয়া নিজের শৌর্য্যে নির্ভর করিয়া

হস্তী বা ( ব্যাঘ্রাদি হিংস্রজন্তুর সহিত দ্রব্যলাভের লোভে যুদ্ধাদি করে তাহাদিগকে **তীক্ষ্ণ** বলা হয়।

যাহারা আত্মীয়-স্বজনের প্রতি স্নেহ-বিহীন, অত্যন্ত ক্রূরস্বভাব ও অলস ( অনুৎসাহী ) তাহাদিগকে **রসদ** বলা যায় (রস বা বিষপ্রয়োগ করিতেও তাহারা সংকোচ বোধ করে না, এইজন্যই তাহাদের এইপ্রকার নাম )।

জীবিকার ভোগার্থিনী দরিদ্র, প্রগল্‌ভ বিধবা ব্রাহ্মণী যদি রাজন্তঃপুরে সৎকার লাভ করিয়া ( প্রায়শঃ ) মহামাত্রগণের কুলে বা গৃহে যাতায়াত করে, তাহা হইলে তাহাকে **পরিব্রাজিকা** ( অর্থাৎ তদ্রূপিণী গুপ্তচর ) বলা যায়। এই ভাবে **মুণ্ডা** ( বৌদ্ধভিক্ষুকী ) ও **বৃষলী** ( শূদ্রা ) নামে পরিচিতাদিগকেও বুঝিতে হইবে। এই পর্য্যন্ত **সঞ্চার**-নামে আখ্যাত সত্রিপ্রভৃতির লক্ষণ বলা হইল ( তাহারা সর্ব্বত্র সঞ্চরণ করিয়া রাজপ্রয়োজনে চার বা গুপ্তবার্ত্তা সংগ্রহ করে বলিয়া তাহাদের এই সঞ্চার নাম )। রাজা তদীয় নিজ রাজ্যে উক্ত সঞ্চার-নামক গূঢ়পুরুষদিগকে, তাহাদিগের ভক্তি ( রাজ-ভক্তি ) ও সামর্থ্য ( কার্য্য-সম্পাদনপটুতা ) পর্য্যালোচনা করিয়া, এবং সকলের বিশ্বসনীয় তাহাদিগের দেশ, বেষ, শিল্প, ভাষা ও আভিজাত্যের ছলনা নির্দ্দিষ্ট করিয়া দিয়া, নিম্নলিখিত অষ্টাদশ **মহামাত্র** ( মহামাত্য বা তীর্থ )-গণের উপর চার সংগ্রহে নিযুক্ত করিবেন। এই অষ্টাদশ মহামাত্রের নাম—যথা, (১) **মন্ত্রী** ( প্রধান অমাত্য ), (২) **পুরোহিত** ( রাজপুরোহিত ), (৩) **সেনাপতি** ( সেনাবিভাগের প্রধান অমাত্য ; মতান্তরে, মহাসেনানায়ক ), (৪) **যুবরাজ** ( যৌবরাজ্যে অভিষিক্ত রাজপুত্র ), (৫) **দৌবারিক** ( রাজকুলের প্রধান প্রতিহারী ), (৬) **অন্তর্ব্বংশিক** ( অন্তঃপুরাধিকৃত প্রধানপুরুষ ), (৭) **প্রশাস্তা** ( কারাগারের প্রশাসনকারী, এই তালিকার এই শব্দটির স্থানে মহাভারতে 'কারাগারাধিকারী' ও রামায়ণে 'বন্ধনা-গারাধিকৃত' শব্দের প্রয়োগ দেখা যায়), (৮) **সমাহর্ত্তা** (রাজকরাদির সংগ্রহকারী প্রধান অধ্যক্ষ ), (৯) **সন্নিধাতা** ( রাজভাণ্ডারে সঞ্চিত ধনাদির নিধানকারী ), (১০) **প্রদেষ্টা** ( কণ্টকশোধনাধিকৃত ফৌজদারীর প্রধান বিচারক ), (১১) **নায়ক** ( কেহ কেহ শব্দটি দ্বারা সেনানায়ক বুঝেন। অষ্টাদশ তীর্থের তালিকায় রামায়ণ ও মহাভারতে এই স্থানে নগরাধ্যক্ষ শব্দের ব্যবহার দেখা যায়। তবে কি শব্দটির পাঠ মূলে **নাগরিক** হইবে ? ), (১২) **পৌরব্যবহারিক** ( পুরবাসী-দিগের ব্যবহার বা আইন প্রয়োগ-সম্বন্ধে আদালতের প্রধান বিচারক, অর্থাৎ ধর্ম্মাধ্যক্ষ ), (১৩) **কার্ম্মান্তিক** ( কর্ম্মান্ত বা খনি ও অন্যান্য কারখানার প্রধান

পর্য্যবেক্ষক), (১৪) **মন্ত্রিপরিষদধ্যক্ষ** (অর্থাৎ যিনি অমাত্যপরিষদের অধ্যক্ষ বা সভাধ্যক্ষ), (১৫) **দণ্ডপাল** (সেনারক্ষার অধিপতি), (১৬) **দুর্গপাল** (দুর্গরক্ষার প্রধান পর্য্যবেক্ষক), (১৭) **অন্তপাল** (রাজ্য-সীমারক্ষক), (১৮) **আটবিক** (অটবীপাল)।

(মন্ত্রি প্রভৃতি অষ্টাদশ) মহামাত্যদিগের বাহ্য সমাচার, তীক্ষ্ণ-নামক সঞ্চারেরা তাঁহাদিগের ছত্র, ভৃঙ্গার, ব্যজন, পাদুকা, আসন, যান ও (অশ্বাদি) বাহনাদির উপগ্রহণদ্বারা সেবাপরায়ণ হইয়া সব সমাচার জানিয়া লইবে এবং সত্রীরা সেই সমাচার সংস্থদিগের নিকট নিবেদন করিবে।

তাঁহাদিগের আভ্যন্তর সমাচার, রসদ নামক সঞ্চারেরা—**পাচক আরালিক** (পক্কভক্ষ্যকার বা পক্কমাংসাদি বিক্রেতা), **স্নানকারক, সংবাহক** (অঙ্গমর্দ্দক), **আস্তরক** (শয্যার আস্তরণকারী), **কল্পক** (নাপিত), **প্রসাধক** (প্রসাধন বা অলঙ্কারাদি বিধানকারী) ও **জলহারকের** বেষধারী হইয়া, এবং **কুব্জ, বামন, কিরাত, মূক** (বোবা), **বধির, জড়** (বোকা) ও **অন্ধের** বেষধারী হইয়া এবং **নট** (অভিনেতা), **নর্ত্তক, গায়ন** (গানকারী), **বাদক** (বাদ্যকারী), **বাগ্‌জীবন** (পুরাবৃত্তের কথক, অথবা নানারূপ কৌশলময় শব্দাদি উচ্চারণ করিয়া তামাসা প্রদর্শনকারী) ও **কুশীলব** (লঙ্ঘনপ্লবনাদিদ্বারা উপজীবিকাকারী খেলক বা চারণ) সাজিয়া এবং স্ত্রীলোকেরাও (অর্থাৎ যে স্ত্রী-লোকেরা গুপ্তচরের কার্য্যে নিযুক্ত তাহারাও) সব সংবাদ জানিয়া লইবে এবং ভিক্ষুকীরা (রসদাদিদ্বারা বিজ্ঞাত) সেই আভ্যন্তর সংবাদ সংস্থদিগের নিকট অর্পণ করিবে।

সংস্থদিগের শিষ্যেরা তাহাদের (রচিত) সাংকেতিক লিপিসংযোগে তাহাদের পরিজ্ঞাত চারসমূহ (রাজসমীপে) সঞ্চারিত বা প্রেরিত করিবে। (কিন্তু সর্তকতা এইভাবে অবলম্বন করিতে হইবে) যেন সংস্থেরা বা সঞ্চারীরা নিজেদের মধ্যেই একে অন্যকে চিনিতে না পারে (কারণ, তাহা হইলে তাহারা একের প্রাপ্ত সমাচারই নিজেরও প্রাপ্ত বলিয়া জানাইয়া রাজাকে বঞ্চিত করিতে সমর্থ হইয়া রাজ-প্রয়োজন নষ্ট করিতে পারে)।

যদি (অমাত্যাদির অন্তঃপুরে) ভিক্ষুকীদের প্রবেশ নিষিদ্ধ থাকে, তাহা হইলে দ্বারপালেরা পরম্পরায় (অর্থাৎ প্রথম দ্বারপাল দ্বিতীয়কে, দ্বিতীয়টি তৃতীয়কে—এইভাবে) ভিতরের সংগৃহীত চার বা গুপ্তসমাচার বাহির করিয়া ফেলিবে (অর্থাৎ রাজান্তিকে প্রেরণার্থ সংস্থদিগের নিকট অর্পণ করিবে);—

( এই উপায় অবলম্বিত না হইতে পারিলে ) অন্তঃপুরের পরিচারকদিগের মাতা বা পিতা সাজিয়া গূঢ়পুরুষেরা সমাচার বাহির করিবে; অথবা, (অন্তঃপুরস্থ রমণী-দিগের কেশসংস্কারাদি ) শিল্পকর্ম্মের রচয়িত্রীরা কিংবা গানকারিণীরা বা অন্যপ্রকার দাসীজনেরা সমাচার বাহির করিবে; অথবা ( ভিতরের অন্যান্য গূঢ়পুরুষেরা গান-রচনা, শ্লোকরচনা, ( সাংকেতিক ) বাদ্যবাদন ও ভাণ্ডদ্রব্যের সহিত লুক্কায়িত লেখ বা অন্যপ্রকারের **সংকেত** প্রকাশদ্বারা সমাচার বাহির করিবে। অথবা ( গূঢ়-পুরুষেরা ) দীর্ঘকালের রোগ বা উন্মাদের ছলনা করিয়া, কিংবা ( ভিতরে ) অগ্নি লাগাইয়া ও বিষদান করিয়া ( সংভ্রম উপস্থিত হইলে ) দৃঢ়ভাবে সেইস্থানের সব সমাচার লইয়া বাহিরে নির্গত হইয়া আসিবে।

তিনজন গূঢ়পুরুষ ( কোন সমাচার সম্বন্ধে ) সমান কথা বলিলে তাহা বিশ্বাস-যোগ্য বলিয়া গৃহীত হইবে। বার বারই যদি তাহারা পরস্পরবিরোধী সমাচার আনয়ন করে, তাহা হইলে তাহাদিগকে গোপনে দণ্ড দিতে হইবে, অথবা কার্য্য হইতে বিতাড়িত করা হইবে।

( উক্ত গূঢ়পুরুষগণ ছাড়াও ) কণ্টকশোধন-নামক অধিকরণে উক্ত **অপসর্প** বা গূঢ়পুরুষগণকে এইভাবে নিযুক্ত করিতে হইবে, যেন তাহারা শত্রুদিগের রাজ্যেও তাহাদের নিকট হইতে বেতন পাওয়ার ব্যবস্থা করিয়া সেখানেই ( তাহা-দিগের সেবার্থ ) বাস করিবে। তাহা হইলেই তাহারা সেখান হইতে অনায়াসে গুপ্ত সমাচার বাহির করিয়া পাঠাইতে পারিবে। এইরূপ গূঢ়পুরুষদিগকে **উভয়-বেতন** বলা হয় ( যেহেতু, তাহারা বিজিগীষু ও তাঁহার শত্রু—এই উভয়ের নিকট হইতে বেতনগ্রাহী হয় )।

( রাজা ) উভয়বেতন গূঢ়পুরুষদিগকে নিযুক্ত করার সময়ে তাহাদিগের স্ত্রী ও পুত্রদিগকে নিজ অধীনে রাখিবেন এবং শত্রুদ্বারা প্রেরিত উভয়বেতন চরদিগকেও উত্তমরূপে জানিয়া রাখিবেন এবং তাহাদের শুদ্ধিসম্বন্ধে জ্ঞাতব্য বিষয় তৎপ্রকার চরদ্বারাই ( অর্থাৎ উভয়বেতন চরদ্বারাই ) জানিবেন ॥১॥

এইভাবে ( রাজা ) **শত্রু, মিত্র, মধ্যম ও উদাসীন** রাজাদিগের উপর ও তাঁহাদিগের '( মন্ত্রি-সেনাপতি প্রভৃতি ) অষ্টাদশ **তীর্থ** বা মহামাত্রদিগের উপর গুপ্তচর নিযুক্ত করিবেন ॥২॥

( সেই শত্রু প্রভৃতির ) গৃহমধ্যে গুপ্তচরের কার্য্য সম্পাদন করিবার জন্য ( তিনি ) **কুব্জ, বামন ও নপুংসক,** শিল্পজ্ঞ স্ত্রীলোক, বোবা ও অন্য নানাবিধ **ম্লেচ্ছজাতীয়** পুরুষদিগকে নিযুক্ত করিবেন ॥৩॥

( তিনি তাঁহাদিগের দুর্গসমূহে চারসংগ্রহের জন্য ) বণিক্ ( বা বৈদেহকব্যঞ্জন) পুরুষদিগকে, দুর্গসীমায় সিদ্ধ তাপসদিগকে ( বা তাপসব্যঞ্জনদিগকে ), রাষ্ট্রে বা জনপদে কর্ষক ( বা গৃহপতিব্যঞ্জন ) ও উদাস্থিতদিগকে এবং তাঁহাদিগের জনপদ-সীমাতে **ব্রজবাসীদিগকে** ( গোপালকদিগকে ) সংস্থ-নামক গূঢ়পুরুষরূপে নিযুক্ত করিবেন ॥৪॥

( তিনি ) শত্রুদিগের কার্য্যকলাপ জানিবার জন্য তাহাদিগের বনে, ক্ষিপ্রকারী বনচর, ( বৌদ্ধজৈনাদি সম্প্রদায়ভুক্ত ) **শ্রমণ** ও আটবিক প্রভৃতিকে চারশ্রেণীরূপে নিযুক্ত করিবেন ॥৫॥

এই প্রকারে ( তিনি ) শত্রুর নিযুক্ত তাদৃশ **অগূঢ়** বা অচ্ছন্ন বেষাদিধারী সঞ্চারী ও সংস্থ-নামক গূঢ়পুরুষদিগকে তজ্জাতীয় অন্য গূঢ়পুরুষদ্বারা জানিয়া লইবেন ॥৬॥

যে **রাষ্ট্রমুখ্যেরা** অকৃত্য ( অর্থাৎ লাভবশতঃ শত্রুর পক্ষে যোগদানে বিমুখ ), তাঁহাদিগকে ( রাজা ), ( শত্রুরাজ্যের ) কৃত্যদিগকে ( অর্থাৎ উপজাপ প্রভৃতিদ্বারা যাঁহাদিগকে তাঁহার স্ববশে আনিবার সম্ভাবনা আছে তাঁহাদিগকে ) স্বপক্ষে আনিবার উপায় বুঝাইয়া দিয়া, শত্রুর অপসর্প বা গুপ্তচরদিগের প্রবৃত্তি বা বৃত্তান্ত অবগত হওয়ার জন্য রাষ্ট্রসীমাতে ( বাস ) করাইবেন ॥৭॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক নামক প্রথম অধিকরণে
গূঢ়পুরুষ-প্রণিধি-নামক দ্বাদশ অধ্যায় সমাপ্ত।

## ত্রয়োদশ অধ্যায়

### ৯ম প্রকরণ—**স্বরাজ্যে কৃত্যপক্ষ ও অকৃত্যপক্ষের রক্ষণ**

( রাজার নিজের রাজ্যস্থিত যে সমস্ত অতুষ্ট প্রজা শত্রুর উপজাপবশতঃ ভেদ্য হইতে পারে তাহারা **কৃত্য**, এবং যে সমস্ত তুষ্ট প্রজারা সেরূপ হইতে পারে না তাহারা **অকৃত্য**—এই দুই প্রকার প্রজাকে কি ভাবে রক্ষা করা যায়—তাহাই এই প্রকরণে নির্ণীত হইয়াছে।) (মন্ত্রি-প্রভৃতি ) মহামাত্যদিগের উপর অপসর্পণ বা গুপ্তচরের কার্য্যের ব্যবস্থা করিয়া ( রাজা ) পুরবাসী ও জনপদবাসীদিগের উপরও অপসর্পণের ব্যবস্থা করিবেন ( অর্থাৎ তাঁহার প্রতি প্রজাদিগের

অনুরাগ ও অপরাগের বিষয় গোপনে জানিবার জন্য গূঢ়পুরুষদিগকে নিযুক্ত করিবেন )।

সত্রি-নামক গূঢ়পুরুষেরা পরস্পরের মধ্যে কলহ উপস্থাপিত করিয়া তীর্থস্থান, সভাগৃহ, ( খাদ্য পানীয়াদির ) গৃহ ( অর্থাৎ দোকান ), পূগ ( বা দলবদ্ধ কর্ম্মকর-সমূহ ) ও অন্যান্য জনসঙ্ঘে নিম্নলিখিতভাবে বিবাদ উত্থাপন করিবে, যথা—"( কেবল ) শুনাই গিয়াছে যে, এই রাজা সর্ব্বপ্রকার-গুণসম্পন্ন। কিন্তু তাঁহার কোন গুণই লক্ষ্য করা যায় না। বরং তিনি পৌর ও জানপদদিগকে দণ্ড দিয়া ও তাহাদের উপর কর বসাইয়া পীড়িত করেন।"

উক্ত তীর্থাদি স্থানে যাহারা ( উপরি উক্ত রাজনিন্দার ) অনুমোদন করিবে, তাহাদিগকে ও প্রথম নিন্দককে অন্য একজন সত্রী নিম্নোক্ত ভাবে বারণ করিবে। সে তাহাদিগকে এইরূপ বলিবে—"**মাৎস্যন্যায়ে** অভিভূত হইয়া ( অর্থাৎ বৃহৎ বৃহৎ মৎস্য যেমন ক্ষুদ্র মৎস্যগুলিকে গিলিয়া খায়, তেমন অরাজকতার অবস্থায় সবলেরা দুর্ব্বলকে সংপীড়িত করে—এই অবস্থায় পতিত হইয়া ) প্রজারা বৈবস্বত মনুকে নিজেদের রাজা নির্ব্বাচিত করিয়াছিল। এবং তাহারা এইরূপ নিয়ম করিল যে, রাজা তাহাদের নিকট হইতে ধান্যের ষষ্ঠাংশ ও পণ্যের ( বিক্রয়-দ্রব্যের ) দশমাংশ ও **হিরণ্য** ( নগদ টাকা ) ভাগধেয় বা কররূপে পাইবেন। এই ভাগধেয় ভৃতিরূপে পাইয়া রাজারা প্রজাদিগের যোগ ও ক্ষেমের ভার বহন করেন। তাহাদের উপর প্রযোজ্য দণ্ড ও কর তাহাদিগের পাপ নষ্ট করে এবং তাহাদিগের যোগ ও ক্ষেমের সাধক হয়। এই কারণে ( অর্থাৎ রক্ষা-কার্য্যের-ভৃতিরূপে ভাগধেয় এবং দণ্ড ও কর রাজার প্রাপ্য বলিয়া ), আরণ্যক ঋষিরাও তাহাদিগের উঞ্ছ ( বা কণায় কণায় সংগৃহীত ধান্যাদি ) হইতেও ষষ্ঠাংশ রাজাকে প্রদান করেন, ( এবং তাঁহারা ভাবেন যে, ) 'ইহা সেই রাজার জন্য **ভাগধেয়** বা কর, যিনি আমাদিগকে রক্ষা করেন'। রাজারা **ইন্দ্র** ও **যমস্থানীয়,** কারণ, তাঁহারা প্রত্যক্ষেই ( প্রজাদিগের ) অনুগ্রহ ও নিগ্রহ করিয়া থাকেন। এই রাজাদিগকে যে অবমাননা করে, তাহাকে দৈব দণ্ডও স্পর্শ করিয়া থাকে। অতএব; রাজাদিগকে কখনই অবমানিত করা উচিত নহে। এই প্রকার যুক্তিদ্বারা ( সেই সত্রী রাজনিন্দক ) নীচ লোকদিগকে বারণ করিবে"।

( সত্রী গূঢ়পুরুষেরা ) সব কিংবদন্তী বা জনশ্রুতি জানিবে। ( প্রজাদিগের মধ্যে ) যাহারা জীবিকা-নির্ব্বাহের জন্য রাজার দত্ত ধান্য, পশু ও হিরণ্যের উপর নির্ভর করে, অথবা, যাহারা এই সমস্ত দ্রব্য রাজাকে তাঁহার বিপদ ও সম্পদের

সময়ে প্রদান করিয়া তাঁহার উপকার করে, অথবা যাহারা রাজার প্রতি কুপিত তদীয় বান্ধব বা জনপদকে সেই কোপ হইতে নিবর্ত্তিত করে, অথবা যাহারা রাজার অমিত্র ও **আটবিককে** (অটবীপালকে) শত্রুভাব হইতে নিবারিত করে, তাহাদের তুষ্টভাব ও অতুষ্টভাব মুণ্ড ও জটিলের বেষধারী গুপ্তচরেরা জানিবে।

যাহারা রাজার প্রতি তুষ্টভাবাপন্ন তাহাদিগকে (রাজা) অত্যধিকভাবে সৎকার প্রদর্শন করিবেন। আর, যাহারা তাঁহার প্রতি অতুষ্ট বা অপ্রসন্ন তাহাদের তুষ্টির জন্য (তিনি) তাহাদিগকে অর্থদান ও সাম বা সান্ত্ববাদদ্বারা প্রসাদিত বা সন্তুষ্ট করিবেন। অথবা, (তিনি) তাহাদিগকে (অর্থাৎ অতুষ্ট-জনদিগকে) পরস্পর হইতে (ভেদনীতির প্রয়োগ দ্বারা) ভিন্ন করাইবেন এবং তাহারা যাহাতে সামন্ত, আটবিক, রাজকুলসম্ভূত ব্যক্তি ও **অবরুদ্ধ** রাজপুত্রাদির উপর **উপজাপ** (ভেদ) চালাইতে না পারে, তজ্জন্য তাহাদিগকে সেই সামন্তাদি হইতেও ভিন্ন করাইবেন। ইহাতেও যদি তাহারা অতুষ্টই থাকিয়া যায়, তাহা হইলে (রাজা) তাহাদিগকে দণ্ড ও কর সাধনবিষয়ক অধিকারে নিযুক্ত করিয়া, তাহাদিগের উপর জনপদের বিদ্বেষ উৎপাদন করাইবেন। এইভাবে তাহারা জনপদের বিদ্বেষ-ভাজন হইয়া উঠিলে, (তিনি) তাহাদিগকে গুপ্তহত্যা দ্বারা বা জনপদের (অর্থাৎ জানপদজনের) কোপোৎপাদনদ্বারা দমিত করিবেন। পাছে বা (এই অতুষ্টজনেরা) শত্রুর পক্ষভূত আশ্রয়স্থল হইয়া পড়ে—এই ভয়ে, তাহাদিগের স্ত্রী-পুত্রের রক্ষাভার নিজের উপর লইয়া, (রাজা) তাহাদিগকে আকরের **কর্ম্মান্ত** সমূহে (কারখানাগুলিতে) নিযুক্ত করিয়া তথায় বাস করাইবেন। প্রজাবর্গের মধ্যে যাহারা ক্রুদ্ধ-স্বভাব, লোভী, ভীত ও অবমানিত তাহারাই শত্রুর কৃত্য বা ভেদ্য হইতে পারে (অর্থাৎ তাহারাই শত্রুর উপজাপে পড়িয়া তাহার বশগামী হইতে পারে)।

**কার্ত্তান্তিক** (দৈবজ্ঞ), **নৈমিত্তিক** (শুভাশুভ-শকুনজ্ঞতা), ও **মৌহূর্ত্তিকের** (ত্রিকালজ্ঞ জ্যোতিষিকের) বেষধারী গূঢ়পুরুষেরা উক্ত ক্রুদ্ধাদি অতুষ্ট-জনদিগের পরস্পরের মধ্যে স্থাপিত সম্বন্ধ ও শত্রুর সহিত আবদ্ধ সম্বন্ধ বিষয়ের সব তথ্য জানিবে।

তুষ্টদিগকে (রাজা) অর্থদান ও সম্মানপ্রদর্শন দ্বারা সৎকৃত করিবেন। এবং (তিনি) অতুষ্টদিগকে (অবস্থা-ভেদে) সাম, দান, ভেদ ও দণ্ড এই উপায়-চতুষ্টয় দ্বারা বশে রাখিবেন।

এই ভাবে নীতিবিৎ রাজা নিজ রাজ্যে কৃত্য ( অতুষ্ট অর্থাৎ শত্রুর ভেদ্য ) ও অকৃত্য ( তুষ্ট অর্থাৎ শত্রুর অভেদ্য ) প্রধান ( মুখ্য ) ও ক্ষুদ্রক ( অমুখ্য ) পুরুষদিগকে শত্রু-প্রযোজ্য উপজাপ ( বা ভেদ ) হইতে রক্ষা করিবেন ॥১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে স্বরাজ্যে কৃত্যপক্ষ ও অকৃত্যপক্ষের রক্ষণ-নামক ত্রয়োদশ অধ্যায় সমাপ্ত।

## চতুর্দ্দশ অধ্যায়

### ১০ম প্রকরণ—**শত্রুরাজ্যে কৃত্যপক্ষ ও অকৃত্যপক্ষের সংগ্রহ**

( রাজার ) স্বরাজ্যে কৃত্য ( অতুষ্ট ) ও অকৃত্য ( তুষ্ট ) পক্ষের পুরুষদিগের সংগ্রহ ( পূর্ব্ব অধ্যায়ে ) ব্যাখ্যাত হইয়াছে। সম্প্রতি ( তাঁহার ) শত্রুর রাজ্যে কৃত্য ও অকৃত্যপক্ষের লোকদিগের সংগ্রহ ( বা স্বায়ত্তীকরণের বিষয় ) নিরূপিত হইবে।

( পূর্ব্ব অধ্যায়ে ক্রুদ্ধাদি কৃত্যচতুষ্টয়ের বিষয় বলা হইয়াছে, ) তন্মধ্যে কাহারা কাহারা ক্রুদ্ধবর্গে অন্তর্ভুক্ত হইতে পারে তাহা এখন বলা হইতেছে :— (১) (রাজা ) যাহাকে অর্থদানের প্রতিশ্রুতি দিয়াও তাহা না দিয়া বঞ্চিত করিয়াছেন, সে ব্যক্তি ; (২) কোন শিল্পবিষয়ে বা উপকারজনক কার্য্যে সমানভাবে দুইজন কার্য্যকারীর মধ্যে যে অন্যতর ব্যক্তিকে অবমানিত করা হইয়াছে, সে ব্যক্তি ; (৩) যাহাকে রাজার প্রিয়জনেরা রাজকুলে প্রবেশ-বিষয়ে অবরুদ্ধ বা প্রতিষিদ্ধ করিয়াছেন, সে ব্যক্তি ; (৪) যাহাকে ডাকিয়া আনিয়া পরাজিত বা তিরস্কৃত করা হইয়াছে ( মতান্তরে, যাহাকে সমাহ্বয়ে অর্থাৎ দ্যূতক্রীড়াদিতে ডাকাইয়া হৃতধন করা হইয়াছে ), সে ব্যক্তি ; (৫) ( রাজাদেশে ) সুদীর্ঘকালস্থায়ী প্রবাসজনিত দুঃখে যে উপতাপযুক্ত হইয়াছে, সে ব্যক্তি ; (৬) যে ( উৎকোচাদি দিয়া ) অনেক ব্যয় করিয়াও নিজ কার্য্য উদ্ধার করিতে পারে নাই, সে ব্যক্তি ; (৭) যাহাকে নিজ ধর্ম্ম বা আচারানুসারে কার্য্য করিতে বা নিজের দায়ভাগ পাইতে মানা করা হইয়াছে, সে ব্যক্তি ; (৮) যাহাকে সম্মানের পদ ও অধিকার বা নিয়োগপদ হইতে ভ্রষ্ট করা হইয়াছে, সে ব্যক্তি ; (৯) যাহাকে ( রাজার ) স্বকুলসম্ভূত লোকেরা ( গুণের

অপলাপ দ্বারা) অপ্রকাশিত রাখিয়াছে (অর্থাৎ যাহার খ্যাতি চাপিয়া রাখিয়াছে), সে ব্যক্তি; (১০) যাহার স্ত্রীকে বলাৎকার-সহকারে ধর্ষণ করা হইয়াছে, সে ব্যক্তি; (১১) যাহাকে কারারুদ্ধ করা হইয়াছে, সে ব্যক্তি; (১২) (বিনা বিচারে) যাহাকে পরের কথা শুনিয়াই দণ্ডিত করা হইয়াছে, সে ব্যক্তি; (১৩) মিথ্যা যুক্তিদ্বারা যাহাকে সৎকর্ম্মচারণে নিবারিত করা হইয়াছে, সে ব্যক্তি; (১৪) যাহার সর্ব্বস্ব অপহরণ করা হইয়াছে, সে ব্যক্তি; (১৫) যাহার কার্য্য বাঁধিয়া দিয়া অর্থাৎ যাহাকে কার্য্য-বিষয়ে অযথা নিয়ন্ত্রিত করিয়া ক্লেশ দেওয়া হইয়াছে, সে ব্যক্তি; এবং (১৬) যাহার (পুত্রাদি) বান্ধবজনকে স্বদেশ হইতে নিষ্কাসিত করা হইয়াছে, সে ব্যক্তি। উক্ত ব্যক্তিরাই ক্রুদ্ধবর্গে অন্তর্ভুক্ত হইতে পারে (এবং তাহারাই শত্রুদ্বারা সহজে কৃত্য হইতে পারে)।

সম্প্রতি যাহারা **ভীতবর্গে** অন্তর্ভুক্ত হইতে পারে, তাহাদের কথা বলা হইতেছে:—(১) যে ব্যক্তি (নৃশংস কর্ম্মাদি করিয়া) নিজেকে দূষিত করিয়াছে; (২) যে ব্যক্তিকে (কোন বিষয়ে) অপমানাদি দ্বারা অত্যাচারিত করা হইয়াছে; (৩) যে ব্যক্তির পাপকর্ম্ম (নিন্দার্থ) প্রকাশ করিয়া দেওয়া হইয়াছে; (৪) যে ব্যক্তি সমান দোষকারীর উপর দণ্ড পতিত হইতে দেখিয়া উদ্বিগ্ন হইয়াছে; (৫) যে ব্যক্তি অন্যের ভূমি জোর করিয়া নিজ অধিকারভুক্ত করিয়াছে; (৬) যে ব্যক্তিকে দণ্ডদ্বারা উপহত বা কর্শিত করা হইয়াছে, (৭) যে ব্যক্তি সর্ব্বপ্রকার অধিকরণের (রাজকার্য্য বিভাগের) অধিকারে অবস্থিত; (৮) যে ব্যক্তি সহসা অনেক অর্থ সঞ্চয় করিতে পারিয়াছে; (৯) যে ব্যক্তি রাজকুলের লোকদিগকে (নিজ স্বার্থের জন্য) আশ্রয় করিয়াছে; (১০) যে ব্যক্তিকে রাজা দ্বেষ করিয়া থাকেন (অর্থাৎ রাজা যাহার প্রতি অনুগ্রহ-দৃষ্টি রাখেন না); এবং (১১) যে ব্যক্তি রাজাকে দ্বেষ করিয়া থাকে। এই প্রকার ব্যক্তিরাই ভীতবর্গে অন্তর্ভুক্ত হইতে পারে (এবং তাহারাই শত্রুদ্বারা সহজে কৃত্য বা ভেদ্য হইতে পারে)।

সম্প্রতি **লুব্ধবর্গে** অন্তর্ভুক্ত লোকদিগের কথা বলা হইতেছে:—(১) যে ব্যক্তির সমস্ত অর্থাদি বৈভব ক্ষয়প্রাপ্ত হইয়া গিয়াছে; (২) যাহার ধনসম্পত্তি অত্যধিকভাবে (রাজকর্ত্তৃক দণ্ডকররূপে) গৃহীত হইয়াছে; (৩) যে ব্যক্তি কদর্য্য বা কৃপণ; (৪) যে ব্যক্তি (স্ত্রীপানাদিরূপ) ব্যসনে আসক্ত; এবং (৫) যে ব্যক্তি জীবনের অনপেক্ষী কর্ম্মদ্বারা (ধনাদিনিমিত্ত ব্যবহার বা কারবারাদি

ক্রিয়াতে তৎপর)। এই প্রকার ব্যক্তিরাই লুব্ধবর্গে অন্তর্ভুক্ত হইতে পারে (এবং তাহারাই শত্রুদ্বারা কৃত্য বা ভেদ্য হইতে পারে)।

এখন **মানিবর্গে** অন্তর্ভুক্ত লোকদিগের কথা বলা হইতেছে:—(১) যে ব্যক্তি নিজেকে অত্যন্ত (বিদ্বান্ বা শূরাদিরূপে) বড় বলিয়া মনে করে; (২) যে ব্যক্তি নিজের প্রতি অন্যের সম্মান কামনা করে; (৩) যে ব্যক্তি নিজ শত্রুর প্রতি অন্যের প্রদর্শিত পূজা সহিতে পারে না; (৪) যে ব্যক্তি নীচজন-দ্বারা প্রোৎসাহিত হইয়া কোন কার্য্যে অভিনিবেশিত হইয়াছে; (৫) যে ব্যক্তি স্বয়ং **তীক্ষ্ণ** অর্থাৎ নিজের জীবনকেও গণনা করে না; (৬) যে ব্যক্তি সাহসিক অর্থাৎ সহসা কোন কার্য্যে বা কোন সাহসের কার্য্যে প্রবৃত্তিশীল; এবং (৭) যে ব্যক্তি ভোগ্যবস্তুর প্রাপ্তিতে অসন্তুষ্ট ('ভাগেন'—পাঠ ধৃত হইলে, নিজের প্রাপ্য ভাগ পাইয়াও অসন্তুষ্ট, এইরূপ ব্যাখ্যা)। এই প্রকার ব্যক্তিরাই মানিবর্গে অন্তর্ভুক্ত হইতে পারে (এবং তাহারাই শত্রুর দ্বারা কৃত্য বা ভেদ্য হইতে পারে)।

এই চারিবর্গের লোকদিগের মধ্যে, কৃত্যপক্ষীয় যে ব্যক্তি যাহা পাইতে অভিলাষী তাহাকে সেই দ্রব্যাদির দানসহকারে রাজা মুণ্ড ও জটিলধারী গূঢ়-পুরুষগণ দ্বারা উপজাপিত করিবেন (অর্থাৎ শত্রু হইতে তাহাদিগকে ভিন্ন করিয়া স্ববশে আনিতে চেষ্টা করিবেন)।

(ক্রুদ্ধবর্গের উপর উপজাপের প্রকার বলা হইতেছে:—) পূর্ব্বোক্ত গূঢ়-পুরুষেরা তাহাদিগকে বলিবে—"প্রমাদী হস্তিপকদ্বারা চালিত মদ-জনিত বিকার বশতঃ প্রমত্ত হস্তী যেমন সম্মুখে যাহা পায় তাহা সবই নষ্ট করে, তেমন এই অন্ধ রাজা রাজনীতিশাস্ত্ররূপ চক্ষু হারাইয়া, (শাস্ত্রজ্ঞানবিহীন) অন্ধ মন্ত্রী-দ্বারা পরিচালিত হইয়া, পুরবাসী ও জনপদবাসীদিগের নাশের জন্যই উদ্যত হইয়াছেন। তাঁহার প্রত্যর্থী শত্রুরাজদিগকে তাঁহার বিরুদ্ধে প্রোৎসাহিত করিয়া তাঁহার অপকার করা যাইতে পারে, অতএব, আপনারা তাঁহার প্রতি প্রকোপ উৎপাদন করুন।" এইরূপ বলিয়া, তাহারা (গূঢ়পুরুষেরা) ক্রুদ্ধবর্গকে উপজাপিত করিবে।

(ভীতবর্গের উপর উপজাপের প্রকার বলা হইতেছে:—) পূর্ব্বোক্ত গূঢ়পুরুষেরা তাহাদিগকে বলিবে—"সর্প যেমন ভীত হইলে যাহার নিকট হইতে ভয়ের আশঙ্কা লক্ষ করে, তাহার উপরই (নিজের) বিষ উদ্গীরণ করে, তেমন এই রাজা আপনাদের দিক হইতে দোষের আশঙ্কা করিয়া আপনাদের উপরই ক্রোধরূপ বিষের উৎসর্গ করিবেন। (অতএব), আপনারা (তাঁহার রাজ্য

ছাড়িয়া) অন্য কোন স্থানে চলিয়া যাউন।" এইরূপ বলিয়া তাহারা (গূঢ়-পুরুষেরা) ভীতবর্গকে উপজাপিত করিবে।

(লুব্ধবর্গের উপর উপজাপের প্রভাব বলা হইতেছে:—) পূর্ব্বোক্ত গূঢ়পুরুষেরা তাহাদিগকে বলিবে—"চণ্ডালদিগের ধেনু যেমন কুক্কুরদিগকেই দুগ্ধ দেয়, ব্রাহ্মণদিগকে নহে, তেমন এই রাজা, যাহারা সত্ত্ব, প্রজ্ঞা ও বাক্যশক্তিহীন সেই সব পুরুষদিগকেই ধনাদি ফল দান করেন, কিন্তু, যাহারা আত্মগুণসম্পদে সমৃদ্ধ তাহাদিগকে তাহা দেন না। কিন্তু অমুক রাজা পুরুষবিশেষদিগকে (অর্থাৎ উপযুক্ত বিশিষ্ট পুরুষদিগকে) বেশ চিনিয়া লইতে পারেন। (অতএব,) আপনারা তাঁহার সেবায় প্রবৃত্ত হউন।" এইরূপ বলিয়া তাহারা (গূঢ়পুরুষেরা) লুব্ধবর্গকে উপজাপিত করিবে।

(মানিবর্গের উপর উপজাপের প্রকার বলা হইতেছে:—) পূর্ব্বোক্ত গূঢ়পুরুষেরা তাহাদিগকে বলিবে—"**চণ্ডাল**দিগের কূপ যেমন চণ্ডাল দিগেরই উপভোগের যোগ্য হইয়া থাকে, অন্য লোকের জন্য নহে, তেমন এই নীচ রাজা নীচজনদিগেরই উপযোগের বা সুখসাধনের যোগ্য, আপনাদের ন্যায় **আর্য্য**দিগের সুখসাধনের জন্য নহে। অমুক রাজা পুরুষবিশেষের তারতম্য বেশ বুঝেন। (অতএব) আপনারা তৎসমীপে চলিয়া যাউন।" এইরূপ বলিয়া—তাহারা (গূঢ়পুরুষেরা) মানিবর্গকে উপজাপিত করিবে (অর্থাৎ তাহাদের রাজা হইতে ভিন্ন করিবার চেষ্টা করিবে)।

যাহারা এই প্রকার উপজাপের ফলে নিজ স্বামী বা রাজা হইতে ভিন্ন হইবার জন্য স্বীকার করিবে, তাহাদিগকে (সত্যশপথাদি) পণকর্ম্মদ্বারা সন্ধিতে আবদ্ধ করিয়া (রাজা) তাহাদিগকে তাহাদের শক্তি পর্য্যালোচনাপূর্ব্বক নিজ নিজ কার্য্যে নিযুক্ত করিবেন, কিন্তু তাহাদিগের উপর দৃষ্টি রাখার জন্য অপসর্প বা গূঢ়পুরুষও নিয়োজিত করিবেন ॥১॥

শত্রুর ভূমিতে যাহারা কৃত্য (অর্থাৎ ভেদযোগ্য,) তাহাদিগকে সাম ও দান এই দুই উপায় দ্বারা (রাজা) লাভ করিবেন, এবং যাহারা অকৃত্য (অর্থাৎ ভেদসাধ্য নহে) তাহাদিগকে ভেদ ও দণ্ড এই উভয় উপায় দ্বারা লাভ করিবেন এবং (তাহাদিগের নিকট) শত্রুরাজার দোষগুলি দেখাইয়া দিবেন ॥২॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে শত্রুরাজ্যে কৃত্য ও অকৃত্যপক্ষের সংগ্রহ নামক চতুর্দ্দশ অধ্যায় সমাপ্ত।

## পঞ্চদশ অধ্যায়

### ১১শ প্রকরণ—**মন্ত্রাধিকার**

স্বদেশে ও পরদেশে কৃত্য ও অকৃত্য পুরুষদিগকে স্ববশে সংগ্রহ করার পর, ( বিজিগীষু রাজা ) রাজ্যশাসনসম্বন্ধীয় সর্ব্বপ্রকার কার্য্যের আরম্ভ ( মন্ত্রণাদ্বারা ) বিবেচনা করিবেন। কারণ, সর্ব্ব কার্য্যের আরম্ভই **মন্ত্র**পূর্ব্বক করিতে হয় ( অর্থাৎ করণীয় কর্ম্মবিষয়ে পূর্ব্বে মন্ত্রণা করিয়া, পরে তাহা আরম্ভ করিতে হয় )।

মন্ত্রণার স্থান চারিদিকে আবৃত থাকিবে ও সেখান হইতে কোন কথাবার্ত্তার শব্দও বাহিরে নিঃস্রুত বা নিষ্ক্রান্ত হইতে পারিবে না, এবং সেই স্থান পক্ষীদিগেরও দৃষ্টিগোচর হইবে না। কারণ, এমনও শুনা যায় যে, শুক ও শারিকারা ( রাজার ) মন্ত্রণা ভিন্ন বা প্রকাশিত করিয়া দিয়াছে, এবং কুক্কুর ও অন্যান্য নীচ জন্তুরাও তদ্রূপ করিয়াছে। অতএব, ( মন্ত্রণাকার্য্যে ) নিযুক্ত না হইয়া, কেহই মন্ত্রণাস্থানে যাইতে পারিবে না। যে ব্যক্তি মন্ত্রণার ভেদ বা প্রকাশ করিবে, তাহার উচ্ছেদ করিতে হইবে।

কারণ, দূত, অমাত্য ও স্বয়ং স্বামীর ( রাজার ) ইঙ্গিত ও আকার হইতেও মন্ত্রভেদ সম্ভবপর হয়।

মানুষের স্বাভাবিক কার্য্যকরণের চেষ্টা হইতে ভিন্নপ্রকার চেষ্টার নাম **ইঙ্গিত**। মানসিক ভাবাদি জানিবার সাধনভূত অঙ্গসংস্থান বা আকৃতিকে **আকার** বলা হয়।

যতক্ষণ মন্ত্রিত কার্য্য সম্পাদনের কাল উপস্থিত না হইবে, ততক্ষণ পর্য্যন্ত ইঙ্গিত ও আকার গোপন করিয়া রাখিতে হইবে; এবং মন্ত্রণাকার্য্যে ব্যাপৃত ( অমাত্যাদি ) পুরুষদিগকেও মন্ত্রণাভেদের সম্ভাবনা হইতে রক্ষা করিতে হইবে। কারণ, তাঁহাদিগের প্রমাদ ( অনবধানতা, ) মদ বা মদ্যপানাদিজনিত চিত্তবিকার, নিদ্রিত অবস্থায় প্রলাপ ও কাম ( বিষয়াভিলাষ ) প্রভৃতি, এবং তাহাদের গর্ব্ব নির্ণীত মন্ত্রপ্রকাশে সহায়তা করে। (গৃহভিত্তিমধ্যে ) প্রচ্ছন্ন থাকিয়া শ্রোতা, ও ( মূর্খাদি বলিয়া ) অবজ্ঞাত লোকও গুপ্ত মন্ত্র প্রকাশ করিয়া দিতে পারে। ( অতএব, ) রাজা ( প্রমাদাদি হইতে ) মন্ত্র রক্ষা করিবেন।

যেহেতু, **মন্ত্রভেদ** ( অর্থাৎ মন্ত্রের আদেশকালেই প্রকাশ ) রাজার ও তাঁহার আযুক্ত পুরুষদিগের ( অর্থাৎ মন্ত্রাধিকারাদিতে নিযুক্ত রাজপাদোপ-

বৈগণের) যোগ ও ক্ষেমের নাশ করিয়া থাকে। অতএব, আচার্য্য **ভারদ্বাজের** (দ্রোণচার্য্যের) মতে, রাজার পক্ষে একাকীই মন্ত্রবিচার করা উচিত (অর্থাৎ রাজা মন্ত্রীকেও তাহা জানিতে দিবেন না)। কারণ, মন্ত্রীদিগেরও নিজ নিজ মন্ত্রী থাকে (অর্থাৎ নিজ মন্ত্রণাসহায়কদিগের সহিত মন্ত্রীরাও মন্ত্রণার আলাপ করিতে পারেন)। আবার, সেই মন্ত্রীদিগেরও অন্য মন্ত্রী থাকে। (কাজেই,) এই মন্ত্রিপরম্পরার (মন্ত্রণার) ফলে, তাঁহারা মন্ত্র প্রকাশিত করিয়া ফেলেন।

অতএব, বিজিগীষু রাজার চিকীর্ষিত কোন কর্ম্মই অন্যেরা যেন না জানিতে পারে। কেবল যাহারা সেই কর্ম্ম সম্পাদন করিবে, তাহারাই সেই কর্ম্ম আরব্ধ হইলে জানিবে, অথবা সেই কর্ম্ম সমাপ্ত হইলে জানিবে ॥১॥

( কিন্তু, আচার্য্য **বিশালাক্ষ** এইরূপ মনে করেন যে, একাকী কাহারও মন্ত্রবিচারদ্বারা মন্ত্রের সিদ্ধি ঘটে না (অর্থাৎ রাজা একাকী মন্ত্র বিচার করিবেন না)। কারণ, রাজকার্য্য **প্রত্যক্ষ, পরোক্ষ ও অনুমান** প্রমাণের উপরই নির্ভর করে (অর্থাৎ রাজকার্য্য সহায়সাধ্য)। যে সব (মন্ত্রাদি) বিষয়ের সম্যক্ উপলব্ধি হয় নাই তাহার জ্ঞান, জ্ঞাত বিষয়ের নিশ্চয়বলদ্বারা দৃঢ়ীকরণ, কোন বিষয়ে দ্বৈধীভাব উপস্থিত হইলে সেই সংশয়ের ছেদন, এবং কোন বিষয়ের একাংশের উপলব্ধি হইতে অবশিষ্টাংশের অনুমান—এই সব কার্য্য মন্ত্রিগণের দ্বারা সাধ্য। )

অতএব, (রাজা) জ্ঞানবৃদ্ধগণের সহিত মন্ত্রণা করিতে বসিবেন। তিনি কাহাকেও অবজ্ঞা করিবেন না এবং সকলেরই মত শ্রবণ করিবেন। বালকের বাক্যও যদি যুক্তিমৎ হয়, তাহা হইলে পণ্ডিতজন তাহাও স্বীকার করেন ॥২॥

**পারাশরেরা** (অর্থাৎ আচার্য্য পরাশরের মতাবলম্বীরা) বলেন যে, (বিশালাক্ষোক্ত মতানুসারে) কেবল মন্ত্রের জ্ঞানই সম্ভাবিত হয়, কিন্তু, মন্ত্ররক্ষা ঘটে না। তাঁহার (রাজার) যে কার্য্য অভিপ্রেত, সেই কার্য্যের তুল্য অন্য কোন কার্য্যের কথা (উত্থাপন করিয়া) (তিনি) মন্ত্রীদিগকে জিজ্ঞাসা করিবেন—“এই কার্য্য (পূর্ব্বে) এইরূপ ভাবে করা হইয়াছিল; (আচ্ছা) যদি ইহা (এখন) এইরূপভাবে দাঁড়ায়, তাহা হইলে কি ভাবে ইহা করা উচিত হইবে?” এইভাবে জিজ্ঞাসিত হইলে মন্ত্রীরা যেমন বলিবেন (রাজা) তেমনই তাহা করিবেন। এইরূপ করা হইলে, মন্ত্রের জ্ঞানও হইল, মন্ত্রের সংবরণ বা গোপনও হইল।

( কিন্তু, ) আচার্য্য **পিশুনের** ( নারদের ) মতে এই উপদেশ গ্রাহ্য হইতে পারে না। কারণ, ( তাঁহার মতে ) প্রকারান্তরে উপস্থাপিত কোন সংঘটিত বা অসংঘটিত বিষয় জিজ্ঞাসিত হইলে, মন্ত্রীরা তৎসম্বন্ধে ( নিজদিগকে রাজার অবিশ্বস্ত মনে ভাবিয়া ) অনাদর-সহকারে আলাপ করিবেন; অথবা তাহা প্রকাশ করিয়া ফেলিবেন। ইহা দোষের কথা বটে; অতএব, যে-যে কার্য্য যাঁহারা ( অনুষ্ঠানপটু বলিয়া রাজার ) অভিমত ব্যক্তি, তাঁহাদিগের সহিত (তিনি) মন্ত্রণা করিবেন। তাঁহাদের সহিত মন্ত্রণা করিলে রাজার পক্ষে মন্ত্রবুদ্ধি ও মন্ত্রগুপ্তি—এই উভয়ই লব্ধ হইতে পারে।

( কিন্তু, ) **কৌটিল্য** এই মত যুক্তিযুক্ত মনে করেন না। কারণ, ( তাঁহার মতে ) উক্তরূপ মন্ত্রণাকার্য্যের ব্যবস্থা করা হইলে, অনবস্থা দোষ আপতিত হইবে ( অর্থাৎ মন্ত্রণার বিষয়ীভূত কর্ম্মের বহুত্ববশতঃ অধিক সংখ্যক মন্ত্রীর প্রয়োজন হইবে—এবং তাঁহাদের প্রত্যেকের সঙ্গে মন্ত্রণার ব্যবস্থা কখনই সম্ভবপর নহে )। তিন বা চারিজন মন্ত্রীর সঙ্গেই রাজা মন্ত্রণা করিবেন। কারণ, একজন মন্ত্রীর সহিত মন্ত্রণা করিলে রাজা কষ্টনির্দ্ধার্য্য বিষয় উপস্থিত হইলে ( অর্থাৎ কার্য্যসঙ্কট উপস্থিত হইলে ), কার্য্যনিশ্চয় করিতে পারিবেন না। মন্ত্রী একজন হইলে, তিনি প্রতিদ্বন্দ্বিরহিত হইয়া স্বেচ্ছায় কার্য্য চালাইতে পারেন। দুইজন মন্ত্রীর সহিত মন্ত্রণা করিলে, তাঁহারা উভয়ে একমত হইয়া রাজাকে আপন বশে আনিতে পারেন। এবং তাঁহারা পরস্পর বিপরীত মতাবলম্বী হইলে, রাজার ( কার্য্যহানি ) ঘটাইতে পারেন। তিন বা চারিজন মন্ত্রী থাকিলে, সেরূপ কোন মহান্ দোষ নিয়তই উৎপন্ন হয় না, হইলেও তাহা অনেক কষ্টে ঘটে ( অর্থাৎ হঠাৎ ঘটে না )। এবং ( মন্ত্রণার বিষয়ীভূত কর্ম্মও ) উপপত্তিযুক্ত হয় ( অর্থাৎ অবাধে তাহা সম্পন্ন হয় )। এই সংখ্যার ( অর্থাৎ চারিজনের ) অধিক মন্ত্রী থাকিলে, অর্থ বা বিষয়ের নিশ্চয়নিরূপণ অতি ক্লেশে সম্পন্ন হইতে পারে, অথবা মন্ত্রও অতি ক্লেশে রক্ষিত হইতে পারে।

দেশ, কাল ও কার্য্যের বশে, ( রাজা ) এক বা দুইটি মন্ত্রীর সহিতও মন্ত্রণা করিতে পারেন, অথবা নিজের সামর্থ্যানুসারে একাকীও মন্ত্রবিচার করিতে পারেন।

**মন্ত্র পঞ্চাঙ্গ**-বিশিষ্ট, ( অর্থাৎ মন্ত্রের অঙ্গ পাঁচটি) যথা—(১) কার্য্যের আরম্ভ করার উপায় ( অর্থাৎ যথা—স্বরাজ্যে দুর্গাদি নির্ম্মাণবিষয়ে এবং পররাজ্যে সন্ধিবিগ্রহ ও দূতাদি প্রেরণবিষয়ে ), (২) পুরুষ বা কার্য্যকুশল লোকজন ও রত্ন

স্বর্ণাদি দ্রব্যসম্পত্তি, (৩) (কার্য্যনিষ্পাদনের উপযোগী) দেশ ও কালের বিভাগ বিচারণ, (৪) কার্য্যমধ্যে বিঘ্নাদি উপস্থিত হইলে, তাহার প্রতীকার বা প্রশমনের চিন্তা, এবং (৫) কার্য্যসিদ্ধিবিষয়ক বিবেচনা (অর্থাৎ কার্য্যের ফলে—ক্ষয়, স্থান বা বৃদ্ধির কোনটা ঘটিবে—তচ্চিন্তা)। (রাজা) মন্ত্রিগণের প্রত্যেককে পৃথক্‌ভাবেও মত জিজ্ঞাসা করিতে পারেন এবং তাঁহাদিগকে একত্র মিলিত করিয়াও সমস্ত মন্ত্রীদিগকেও জিজ্ঞাসা করিতে পারেন। তাঁহাদিগের মত-বিভিন্নতাও যুক্তিপূর্ব্বক বুঝিয়া লইবেন। অর্থ বা বিষয়ের নিশ্চয় বা মতনির্দ্ধারণ পাইয়া, (তিনি) তাহা কার্য্যে পরিণত করিতে সময় অতিক্রান্ত হইতে দিবেন না। রাজার পক্ষে কোন বিষয়ে মন্ত্রণাও দীর্ঘকাল পর্য্যন্ত করা উচিত নহে। যাহাদের সম্বন্ধে (রাজাকে) কোনপ্রকার অপকার করিতে হইতে পারে, তাহাদের পক্ষভুক্ত লোকদিগের সহিতও (তিনি) কোনরূপ মন্ত্রণা করিবেন না।

(ইতিপূর্ব্বে কৌটিল্যের মতে চারিজনের অধিক মন্ত্রী নিযুক্ত করা রাজার উচিত নহে ইহা বলা হইয়াছে—তাঁহারা, কিন্তু রাজার ধী-সচিব বা মতি-সচিব। সম্প্রতি কর্ম্ম-সচিবগণের সংখ্যা বিচারিত হইতেছে এবং তাহাদের দ্বারা রচিত যে অমাত্যপরিষৎ, তাহাকেই সম্ভবতঃ মন্ত্রিপরিষৎ, এই পারিভাষিক নাম দেওয়া হইয়াছে। সে যাহা হউক—) **মানব**দিগের অর্থাৎ মনুশিষ্যদিগের মতে রাজা দ্বাদশ জন অমাত্য লইয়া **মন্ত্রিপরিষৎ** গঠিত করিবেন। **বার্হস্পত্য**দিগের অর্থাৎ বৃহস্পতি-শিষ্যদিগের মতে এই পরিষদের অমাত্য সংখ্যা ষোল হইবে। **ঔশনস**দিগের অর্থাৎ শুক্রাচার্যের শিষ্যদিগের মতে এই সংখ্যা হইবে বিংশতি। (কিন্তু,) **কৌটিল্যে**র মত এই যে, (কার্য্যানুষ্ঠানকারী আযুক্ত পুরুষদিগের) সামর্থ্য অনুসারে এই সংখ্যা নির্দ্দিষ্ট করা উচিত হইবে। অমাত্যগণ (অর্থাৎ এই কর্ম্ম-সচিবগণ) রাজার স্বপক্ষগত ও পরপক্ষগত কার্য্যের অনুষ্ঠানবিষয়ক চিন্তা করিবেন। (রাজা) যে কর্ম্ম আরব্ধ হয় নাই তাহার আরম্ভ, যাহা আরব্ধ হইয়াছে তাহার অনুষ্ঠান, যাহা অনুষ্ঠিত হইয়াছে তাহারও বিশেষ-সম্পাদন এবং তৎ তৎ কর্ম্মের অনুষ্ঠানে অধিকৃত পুরুষদিগের নিয়োগ সম্বন্ধে প্রকর্ষসাধন (অর্থাৎ তাহাদের গুণবত্তাদি-বিচার) করাইবেন। যে অমাত্যেরা (রাজার) সন্নিধানে আছেন তাঁহাদিগের সহিত মিলিত হইয়া (রাজা) কার্য্য দেখিবেন, এবং যাঁহারা নিকটে নাই তাঁহাদিগের সহিত পত্রপ্রেরণ দ্বারা মন্ত্রণা করিবেন। **ইন্দ্রের** মন্ত্রিপরিষৎ এক সহস্র ঋষি লইয়া গঠিত ছিল এবং তিনি (ইন্দ্র) তাঁহাদিগকে দিয়া কার্য্য পরিদর্শন করাইতেন বলিয়া তাঁহারা

তাঁহার চক্ষুর্ভূত ছিলেন। সেই জন্যই এই দ্বিনয়ন দেবতাকে **সহস্রাক্ষ** অর্থাৎ ( সহস্রনেত্র-সমন্বিত ) বলিয়া পণ্ডিতেরা বর্ণনা করিয়া থাকেন।

কোন **আত্যয়িক** কার্য্য ( অর্থাৎ শীঘ্র করণীয় সমস্যাপূর্ণ কঠিন কার্য্য ) উপস্থিত হইলে, রাজা পূর্ব্বোক্ত মন্ত্রিগণকে ( মতিসচিবদিগকে ) ও **মন্ত্রি-পরিষৎ**কে ( অর্থাৎ কর্ম্মসচিবদিগের সভ্যগণকে ) একত্রে ডাকাইয়া সর্ব্ব বিষয় তাঁহাদিগকে বলিবেন। সেই সভায় বহুসংখ্যক সচিবেরা যাহা করিতে মত দিবেন, অথবা, ( অল্পসংখ্যক সচিবেরাও ) যাহা কার্য্যসিদ্ধিকর উপায় বলিয়া নির্দ্ধারিত করিবেন, ( রাজা ) তাহাই করিবেন।

এই প্রকার কার্য্যকারী রাজার গুহ্য ( মন্ত্রাদি ) বিষয় অন্য লোকেরা জানিতে পারিবে না, বরং তিনিই অন্যের ( বা শত্রুর ) ছিদ্র বা দোষ জানিতে পারিবেন। কচ্ছপ যেমন নিজ অঙ্গগুলিকে সঙ্কুচিত করিয়া রাখে, রাজাও তাঁহার গোপনীয় বিষয় লুকাইয়া রাখিবেন ( অর্থাৎ তাঁহার আন্তরিক ভাব অন্যকে জানিতে দিবেন না ) ॥১॥

যেমন কোন **অশ্রোত্রিয়** ( বেদবিদ্যারহিত ) ব্রাহ্মণ সজ্জনের শ্রাদ্ধ ভোগ করিবার যোগ্য নহেন, তেমন যে মন্ত্রী ( রাজনীতি ) শাস্ত্রের অর্থ বা অভিপ্রায় কখনও শুনেন নাই ( ও জানেন নাই ) তিনিও মন্ত্রণাবিষয়ক কথা শুনিবার যোগ্য নহেন ॥২॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে
মন্ত্রাধিকার-নামক পঞ্চদশ অধ্যায় সমাপ্ত।

## ষোড়শ অধ্যায়

### ১২শ প্রকরণ—**দূতপ্রণিধি**

মন্ত্রণার বিষয় নির্দ্ধারিত হইলে পরই দূতপ্রেষণ কার্য্য বিবেচিত হওয়া উচিত। দূত তিন প্রকারের হইতে পারে—যে দূত পূর্ব্বোক্ত সর্ব্বপ্রকার অমাত্য-গুণযুক্ত, তাহাকে **নিসৃষ্টার্থ** দূত বলা হয়; যে দূতের সেই সব গুণের এক চতুর্থাংশ কম থাকিবে, তাহাকে **পরিমিতার্থ** দূত বলা হয়; আর যে দূতের সেই সব গুণের অর্দ্ধাংশ কম থাকিবে, তাহাকে **শাসনহর** দূত বলা হয়।

**দূত** তখনই শত্রুরাজার দেশে প্রস্থান করিবেন, যখন তিনি দেখিবেন যে, তাঁহার যান, (অশ্বাদি) বাহন, (কর্ম্মকরাদি) পুরুষ ও তাঁহার (শয্যাস্তরণ প্রভৃতি) সরঞ্জাম সবই সম্যগ্‌ভাবে ব্যবস্থিত হইয়াছে। "শত্রুরাজার নিকট স্ব-স্বামীর শাসন এইভাবে বলিতে হইবে; শত্রু রাজা তৎসম্পর্কে এইরূপ বলিবেন; তাঁহার প্রতি এইরূপ উত্তর দিতে হইবে; তাঁহাকে এইভাবে নিজের বশে আনিতে হইবে"—এবং জাতীয় বিষয় উত্তমরূপে বুঝিয়া শুনিয়া দূত পরদেশে গমন করিবেন। তাঁহাকে (শত্রুর) **অটবীপাল, অন্তপাল, পুরমুখ্য** ও **রাষ্ট্রমুখ্য**দিগের সহিত বন্ধুত্ব স্থাপন করিতে হইবে। দূত নিজ (প্রভুর) ও শত্রুর অর্থাৎ উভয়ের সৈন্যনিবেশস্থান, যুদ্ধ করার যোগ্য ভূমি ও যুদ্ধ হইতে অপসরণের অনুকূল ভূমি (তুলনা করিয়া) অবেক্ষণ করিবেন। (দূত) আরও উপলব্ধি করিবেন, (শত্রুর) দুর্গ ও জনপদের ইয়ত্তা কতখানি, ও (তদীয় রাজ্যে) (সুবর্ণ-মণ্যাদির উৎপত্তিজনিত) সার দ্রব্য কত আছে, (লোকের) বৃত্তি ব' জীবিকার্জ্জনের উপায় কেমন আছে, (রাজ্যের) রক্ষাকার্য্য কেমন বিহিত আছে, এবং (রাজা ও রাজ্যের) ছিদ্র বা দো'ষজনিত রন্ধ্র কতটা আছে। (দূত) শত্রুর **অধিষ্ঠানে** (রাজধানীতে) তাঁহার অনুমতি লইয়া প্রবেশ করিবেন।

প্রাণের আশঙ্কা দৃষ্ট হইলেও, (দূত) নিজ প্রভুর দ্বারা যথাকথিত শাসন বা বার্ত্তা (শত্রুরাজার নিকট) উপস্থাপিত করিবেন। শত্রুরাজা যদি (দূতসমাগমে) নিজ কথায়, মুখে ও নয়নে প্রসন্নতার ভাব ব্যক্ত করেন, দূতের বাক্য সমাদর-পূর্ব্বক শুনেন, (দূতের প্রভুর) কুশলাদি ইষ্টসম্বন্ধে জিজ্ঞাসা করেন, (প্রভুর) গুণকথা বলিলে তাহাতে আসক্তি প্রদর্শন করেন, নিজ সমীপে (দূতকে) আসন প্রদান করেন ও তাহাকে সম্মান প্রদর্শন করেন, ইষ্টকার্য্যে অর্থাৎ উৎসব বা (ভোজনাদিতে) দূতকে স্মরণ করেন এবং দূতের দৌত্যে বিশ্বাস করেন, তাহা হইলে এই সব লক্ষণ দেখিয়া তিনি বুঝিবেন যে, সেই শত্রুরাজা তুষ্ট অবস্থায় আছেন। ইহার বিপরীত লক্ষণ দেখিলে তাঁহাকে অতুষ্ট বলিয়া বিবেচনা করিবেন। এই প্রকার অতুষ্ট রাজাকে দূত এইরূপ বলিবেন—"আপনি ও অন্য সকল রাজারাই **দূতমুখ** অর্থাৎ দূতের মুখেই নিজ কথা অপর রাজাকে শুনান। এই হেতু দূতগণের উপর শস্ত্র উত্তোলিত হইলেও তাঁহারা (নিজ নিজ প্রভুদ্বারা) যাহা উক্ত হইয়াছে তাহাই ব্যক্ত করিয়া বলিবেন। দূতগণের মধ্যে যদি কেহ **অন্তাবসায়ী** বা চণ্ডালজাতীয়ও হয়েন, তথাপি তাঁহারা বধ্য নহেন। আর

ব্রাহ্মণ জাতীয় দূতগণের ত কথাই নাই। (আমার প্রযুক্ত বাক্য আমার নহে)—পরের বাক্য ইহা। ইহাই দূতের ধর্ম্ম।”

বিদায় না পাওয়া পর্য্যন্ত (দূত) পরাধিষ্ঠানেই বাস করিবেন এবং শত্রুর পূজা বা সৎকার পাইলে গর্ব্ব অনুভব করিবেন না। শত্রুসকাশে থাকা সময়ে (তিনি) নিজকে বলবান্ মনে করিবেন না; তাঁহার বাক্য অনভিমত হইলেও তাহা (তিনি) সহ্য করিবেন; (সেখানে) স্ত্রীলোকের সঙ্গ বা মদ্যাদিপান (তিনি) বর্জ্জন করিবেন; (তিনি) একাকী শয়ন করিবেন, কারণ, এমনও দেখা যায় যে, সুপ্ত ও মদমত্ত ব্যক্তি (নিদ্রা ও মত্ততার অবস্থায়) নিজের মনোভাব প্রলাপ-সহকারে ব্যক্ত করিয়া ফেলে। (দূত) **তাপসব্যঞ্জন** (তাপসের বেষধারী) ও **বৈদেহকব্যঞ্জন** (বণিকের বেষধারী) গূঢ়পুরুষগণ দ্বারা শত্রুরাজার কৃত্যপক্ষে (এই অধিকরণের ১৪শ অধ্যায় দ্রষ্টব্য) উপজাপ বা ভেদসাধন কার্য্য, অকৃত্যপক্ষের উপর (তীক্ষ্ণরসদাদি) গূঢ়পুরুষের নিয়োগ এবং (অমাত্যাদি) প্রকৃতিবর্গের স্বপ্রভুর উপর অনুরাগ ও বিরাগ, ও তাঁহাদের দোষরূপ ছিদ্র—এই সমস্ত বিষয় জানিয়া লইবেন। অথবা, সেই তাপসব্যঞ্জন ও বৈদেহকব্যঞ্জন গূঢ়পুরুষদিগের শিষ্যগণ দ্বারা ও চিকিৎসকবেষধারী ও **পাষণ্ড**-বেষধারী পুরুষগণ দ্বারা কিংবা **উভয়বেতন**-নামক গূঢ়পুরুষ দ্বারা (অর্থাৎ যে-সব গুপ্তচরেরা স্ব ও পররাজার বেতনভোগী হইয়া কার্য্য করে তাহাদিগের দ্বারা) শত্রুর আচরণ জানিয়া লইবেন। যদি এই সব গূঢ়পুরুষদিগের কাহারও সঙ্গে কথাবার্ত্তা করার সম্ভাবনা উপস্থিত না হয়, তাহা হইলে (তিনি) ভিক্ষুক, (মদ-) মত্ত, উন্মত্ত ও সুপ্ত ব্যক্তিদিগের প্রলাপ দ্বারা, কিংবা (তীর্থ ও আশ্রমাদি) পুণ্যস্থান ও দেবালয়ে গূঢ়পুরুষ দ্বারা, এবং (ভিত্তিতে প্রদর্শিত) চিত্র ও বিশেষ অক্ষর লেখার সংজ্ঞা দ্বারা শত্রুর সব সমাচার উপলব্ধি করিবেন। উপলব্ধ বৃত্তান্তানুসারে (তিনি) উপজাপ বা ভেদরূপ উপায় অবলম্বন করিবেন। শত্রুরাজ দ্বারা জিজ্ঞাসিত হইলেও (তিনি) নিজ রাজার (অমাত্যাদি) প্রকৃতির ইয়ত্তা বা ঠিক অবস্থা প্রকাশ করিবেন না। “আপনি (নিজেই) সব জানেন”—এইরূপ (তিনি) বলিবেন। অথবা (তিনি তাহাতে সন্তুষ্ট না হইলে) (দূত) ততখানি বলিবেন, যাহাতে তাঁহার দৌত্যকার্য্য সিদ্ধিলাভ করিতে পারে (অর্থাৎ সমগ্র কথা বলিবেন না)।

কার্য্য সিদ্ধ হইয়া গেলেও যদি শত্রুরাজা তাঁহাকে উপরোধ করেন অর্থাৎ ফিরিয়া যাইতে অনুমতি না দেন, তাহা হইলে তিনি (দূত) উপরোধের কারণ

নিম্নলিখিত ভাবে মনে মনে ভাবিবেন—"তবে কি এই রাজা আমার নিজ প্রভুর কোন আসন্ন বিপদ দেখিয়া আমাকে উপরুদ্ধ রাখিতেছেন ; অথবা, তিনি (আমার প্রত্যাবর্ত্তনের পূর্ব্বেই) তাঁহার নিজের কোন ব্যসন বা বিপদের প্রতীকার করিবার ইচ্ছা করিয়া, অথবা, (তদীয় মিত্রভূত) **পার্ষ্ণিগ্রাহ** রাজাকেও (সেই পার্ষ্ণিগ্রাহের মিত্রভূত) **আসার**-নামক রাজাকে আমার নিজ প্রভুর বিরুদ্ধে উত্তোজিত করিবার ইচ্ছা করিয়া, কিংবা আমার প্রভুর রাজ্যে (অমাত্যাদি প্রকৃতিজনের মধ্যে) **অন্তঃকোপ** অর্থাৎ আভ্যন্তরীণ স্বামিদ্রোহ, বা কোন **আটবিক** রাজাকে তাঁহার বিরুদ্ধে যুদ্ধে উত্তোজিত করিবার ইচ্ছা করিয়া, অথবা আমার প্রভুর মিত্ররাজাকে বা তদীয় **আক্রন্দ** (পৃষ্ঠমিত্র) রাজাকে হনন করিবার ইচ্ছা করিয়া, অথবা তাঁহার শত্রু হইতে সম্ভাব্যমান নিজের উপর কোন বিগ্রহ বা যুদ্ধ, নিজ রাজ্যের অন্তঃকোপ, বা নিজ আটবিক রাজার কোপ প্রতীকার করিবার ইচ্ছা করিয়া, অথবা আমার নিজ প্রভুর সুখোপনত অভিযানকাল নষ্ট করিবার ইচ্ছা করিয়া অথবা (যুদ্ধসময়ে উপযোগী) নিজের শস্য, কুপ্য ও পণ্যের সংগ্রহ, দুর্গসংস্কার কর্ম্ম, বা নিজ সৈন্যের বৃদ্ধি করিবার ইচ্ছা করিয়া, অথবা নিজের সৈন্যসমূহের ব্যায়ামের যোগ্য দেশ ও কালের জন্য আকাঙ্ক্ষা করিয়া, অথবা নিজের উপর আপতিত কোন পরিভব বা অনাদর ও প্রমদ বা প্রীতির জন্য, অথবা আমার প্রভুর সহিত সংসর্গের সাতত্য-প্রার্থী হইয়া (অথবা তেমন সংসর্গে দোষোৎপত্তির কথা জানাইবার উদ্দেশ্য করিয়া) আমাকে উপরুদ্ধ রাখিতেছেন?" এইভাবে তর্ক করিয়া বুঝিয়া তিনি সেখানেই বাস করিবেন, অথবা সেখান হইতে অপসরণ করিবেন। স্বপ্রভুর অভীষ্ট প্রয়োজনের প্রতি তিনি দৃষ্টি রাখিয়া চলিবেন। স্বপ্রভুর প্রদত্ত, শত্রুর অনভীষ্ট শাসন বা বার্ত্তা (শত্রুসমীপে) বলিয়া (তিনি) নিজের বন্ধন ও বধের ভয়ে, শত্রুদ্বারা অবিসর্জ্জিত (অর্থাৎ অননুমতগমন) হইলেও ফিরিয়া আসিবেন। অন্যথা, তাঁহার নিয়মন বা শত্রু কর্তৃক আবদ্ধ হওয়া সম্ভবপর হইয়া উঠিতে পারে।

**দূতকর্ম্ম** বা দূতের কার্য্যগুলি এইরূপ হইবে:—(স্বামিসন্দেশ শত্রুর নিকট প্রদানজন্য ও শত্রুর প্রদত্ত শাসন নিবেদন করার জন্য) প্রেরণ, পূর্ব্বকৃত সন্ধিরক্ষণ, (অবসর প্রাপ্তিতে) নিজ রাজার প্রতাপপ্রদর্শন, মিত্রসংগ্রহ-করণ, (কৃত্যাদির উপর) উপজাপ বা ভেদচালন, (শত্রুর) সুহৃদ্‌গণের মধ্যে ভেদ-ব্যবস্থা, (শত্রুর) সেনা ও গূঢ়পুরুষদিগকে বিতাড়িত করণ, (শত্রুর) বন্ধু ও

রত্নের অপহরণ, গূঢ়পুরুষদিগের সংবাদ-সংগ্রহের পরিচয়, ( শত্রুর ছিদ্র পাইলে ) পরাক্রমের ব্যবস্থা, সমাধি বা সন্ধিবিশ্বাসার্থ রাজকুমারাদিরূপ আহিত বস্তুর মোচন ও ( ঔপনিষদিক প্রকরণে উক্ত ) মারণাদি যোগের আশ্রয়গ্রহণ ॥১-২॥

উপরি উল্লিখিত কার্য্যাবলী ( রাজা ) নিজের দূতগণদ্বারা সাধন করাইবেন এবং শত্রু-দূতগণের কার্য্যাবলী লক্ষ্য করার জন্য প্রতিদূত ও অপসর্প বা গূঢ়পুরুষ নিযুক্ত করিয়া এবং ( স্বদেশস্থিত ) দৃশ্য ও ( পরদেশে প্রচ্ছন্নভাবে স্থিত ) অদৃশ্য রক্ষিপুরুষগণ নিযুক্ত করিয়া তাহাদের নিকট হইতে আত্মরক্ষা করিয়া চলিবেন (অর্থাৎ যাহাতে পরদূতেরা কোন মিত্রসংগ্রহাদি কার্য্য করিতে না পারেন, তৎপ্রতি তিনি সজাগ দৃষ্টি রাখিবেন ) ॥৩॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক নামক প্রথম অধিকরণে
দূতপ্রণিধি-নামক ষোড়শ অধ্যায় সমাপ্ত।

## সপ্তদশ অধ্যায়

### ১৩শ প্রকরণ—**রাজপুত্রগণ হইতে রাজার আত্মরক্ষা**

( স্ববান্ধব প্রভৃতি ) যাঁহারা রাজার সমীপে অবস্থান করেন তাঁহাদের হস্ত হইতে যে রাজা রক্ষিত হইতে পারেন, তিনিই রাজ্য রক্ষা করিতে সমর্থ হয়েন। সর্ব্বপ্রথম দারগণ ও পুত্রগণ হইতেই ( তিনি আত্মরক্ষা করিবেন )।

কি প্রকারে রাজা স্বদারগণ হইতে আত্মরক্ষা করিবেন সে-সব উপায় নিশান্তপ্রণিধিনামক ( ১৭শ ) প্রকরণে বলা হইবে।

সম্প্রতি পুত্রগণ হইতে রাজার আত্মরক্ষা উক্ত হইতেছে। রাজপুত্রদিগকে তাঁহাদের জন্ম হইতেই (রাজা) রক্ষা করিবেন ( অর্থাৎ তাঁহাদিগকে স্বতন্ত্র থাকিতে দিবেন না—তাঁহাদের প্রতি তীক্ষ্ণ দৃষ্টি রাখিবেন )। কারণ, রাজপুত্রেরা কর্কটকের সমানধর্ম্মবিশিষ্ট বলিয়া নিজ জনককে ভক্ষণ করিতে পারেন, অর্থাৎ কুলীরকেরা যেমন পিতাকে ভক্ষণ করিয়া জীবিত থাকে, রাজপুত্রেরাও স্ব-পিতাকে বিনষ্ট করিয়া নিজেরা ঐশ্বর্যভোগী হইতে পারেন।

আচার্য্য **ভারদ্বাজের** ( দ্রোণাচার্য্যের মতে )—যে সব পুত্র জন্মলাভ করিলে পিতা তাহাদের প্রতি স্নেহে আকৃষ্ট হয়েন না, তাহাদিগকে গোপনে বধ করা উচিত।

আচার্য্য **বিশালাক্ষের** মতে এই ( নিরপরাধ শিশুমারণরূপ ) কার্য্য নিষ্ঠুরতার লক্ষণ, কারণ, ইহাদ্বারা অদৃষ্ট বা অপরীক্ষিত রাজপুত্রের বধ করা হয় এবং ক্ষত্রিয়বংশের বীজও নষ্ট করা হয়। অতএব, ( তাঁহার মতে ) সেই পুত্রকে এক স্থানেই ( অর্থাৎ পিতার সমীপেই ) অবরুদ্ধ রাখা উচিত হইবে।

কিন্তু, **পারাশরেরা** ( অর্থাৎ পরাশর আচার্য্যের মতাবলম্বীরা ) মনে করেন যে, এই প্রকার ব্যবহার **অহিভয়**তুল্য অর্থাৎ সর্পকে নিজ ঘরে রাখা যেমন বিপত্তিজনক, রাজপুত্রকে নিজ ঘরে অবরুদ্ধ রাখাও তেমন বিপত্তিজনক। কারণ, কুমার মনে করিবে "আমার বিক্রমের অর্থাৎ আক্রমণের ভয়েই পিতা আমাকে আটক করিয়া রাখিয়াছেন," এবং এইরূপ ভাবিয়াই সেই কুমার বিক্রমকেই অবলম্বন করিবে। অতএব, তাঁহাদিগের মতে, ( স্বসমীপে না রাখিয়া যদি রাজা ) তাহাকে ( নিজরাজ্যের ) কোন অন্তপালের ( দূরস্থিত ) দুর্গে রাখেন, তাহা হইলে ইহা অধিকতর মঙ্গলের কার্য্য হইবে।

আচার্য্য **পিশুনের** ( নারদের ) মতে ইহা **উরভ্র** বা **মেষভয়**তুল্য অর্থাৎ কোন মেষের অন্য মেষের প্রতি আক্রমণসময়ে ইহা যেমন প্রথমতঃ দূরে সরিয়া যাইয়া আক্রমণ করে, তেমন রাজপুত্রের দূরস্থিত দুর্গে অপসরণও পিতার প্রতি অধিকতর বিক্রমে আক্রমণের হেতু হইতে পারে। কারণ, পিতার মনে পুত্র হইতে আক্রমণের ভয়ই তাহার নির্ব্বাসনের কারণ, ইহা জানিয়া সে অন্তপালের সহায়তা লইয়া ( পিতার উপর বিক্রম প্রদর্শন করিতে পারে )। অতএব, নিজ রাজ্য হইতে দূরবর্ত্তী কোন সামন্তরাজের দুর্গে সেই কুমারের বাস নির্ণীত করাই অধিকতর শ্রেয়স্কর।

কিন্তু, আচার্য্য **কৌণপদন্তের** ( ভীষ্মের ) মতে, ইহা **গোবৎসের বন্ধনস্থান**তুল্য হইবে। কারণ, এই সামন্তদুর্গে রক্ষিত পুত্রকে বৎসতুল্য মনে করিয়া সামন্তরাজ তদীয় পিতাকে ধেনুতুল্য বিবেচনায় সেই বৎসরূপী পুত্রদ্বারা পিতার ধনদোহন করিবেন। অতএব, কুমারকে মাতৃবান্ধবীদিগের নিকট বাস করানই প্রশস্ততর।

আচার্য্য **বাতব্যাধির** ( উদ্ধবের ) মতে, ইহা **ধ্বজ**তুল্য ব্যাপার। কারণ, এই ধ্বজতুল্য কুমারদ্বারা তাহার মাতৃবান্ধবেরা **অদিতি** ( অর্থাৎ নানা প্রকার দেবতার প্রতিকৃতি প্রদর্শনপূর্ব্বক যে ভিক্ষুকী ভিক্ষা করে ) ও **কৌশিকের** ( সর্পপ্রদর্শনপূর্ব্বক ভিক্ষাকারী ব্যালগ্রাহী সাপুড়ের ) ন্যায় অর্থসংগ্রহ করিবে। অতএব, তাহাকে ( স্ত্রীসেবাদি ) গ্রাম্যজনোচিত ধর্ম্মে যথেচ্ছসঞ্চার জন্য ছাড়িয়া

দিতে হইবে। কারণ, বিষয়সুখের জন্য অবরুদ্ধ রাজপুত্রেরা পিতার প্রতি দ্রোহাচরণ করে না।

**কৌটিল্যের** মতে, এই প্রকার ব্যবহার পুত্রের জীবন্মরণতুল্য অর্থাৎ তাহাকে অবিনীত অবস্থায় রাখিয়া গ্রাম্যসুখে প্রবর্ত্তিত করিয়া রাখিলে, তাহাকে জীবদ্দশাতেই যেন মারিয়া ফেলা হইল। কারণ, (তাঁহার মতে) যে রাজকুলে পুত্রেরা অবিনীত বা অশিক্ষিত থাকিয়া যায়, তাহারা শত্রুদ্বারা আক্রান্তমাত্র হইলেই, ঘুণজগ্ধ (ঘুণচর্ব্বিত) কাষ্ঠের ন্যায় স্পর্শমাত্রেই ভাঙ্গিয়া পড়ে। অতএব, (রাজা এইরূপ বিধান করিবেন যেন) মহিষী ঋতুমতী হইলে ঋত্বিক্ পুরুষেরা গর্ভাধানে সুপুত্র লাভার্থ **ইন্দ্র** ও **বৃহস্পতি** দেবতাদ্বয়ের উদ্দেশ্যে তাঁহারা হবিঃসাধন (অর্থাৎ পুত্রের ঐশ্বর্য্যাদির জন্য ইন্দ্রের ও তাহার বিদ্যাবুদ্ধি প্রভৃতির জন্য বৃহস্পতির উদ্দেশ্যে তাঁহারা যেন হবির্দান) করেন। মহিষী গর্ভবতী হইলে, **কৌমারভৃত্য** (শিশুচিকিৎসক) তাঁহার গর্ভপোষণ ও প্রসব-সম্বন্ধে বিশেষভাবে যত্ন নিবেন। মহিষী পুত্র প্রসব করিলে পর, রাজপুরোহিত পুত্রের যথোচিত সংস্কার করিবেন। (তৎপর) পুত্র সমর্থ হইলে (অর্থাৎ বিদ্যার গ্রহণ-ধারণাদিবিষয়ে পটু হইলে) তাহাকে তত্তৎ বিদ্যায় অভিজ্ঞ শিক্ষকগণ বিনীত করিবেন (অর্থাৎ শিক্ষা দিবেন)।

সত্রিনামক গূঢ়পুরুষদিগের মধ্যে অন্যতম, সেই (বিনীত) কুমারকে মৃগয়া, দ্যূত (জুয়াখেলা), মদ্যপান ও স্ত্রীসঙ্গের প্রলোভন দেখাইবে; এবং তাহাকে বলিবে—"পিতার প্রতি আক্রমণপূর্ব্বক রাজ্য নিজ হস্তে গ্রহণ কর"। তাহাদের মধ্যে অন্য একজন সত্রী তাহাকে (এইরূপ কার্য্য করিতে) প্রতিষেধ করিবে। ইহা **আম্ভি**নামক আচার্য্যের মতানুযায়ী নীতিবিদ্‌গণের মতবাদ (মতান্তরে, আম্ভি-নামক যে এক ভারতীয় রাজা তক্ষশিলাতে আলেকজাণ্ডারের দরবারে উপঢৌকন হস্তে উপস্থিত ছিলেন, সেই নীতিবিৎ রাজার মতাবলম্বীদিগের ইহা মতবাদ)। কিন্তু, **কৌটিল্যের** মতে ইহা উপাদেয় উপদেশ নহে, কারণ, তিনি মনে করেন যে, (পিতৃদ্রোহরূপ) অজ্ঞাত বিষয়ের উপদেশ, (পুত্রের) মহান্ অনর্থ ঘটাইতে পারে। কারণ, যেমন (মৃদ্ভাণ্ডাদি) কোন নূতন দ্রব্য, (তৈলাদি) যে যে বস্তুদ্বারা লিপ্ত হয়, ইহা সেই সব বস্তুই চুষিয়া লয়, তেমন এই নূতনবুদ্ধি-বিশিষ্ট (অর্থাৎ সদসদ্‌বিবেকবুদ্ধিহীন) রাজপুত্র, তাহাকে যাহা বলা হইবে তাহাই শাস্ত্রের উপদেশ বলিয়া জানিয়া লইবে। অতএব, তাহার প্রতি (আচার্য্যগণ) যাহা প্রকৃত ধর্ম্ম ও অর্থ তাহাই উপদেশ করিবেন,

(পিতৃদ্রোহাদিরূপ) যাহা অধর্ম্ম ও (মৃগয়াদিরূপ) যাহা অনর্থ, তাহা কখনই উপদেশ করিবেন না।

( বরং ) সত্রীরা ( তন্নামক গূঢ়পুরুষেরা )—"আমরা তোমারই সেবক" এই বলিয়া তাহাকে ( রাজপুত্রকে ) পালন করিবে। যৌবনমদ বৃদ্ধি পাইলে কুমার যদি পরস্ত্রীতে মনোনিবেশ করে, তাহা হইলে তাহারা তাহাকে **আর্য্যার** বেষধারিণী অশুচি স্ত্রীলোক দ্বারা রাত্রিতে শূন্য গৃহে অত্যন্ত উদ্বিগ্ন করিয়া তুলিবে ( অর্থাৎ সে যেন ভবিষ্যতে আর পরস্ত্রীলোভী না হয় )। যদি সে মদ্যপান কামনা করে, তাহা হইলে ( সত্রীরা ) তাহাকে **যোগপান** ( অর্থাৎ বিরস দ্রব্যযুক্ত মদ ) দ্বারা উদ্বিগ্ন করিবে ( অর্থাৎ সে যেন ভবিষ্যতে আর মদ্যকামী না হয় )। যদি সে দ্যূতে ( অর্থাৎ জুয়াখেলাতে ) মনোনিবেশ করে, তাহা হইলে সত্রীরা কাপটিক ( তন্নামক গূঢ়পুরুষবিশেষ অথবা কপট ক্রীড়াশীল জুয়ারী ) পুরুষগণ দ্বারা তাহাকে উদ্বিগ্ন করিবে ( অর্থাৎ সে যেন ভবিষ্যতে আর দ্যূতকামী না হয় )। ( যদি সে মৃগয়াকামী হয়, তাহা হইলে ( সত্রীরা ) প্রতিরোধকারী চোরের বেষধারী পুরুষগণদ্বারা তাহাকে ত্রাসযুক্ত করিবেন ( অর্থাৎ সে যেন ভবিষ্যতে আর মৃগয়া করিতে কামনা না করে )। পুত্র পিতার উপর আক্রমণ করিতে মনন করিলে, ( সত্রীরা )—"আচ্ছা, তাহাই করা হইবে" এইরূপ বলিয়া তাহার সঙ্গে মিল করিয়া ( ক্রমশঃ ) তাহাকে সেই কার্য্য হইতে নিবর্ত্তিত করিবে। ( তাহারা তাহাকে ) এইরূপ বলিবে—"রাজার প্রতি আক্রমণ-প্রার্থনা অর্থাৎ আক্রমণের চেষ্টা করাই উচিত নহে। কারণ, তুমি যদি ইহাতে বিফল হও, তাহা হইলে তোমার বধ নিশ্চিত, এবং তোমাকে সেইজন্য লোকনিন্দা ভোগ করিতে হইবে, ও এমনও হইতে পারে যে, জনতার প্রত্যেকে এক এক খণ্ড লোষ্ট্রপাত দ্বারা তোমার বধও সাধন করিতে পারে।"

রাজা ( তাঁহার প্রতি ) অনাকৃষ্ট, প্রিয়, একমাত্র পুত্রকেও বন্ধনে রাখিবেন। আর, তিনি যদি বহু পুত্রের পিতা হয়েন, তাহা হইলে সেই অনাকৃষ্ট পুত্রকে তেমন প্রত্যন্ত দেশে ( অর্থাৎ রাজ্যের সীমাপ্রান্তে ), অথবা অন্য রাজার দেশে পাঠাইয়া দিবেন—যেখানে ( রাজোচিত ) খাদ্যদ্রব্য ও পণ্যবস্তু ( ভোগার্থে ) বিদ্যমান নাই; অথবা যেখানে তাহার উদ্যোগে কোন প্রকার ডিম্ব বা বিপ্লবের সম্ভাবনা নাই। যে পুত্র উপযুক্ত আত্মগুণসম্পন্ন তাহাকে ( রাজা ) সেনাপতি বা যুবরাজের পদে স্থাপিত করিবেন।

**বুদ্ধিমান্, আহার্য্যবুদ্ধি ও দুর্ব্বুদ্ধি**—রাজপুত্রদিগের এই তিন প্রকার

ভেদ হইতে পারে। (তন্মধ্যে) আচার্য্য দ্বারা শিষ্ট হইয়া যে পুত্র কেবলমাত্র ধর্ম্ম ও অর্থ উপলব্ধি করে তাহা নয়, তাহার আচরণও করে, তাহাকে বুদ্ধিমান্ পুত্র বলা হয়। যে পুত্র (ধর্ম্ম ও অর্থ) উপলব্ধি করিয়াও তাহার আচরণ করে না, তাহাকে আহার্য্যবুদ্ধি বলা যায়। যে পুত্র সর্ব্বদা প্রমাদপরায়ণ এবং যে ধর্ম্ম ও অর্থের দ্বেষ করে, তাহাকে দুর্ব্বুদ্ধি বলা যায়।

সেই দুর্ব্বুদ্ধি পুত্র যদি রাজার একমাত্র পুত্র হইয়া থাকে, তাহা হইলে রাজা (রাজ্য করার জন্য উপযুক্ত অধিকারী পাওয়ার উদ্দেশ্যে) তাহার (সেই দুর্ব্বুদ্ধি পুত্রের) পুত্রোৎপত্তি-বিষয়ে যত্নবান্ হইবেন। অথবা (তিনি) নিজ পুত্রিকার পুত্র উৎপাদিত করিবেন (অর্থাৎ নিজ কন্যাকে—"তাহার পুত্রোৎপত্তি হইলে সেই পুত্র আমার পুত্র হইবে" এইরূপ চুক্তিতে বরের হস্তে সমর্পণ করিবেন)। কিন্তু, রাজা যদি বৃদ্ধ বা ব্যাধিগ্রস্ত হয়েন, তাহা হইলে তিনি মাতৃকুলের কোন বন্ধু (বান্ধব), বা স্বকুলজাত কোন পুরুষ, বা গুণবান্ কোন সামন্ত নৃপতিদ্বারা স্বক্ষেত্রে (স্বমহিষীতে) (নিয়োগদ্বারা) পুত্র উৎপাদন করাইতে পারেন। (তথাপি) অবিনীত (অশিক্ষিত) একমাত্র পুত্রকে রাজ্যে স্থাপিত করিবেন না।

রাজার বহু পুত্রের মধ্যে যে-টি (দুর্ব্বুদ্ধি) তাহাকে (প্রত্যন্তাদি দেশে) তিনি অবরুদ্ধ রাখিতে পারেন। (পুত্র হইতে) কোন আপদের সম্ভাবনা না থাকিলে, রাজা পুত্রের হিতে রত থাকিবেন। কিন্তু, (অনেক প্রিয় পুত্র থাকিলেও) রাজৈশ্বর্য্য জ্যেষ্ঠপুত্রে সমর্পিত হইলে তাহাই প্রশস্ত কার্য্য বলিয়া গৃহীত হয় ॥ ১ ॥

অথবা, রাজ্য সমগ্র কুলের হস্তেও সমর্পিত থাকিতে পারে (অত্রস্থ 'কুল'-শব্দ দ্বারা রাজার বহু পুত্রের সঙ্ঘকে, অথবা পুত্র না থাকিলে কুলবৃদ্ধদিগকেও বুঝাইতে পারে)। কারণ, এইরূপ কুলসঙ্ঘ দুর্জ্জয় হইয়া (অর্থাৎ শত্রুর আক্রমণ নিরাকৃত করিয়া) এবং রাজব্যসনজনিত আবাধ (প্রজাপীড়ন)-বিহীন হইয়া নিরন্তর পৃথিবীতে অধিষ্ঠান করে ॥ ২ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে রাজপুত্র হইতে রাজার আত্মরক্ষা-নামক সপ্তদশ অধ্যায় সমাপ্ত।

# অষ্টাদশ অধ্যায়

## ১৪শ-১৫শ প্রকরণ—পিতার প্রতি অবরুদ্ধ রাজপুত্রের ব্যবহার ও অবরুদ্ধ রাজপুত্রের প্রতি পিতার ব্যবহার

( অবরুদ্ধ ) **রাজপুত্র** নিজের পক্ষে অযোগ্য কোন কার্য্যে পিতাদ্বারা নিযুক্ত হওয়ায়, অতি কষ্টে জীবনযাত্রা নির্ব্বাহ করিতে থাকিলেও, পিতার অনুবর্ত্তন করিয়া চলিবেন ; কিন্তু, তাঁহাকে নিজের প্রাণসংশয়কর কোন কার্য্য, ( অমাত্যাদি ) প্রকৃতির কোপোৎপাদন, বা কোনরূপ পাতকের ( ঘোর পাপের ) কার্য্য করিতে বলা হইলে, তাঁহার পক্ষে ( পিতার অনুবর্ত্তন ) না করিলেও চলিবে। কোনও পুণ্যকর্ম্মে নিযুক্ত হইলে, (রাজপুত্র ) সেই কার্য্যে সাহায্য করার জন্য পিতার নিকট একজন অধিষ্ঠাতা বা কর্ম্মনেতা পুরুষ চাহিয়া লইবেন। সেই পুরুষদ্বারা অধিষ্ঠিত হইয়া, ( তিনি ) রাজার আদেশ সবিশেষভাবে পালন করিবেন। ( তিনি সেইকার্য্যে ) অনুরূপ ফল লাভ করিলেও ( প্রজা-জন হইতে ) কোনরূপ উপায়ন-দ্রব্য ( উপঢৌকনদ্রব্য ) পাইলে, তাহা পিতৃসমীপে পাঠাইয়া দিবেন ( অর্থাৎ স্বয়ং তাহা উপভোগ করিবেন না )।

এই প্রকার ব্যবহার-প্রাপ্তি সত্ত্বেও পিতা যদি তাঁহার প্রতি অতুষ্টই থাকেন এবং অন্য পুত্র ও ( স্বমাতৃব্যতিরিক্ত ) অন্য কোন মহিষীর প্রতি স্নেহপরায়ণ থাকেন, তাহা হইলে তিনি পিতার নিকট অরণ্যে গমনের অনুমতি জিজ্ঞাসা করিবেন। অথবা, যদি পিতা হইতে তাঁহার বন্ধন বা বধপ্রাপ্তির ভয় থাকে, তাহা হইলে তিনি, যে সামন্ত নৃপতি ন্যায়পূর্ব্বক ব্যবহার করেন এবং যিনি ধার্ম্মিক, সত্যবাদী, অবঞ্চক এবং শরণাগতজনের আশ্রয়দাতা ও তাহাদের প্রতি সম্মান-প্রদর্শক, তেমন এক সামন্তের আশ্রয় লইবেন। সেই সামন্তের আশ্রয়ে থাকিয়া, ( রাজপুত্র ) কোষ ও সৈন্যদ্বারা উত্তমরূপে যুক্ত হইয়া কোন প্রবীর ( প্রকৃষ্ট বীর ) পুরুষের কন্যাকে বিবাহ করিতে পারেন, কিংবা ( পিতার ) আটবিকগণের সহিত মিত্রতা-সম্বন্ধ স্থাপন করিতে পারেন, অথবা ( পিতার ) কৃত্যবর্গের ( অর্থাৎ অতুষ্ট অমাত্যদিগের ) সহিত ( নিজ সহায়ের বৃদ্ধিজন্য ) মিলিত হইতে পারেন।

যদি ( উক্তরূপ কোষদণ্ডের সহায় না পাইয়া ) রাজপুত্রকে একাকীই থাকিতে হয়, তাহা হইলে তিনি স্বুবর্ণপাক ( অর্থাৎ রসতন্ত্রের প্রয়োগে লৌহাদিকে স্বুবর্ণে পরিণত করার বিদ্যা ), ( হীরকাদি ) মণি, রাগ ( লাক্ষাদিরঞ্জন দ্রব্য ), সোনা ও রূপার পণ্যদ্রব্যের ব্যাপার ও আকর-দ্রব্যের কারখানার ব্যাপার অবলম্বন

করিয়া নিজের জীবিকা উপার্জ্জন করিবেন। অথবা, (তিনি) **পাষণ্ডদিগের** (বিধর্ম্মীদিগের) ও **সংঘের** (বৌদ্ধ সংঘের) দ্রব্য, **শ্রোত্রিয়** ব্রাহ্মণ যাহা ভোগ করে না এমন দেব-দ্রব্য, এবং ধনসমৃদ্ধা বিধবার দ্রব্য গূঢ়ভাবে তাহাদিগের গৃহে প্রবেশ করিয়া অপহরণ করিবেন এবং সার্থ বা বণিক্ সংঘের (পণ্যযুক্ত) যানপাত্রে (পোতাদিতে) মদকর-রসাদি (বিষাদি) প্রয়োগ করিয়া, তাহাদিগকে বঞ্চিত করিয়া লুট বা অপহরণ করিয়া লইতে পারেন। অথবা, (তিনি) (ত্রয়োদশ অধিকরণের) পারগ্রামিক (শত্রুর প্রাসাদ অধিকারবিষয়ক) প্রকরণে উক্ত উপায়াবলীও অবলম্বন করিতে পারেন। অথবা, (তিনি) নিজ মাতার সেবকজনগণের আনুকূল্যবিধানপূর্ব্বকও (স্ববৃদ্ধির জন্য) চেষ্টমান হইতে পারেন। অথবা, (তিনি) তক্ষাদি কারু, (চিত্রকরাদি) শিল্পী, কুশীলব, চিকিৎসক, বাগ্‌জীবন ও **পাষণ্ডের** বেষে ছদ্মবেষযুক্ত হইয়া, নিজ স্বরূপ লুকাইয়া, তৎ-তৎ-পুরুষের বেষধারী গূঢ়পুরুষদিগের সহিত মিলিত হইয়া, রাজার ছিদ্রে (অর্থাৎ অপকার স্থানে) প্রবেশ করিয়া, তাঁহাকে শস্ত্র ও বিষদ্বারা প্রহার করিয়া (অর্থাৎ মারণার্থ আক্রমণ করিয়া) (অমাত্যদিগকে) বলিবেন,—"আমিই সেই রাজকুমার; আমার সহিত একত্র হইয়া যে রাজ্য (পিতার) ভোগ্য, তাহা (পিতা) একাকী ভোগ করিবার অধিকারী হইতে পারেন না, এইরূপ অবস্থায় আপনারা যাঁহারা (অমাত্যাদি পদের) কার্য্যভার চালাইতে চাহেন, তাঁহাদিগকে দ্বিগুণ ভক্ত (ভাতা) ও বেতন দিয়া (আমি) সম্মানিত করিতে পারি।" এই পর্য্যন্ত অবরুদ্ধ পুত্রের ব্যবহার বর্ণিত হইল।

অপর পক্ষে, (অমাত্যাদি) মুখ্যগণের পুত্রেরা গুপ্তচরের বেষে উপস্থিত হইয়া, অবরুদ্ধ পুত্রকে বুঝাইয়া বলিয়া (অর্থাৎ তিনি যদি পিতার প্রতি অনুকূলবৃত্তি হয়েন, তাহা হইলে, যৌবরাজ্যপ্রাপ্তির সম্ভাবনা আছে ইত্যাদিরূপ প্রবোধবাক্য বলিয়া) তাঁহাকে (পিতৃসমীপে) আনিতে চেষ্টা করিবেন, কিংবা রাজসম্মানিতা তাঁহার মাতাও তাঁহাকে বশে আনিতে পারেন। অবিধেয় পুত্রকে রাজা পরিত্যাগ করিলে, তাঁহাকে গূঢ়পুরুষেরা শস্ত্র ও রস (বিষ) প্রয়োগদ্বারা হত্যা করিতে পারে। আর যদি তেমন পুত্র অপরিত্যক্তই থাকেন, তাহা হইলে (গূঢ়পুরুষেরা) তাহাকে নিজের সমানস্বভাব স্ত্রীদ্বারা, মদ্যপানদ্বারা বা মৃগয়াদ্বারা আসক্ত করিয়া রাত্রিতে বাঁধিয়া রাজান্তিকে আনিতে পারে।

(অবরুদ্ধ পুত্র রাজান্তিকে) উপস্থিত হইলে, রাজা তাঁহাকে "আমার উত্তরকালে রাজ্য তোমারই হইবে"—এইরূপ বলিয়া, রাজ্যনিমিত্ত তাঁহাকে

সান্ত্বনা দিবেন। যদি সেই পুত্র একরূপ অবস্থায়ই অবিনীত থাকিয়া যায়, তাহা হইলে রাজা তাঁহাকে কারারুদ্ধ করিয়া রাখিবেন। অথবা, তিনি বহু পুত্রের পিতা হইলে এমন পুত্রকে (রাজ্য হইতে) নির্ব্বাসিত করিতে পারেন ॥১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে পিতার প্রতি অবরুদ্ধ পুত্রের ব্যবহার ও অবরুদ্ধ পুত্রের প্রতি পিতার ব্যবহার নামক অষ্টাদশ অধ্যায় সমাপ্ত।

## ঊনবিংশ অধ্যায়

### ১৬শ প্রকরণ—রাজপ্রণিধি বা রাজার কার্য্যব্যাপৃততা

রাজা যদি উত্থানযুক্ত (অর্থাৎ কর্ত্তব্যকার্য্যে উদ্যোক্তা) থাকেন, তাহা হইলে, (অমাত্যাদি) ভৃত্যবর্গও কার্য্যে উত্থানযুক্ত হইয়া পড়ে। আবার রাজা যদি প্রমাদযুক্ত (অর্থাৎ কর্ত্তব্য কার্য্যে অনবধানযুক্ত) হয়েন, তাহা হইলে ভৃত্যবর্গও প্রমাদী হয় এবং তাহারা তাঁহার (রাজার) কার্য্যসমূহ নষ্ট করে। এবং তিনি (রাজা) শত্রুদ্বারা অতি-সংধিত বা বঞ্চিত হয়েন। অতএব, (রাজা) নিজের **উত্থান** বা উদ্যোগবিষয়ে সমাহিত থাকিবেন।

(রাজা) **নালিকা**দ্বারা (এক নালিকার সময় পরিমাণে ২৪ মিনিট) পরিমাপ করিয়া দিবাভাগকে অষ্টধা এবং রাত্রিভাগকে অষ্টধা বিভক্ত করিবেন (এক অষ্টভাগে এক পাদ কম ৪ নালিকা অর্থাৎ ৩¾ নালিকা হয় অর্থাৎ দেড় ঘণ্টাকাল পরিমিত হয়)। অথবা, তিনি পুরুষের **ছায়ামান**দ্বারা দিবসের প্রথম চারিটি অষ্টভাগ কল্পনা করিবেন, যথা (১) সূর্য্যোদয় হইতে তিন পুরুষ পরিমাণের ছায়া পর্য্যন্ত প্রথম অষ্টভাগ, (২) একপুরুষ পরিমাণের ছায়া পর্য্যন্ত দ্বিতীয় অষ্টভাগ, (৩) চারি অঙ্গুলী পরিমাণের ছায়া পর্য্যন্ত তৃতীয় অষ্টভাগ ও (৪) মধ্যাহ্ন পর্য্যন্ত চতুর্থ অষ্টভাগ। এই চারিটি অষ্টভাগ দ্বারা দিবসের পশ্চিম বা চারিটি অষ্টভাগ ব্যাখ্যাত বুঝিতে হইবে, অর্থাৎ (৫) চতুরঙ্গুলা ছায়া, (৬) পৌরুষী ছায়া, (৭) ত্রৈপৌরুষী ছায়া ও (৮) দিনান্ত (সর্ব্বসাকল্যে প্রত্যেকের দেড় ঘণ্টা পরিমিত করিয়া দিবসের আটটি ভাগ কল্পিত হইল)।

(রাজা) দিবসের এই আটটি ভাগের প্রথমটিতে (গত রাত্রির) রক্ষা-বিধান

কার্য্য ও (গত দিনের) আয়-ব্যয়ের বিষয় শ্রবণ করিবেন। দ্বিতীয় ভাগে (তিনি) পুরবাসীদিগের ও জনপদবাসীদিগের কার্য্য নিরীক্ষণ করিবেন। তৃতীয় ভাগে (তিনি) স্নান ও ভোজন করিবেন এবং স্বাধ্যায় (বেদাধ্যয়ন) সম্পাদন করিবেন। চতুর্থ ভাগে (তিনি) হিরণ্যের (বা নগদ টাকার) প্রতিগ্রহ করিবেন এবং অধ্যক্ষদিগকে (কার্য্যবিশেষে) নিযুক্ত করিবেন। পঞ্চম ভাগে (তিনি) মন্ত্রি-পরিষদের সহিত পত্রব্যবহারদ্বারা মন্ত্রণা চালাইবেন এবং গুপ্তচরগণের প্রতি গুহ্যবিষয়ে উপদিশ্যমান কার্য্যাবলী অবগত হইবেন। ষষ্ঠ ভাগে (তিনি) স্বচ্ছন্দে বিহার, অথবা মন্ত্রণা করিবেন। সপ্তম ভাগে (তিনি) হস্তী, অশ্ব, রথ ও আয়ুধসমূহ পর্য্যবেক্ষণ করিবেন। অষ্টম ভাগে (তিনি) সেনাপতিকে সঙ্গে করিয়া (যুদ্ধাদি-) বিক্রমের বিষয় আলোচনা করিবেন। দিবাভাগের অবসান হইলে (তিনি) সায়ংকালীন উপাসনা করিবেন।

(আবার) রাত্রির প্রথম অষ্টভাগে (তিনি) গূঢ়পুরুষদিগের সহিত সাক্ষাৎ করিবেন। দ্বিতীয় ভাগে (তিনি) স্নান ও ভোজন এবং স্বাধ্যায় সমাপন করিবেন। তৃতীয় ভাগে তিনি তূর্য্য বা গীতবাদিত্রাদির শ্রবণসুখ অনুভব করিয়া শুইবেন এবং চতুর্থ ও পঞ্চম ভাগে নিদ্রা যাইবেন। ষষ্ঠ ভাগে (তিনি) তূর্য্যঘোষদ্বারা জাগরিত হইয়া (অর্থাদি-) শাস্ত্র ও (পরদিনে) যাহা কর্ত্তব্য হইবে তদ্বিষয়ের চিন্তা করিবেন। সপ্তম ভাগে (তিনি) মন্ত্র বিচার করিবেন এবং গূঢ়পুরুষদিগকে যথাবিষয়ে প্রেরণ করিবেন। অষ্টম ভাগে (তিনি) **ঋত্বিক্** (যাজক) **আচার্য্য** (বিদ্যার উপদেশকারী) ও **পুরোহিত**কে সঙ্গে করিয়া স্বস্তিবচনযুক্ত আশীর্ব্বাদ গ্রহণ করিবেন এবং চিকিৎসক, **মাহানসিক** (পাকশালার অধিকৃত পুরুষ) ও মৌহূর্ত্তিকের (দৈবজ্ঞ বা শুভাশুভ গ্রহচিন্তকের) সঙ্গে সাক্ষাৎ করিবেন। (তৎপর) বৎস সহিত ধেনু ও বৃষভকে প্রদক্ষিণ করিয়া **উপস্থানে** বা আস্থানমণ্ডপে যাইবেন।

অথবা, (তিনি) নিজের বল বা শক্তির আনুকূল্য চিন্তা করিয়া, রাত্রি ও দিন (অন্যপ্রকারে) বিভক্ত করিয়া, স্বকার্য্যের অনুষ্ঠানও করিতে পারেন।

উপস্থানে (সভাগৃহে) উপস্থিত হইয়া (তিনি) কার্য্যার্থিগণের দ্বার-নিরোধ বন্ধ করাইবেন, অর্থাৎ যাহাতে আগত কার্য্যার্থীরা সহজে রাজসমীপে স্বকার্য্য-নিবেদনার্থ উপস্থিত হইতে পারে তিনি সেই প্রকার ব্যবস্থা করাইবেন। কারণ, যে রাজা দুর্দ্দর্শ (অর্থাৎ কার্য্যার্থীরা সহজে যাহার সাক্ষাৎ করিতে পারে না), তিনি অন্তিকসেবকগণদ্বারা কার্য্যাকার্য্যের বিপর্য্যাস বা বৈপরীত্য ঘটান (অর্থাৎ

রাজা স্বয়ং তাদৃশ সাক্ষাৎকারদ্বারা যেরূপ কার্য্যনিষ্পত্তি করিতে পারিবেন, আসন্নচারী তাহা করিতে পারিবে না বলিয়া কার্য্যাবলী উলট-পালট হইয়া যাইতে পারে)। তাহা হইলে অর্থাৎ কার্য্যাকার্য্যের বিপর্য্যাস ঘটিলে, (তিনি) অমাত্যাদি প্রকৃতির কোপ উৎপাদন করিবেন, অথবা শত্রুর বশগামী হইয়া পড়িবেন। অতএব, (তিনি) দেবতা, আশ্রম, **পাষণ্ড** (বিধর্ম্মী), **শ্রোত্রিয়** (গবাদি) পশু ও পুণ্যস্থান সম্বন্ধীয় এবং বালক, বৃদ্ধ, ব্যাধিত, ব্যসনী (বিপদ্‌গ্রস্তজন), অনাথ জন ও স্ত্রীলোক সম্বন্ধীয় কার্য্যাবলী যথাক্রমে পর্য্যবেক্ষণ বা বিচার করিবেন। অথবা, (তিনি) কার্য্যের গুরুত্ব বুঝিয়া, কিংবা কার্য্যের অতিপাতিত্বের আশঙ্কায় (অর্থাৎ কোন কার্য্যের বিচার কালবিলম্বদোষে স্থগিত থাকিলে, তাহা শীঘ্রবিচার্য্য বলিয়া বিবেচিত হইলে) অন্যথা কার্য্যদর্শন করিতে পারেন, অর্থাৎ উপরি বর্ণিত কার্য্যক্রম তিনি রক্ষা না করিতেও পারেন।

(গুরুই হউক, আর লঘুই হউক) সব **আত্যয়িক** (জরুরি) কার্য্যই রাজা শ্রবণ করিবেন এবং সেই কার্য্য অতিক্রান্ত হইতে দিবেন না। (কারণ,) অতিক্রান্ত বা অতিপাতিত কার্য্য (পরে) কষ্টসাধ্য হইয়া দাঁড়ায়, অথবা, ইহা অসাধ্যও হইয়া উঠে ॥১॥

(রাজা) অগ্নিগৃহে উপস্থিত হইয়া, পুরোহিত ও আচার্য্যকে সঙ্গে করিয়া প্রত্যুত্থান ও অভিবাদনপূর্ব্বক বৈদ্য (বেদবিৎ পণ্ডিত) ও তপস্বীদিগের কার্য্য দর্শন করিবেন ॥২॥

পাছে বা কোন কোপ উপস্থিত হয় এই কারণে, (রাজা) কিন্তু, তপস্বীদিগের ও মায়াপ্রয়োগে অভিজ্ঞজনদিগের কার্য্য **ত্রৈবিদ্য** অর্থাৎ ত্রয়ীবিদ্যাবিৎ পণ্ডিত-গণকে সঙ্গে লইয়া পর্য্যবেক্ষণ করিবেন, কখনই একাকী তাহা করিবেন না ॥৩॥

মনে রাখা উচিত যে, রাজার পক্ষে **উত্থান** বা **উদ্যোগ** (অর্থাৎ সর্ব্বকালে কার্য্য-ব্যাপৃততা ব্রত বলিয়া গণ্য, কার্য্য বা ব্যবহারের নির্ণয় তাঁহার পক্ষে যজ্ঞসদৃশ; (শত্রুমিত্রাদিতে) ব্যবহারসমতা তাঁহার পক্ষে দক্ষিণা বা দানস্বরূপ; এইভাবে কার্য্যে দীক্ষিত রাজারই (বাস্তবিক) অভিষেচন বা অবভৃথ-স্নান (সম্পন্ন বলিয়া বিবেচিত হওয়ার যোগ্য) ॥৪॥

প্রজার সুখ উপস্থিত হইলেই রাজার সুখ হয়, এবং প্রজার হিত হইলেই তাহা রাজার হিত বলিয়া বিবেচ্য। যেটা রাজার নিজের প্রিয় সেটা তাঁহার হিত নহে, কিন্তু, প্রজাবর্গের যেটা প্রিয় সেটাই রাজার হিত ॥৫॥

অতএব, নিত্য উত্থিত বা উত্থানযুক্ত হইয়া, রাজা অর্থ বা কার্য্যের নির্ণয়

করিবেন। অর্থের (রাজকার্য্যের) মূলই হইল **উত্থান**, এবং ইহার বিপর্য্যয় অর্থাৎ অনুত্থান অনর্থের মূল (এ স্থলে অর্থ শব্দের সম্পৎ অর্থ গ্রহণ করা সমীচীন মনে হয় না)॥৬॥

অনুত্থানের ফলে, (অতীতে) প্রাপ্ত কার্য্যের এবং ভবিষ্যতে প্রাপ্তিযোগ্য কার্য্যের নাশ নিশ্চিত। উত্থানের ফলে (রাজা) (সদ্যঃ) ফল বা কার্য্যসিদ্ধি প্রাপ্ত হইতে পারেন এবং তিনি কার্য্যের পূর্ণ সম্পাদনও লাভ করিতে পারেন॥৭॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে
রাজপ্রণিধি-নামক ঊনবিংশ অধ্যায় সমাপ্ত।

# বিংশ অধ্যায়

## ১৭শ প্রকরণ—**নিশান্তপ্রণিধি বা রাজভবনের অনুষ্ঠান**

(রাজা) বাস্তুবিদ্যাবিৎ লোকদিগের মতে যে স্থান প্রশস্ত সেখানে প্রাকার, পরিখা ও দ্বারযুক্ত এবং অনেক প্রকোষ্ঠবিশিষ্ট অন্তঃপুর নির্ম্মাণ করাইবেন।

(সন্নিধাতৃনিচয়কর্ম্ম-নামক প্রকরণে উক্ত) কোষগৃহনির্ম্মাণের যে সমস্ত বিধান আছে সেই বিধানানুসারে, তিনি (অন্তঃপুরের) মধ্যে নিজের **বাসগৃহ** নির্ম্মাণ করাইতে পারেন। যে গৃহের ভিত্তির মধ্যে সঞ্চরণপথ লুক্কায়িত আছে এমন মোহনসংজ্ঞক গৃহও (অর্থাৎ মার্গ-ব্যামোহকারক গৃহ) হইতে পারে,—এমন মোহনগৃহের মধ্যেও (তিনি) নিজের বাসগৃহ নির্ম্মাণ করাইতে পারেন। অথবা, নিকটবর্ত্তী দিকে প্রতিষ্ঠিত কোন চৈত্য বা দেবায়তনে যে দেবতার মূর্ত্তি আছে সেই দেবতার মূর্ত্তিদ্বারা ইহার দ্বার আচ্ছাদিত করিয়া এবং একাধিক সুরঙ্গদ্বারা সঞ্চরণপথ ইহাতে নিবেশিত করিয়া **ভূমিগৃহ** (ভূমিগর্ভস্থ গৃহ) নির্ম্মিত হইতে পারে,—তন্মধ্যে (রাজা স্ব-বাসগৃহ রচনার ব্যবস্থাও করাইতে পারেন)। অথবা, যাহাতে ভিত্তির মধ্যে সোপান লুক্কায়িত আছে, কিংবা যাহার প্রবেশ বা অপসরণ-মার্গ সুষির (ছিদ্রযুক্ত) স্তম্ভের মধ্যে আছে এমন প্রাসাদও নির্ম্মিত হইতে পারে, এবং তন্মধ্যে রাজা নিজ বাসগৃহ রচনা করাইতে পারেন। (কিন্তু,) এই বাসগৃহ শত্রু হইতে প্রাপিত আপদের প্রতীকারার্থ এমন ভাবে নির্ম্মিত হইবে যে, (অবসর

উপস্থিত হইলে ) ইহাকে তল পর্য্যন্ত পাতিত করিবার উদ্দেশ্যে ইহা যন্ত্রবদ্ধ থাকিবে ( অর্থাৎ সেই যন্ত্রের সংশ্রনে সমস্ত বাসগৃহ অবসরমত পাতিত করা যাইতে পারিবে )। ( পূর্ব্বে নির্ম্মিত না থাকিলেও ) আপদ উপস্থিত হইলে ( রাজা) এই প্রকার বাসগৃহ নির্ম্মাণ করাইতে পারেন। ( শত্রুরাজাও তাঁহার মত তুল্যশাস্ত্র-বেত্তা হইতে পারে—এই ভয়ে ) উক্তরূপ বাসগৃহ রচনা না করাইয়া ( তিনি ) নিজের বুদ্ধিবিবেচনায় অন্যপ্রকার বাসগৃহও নির্ম্মাণ করাইতে পারেন।

( নিশান্তমধ্যে অগ্নিভয় নিবারণের উপায় বলা হইতেছে, যথা—) যে অন্তঃপুর, বাম দিকে রক্ষিত হইয়া, তিন বার (বেণুদ্বারা মথিত হওয়ায়) মানুষের অস্থি হইতে উৎপন্ন অগ্নিদ্বারা ( মন্ত্রাদির উচ্চারণপূর্ব্বক ) পরিগত হয়, সেই অন্তঃপুরকে অন্য কোন অগ্নি দহন করিতে পারে না। ( এমন কি, ) এখানে অন্য অগ্নি জ্বলিতেই পারে না। এবং যদি করক বা বর্ষশিলার জলসহ মিশ্রিত করিয়া ( বল্মীক- ) মৃত্তিকাযুক্ত বৈদ্যুত ভস্ম ( অর্থাৎ বিদ্যুৎপাতে দগ্ধ বৃক্ষাদির ভস্ম ) দ্বারা সেই অন্তঃপুর অবলিপ্ত করা হয়, তাহা হইলেও (ইহাকে) অন্য কোন অগ্নি দহন করিতে পারে না, বা সেখানে অগ্নি জ্বলিতেই পারে না।

( এখন বিষপ্রতীকারের উপায় বলা হইতেছে, যথা— ) জীবন্তী ( গুড়চী ), শ্বেতা ( শঙ্খিনী ), মুষ্ককের ( লোধ্র দ্রুমবিশেষের ) পুষ্প ও বন্দাকা-নামক বৃক্ষোপরি জাত লতাবিশেষ দ্বারা, অথবা অক্ষীব বৃক্ষে ( শিগ্রু বা সজিনা বৃক্ষে ) জাত অশ্বত্থের প্রতানদ্বারা সুরক্ষিত অন্তঃপুরের উপর সর্পের বা অন্যপ্রকারের বিষের প্রভাব থাকিবে না। গৃহে মার্জ্জার, ময়ূর, নকুল ও পৃষতমৃগ ছাড়িয়া দিলে, ইহারা সর্পগুলিকে ভক্ষণ করে। সর্প ও অন্য বিষশঙ্কা উপস্থিত হইলে, শুক, শারিকা, কিংবা ভৃঙ্গরাজ ( অলিবিশেষ ) চীৎকার করিয়া থাকে। বিষ নিকটে উপস্থিত হইলে, ক্রৌঞ্চ পক্ষী বিহ্বল হয়, জীবঞ্জীবকে পক্ষী গ্লানিযুক্ত হয় ( হর্ষরহিত হয় ), মত্ত কোকিল মরিয়া যায়, এবং চকোরের অক্ষিদ্বয় লাল হইয়া উঠে। উক্ত প্রকারে ( রাজা রাজভবনে ) অগ্নি, বিষ ও সর্প হইতে রক্ষার বিধান করিবেন।

( নিশান্তের ) পশ্চাদ্ভাগে বিভিন্ন কক্ষ্যাতে রাজস্ত্রীদিগের নিবাসস্থান ও গর্ভসংস্থা ( গর্ভিনী অবস্থায় বাসযোগ্য স্থান ), ব্যাধিসংস্থা ( ব্যাধির অবস্থায় তাঁহাদের বাসযোগ্য স্থান ) ও বৈদ্যপ্রত্যাখ্যাত-সংস্থা ( অর্থাৎ অসাধ্য রোগে রুগ্না স্ত্রীদিগের বাসযোগ্য স্থান ) নির্ম্মাণ করাইতে হইবে এবং সেখানে বৃক্ষস্থান ( উদ্যানাদি ) ও উদকস্থান ( তড়াগাদি ) থাকিবে। ( উক্ত স্থানগুলির ) বাহিরে

**কন্যাপুর** ( অবিবাহিত রাজকন্যাগণের বাসস্থান ) ও **কুমারপুর** ( অপ্রাপ্ত-ব্যবহার রাজকুমারগণের বাসস্থান ) রচিত থাকিবে। ( নিশান্তের ) অগ্রভাগে ( বিভিন্ন কক্ষ্যাতে ) অলঙ্কারভূমি ( বিচিত্র শোভাযুক্ত মহল ), মন্ত্রভূমি ( মন্ত্রণার সভাগৃহ ), উপস্থান ( আস্থানমণ্ডপ অর্থাৎ দরবার-স্থান ) এবং কুমারগণের অধ্যক্ষের জন্য নির্দ্দিষ্ট স্থান থাকিবে ( **কুমারাধ্যক্ষ** শব্দটি পরবর্ত্তিকালের প্রস্তর ও তাম্রলিপিতে প্রাপ্ত 'কুমারামাত্য' শব্দের সহিত তুলনীয়। এ স্থলে কুমারদিগের ও সন্নিধাতৃ প্রভৃতি অধ্যক্ষগণের স্থান বলিয়া অনুবাদ করিলে ইহা সমীচীন বোধ হইবে না, কারণ, ইতিপূর্ব্বেই কুমারপুর উল্লিখিত হইয়াছে )। অন্যান্য কক্ষ্যাতে অন্তঃপুরাধিকৃত প্রধান পুরুষের রক্ষা-সৈন্য বা রক্ষিপুরুষেরা থাকিবে।

গৃহমধ্যে উপস্থিত হইয়া ( রাজা ) বিশ্বস্ত বৃদ্ধ পরিচারিকা দ্বারা পরিশুদ্ধা ( অর্থাৎ দেবীদর্শনে কোন প্রকার বাধাবিপত্তির সম্ভাবনা নাই বলিয়া জানিয়া ) মহিষীকে দর্শন দিবেন। তিনি ( একাকী, বৃদ্ধ পরিচারিকা সঙ্গে না নিয়া ) কখনও দেবীসমীপে উপস্থিত হইবেন না। কারণ, ( দেবীগৃহে রাজার একাকী গমনে কিরূপ দোষ হইতে পারে, এখানে প্রাচীন ইতিহাস হইতে কতকগুলি দৃষ্টান্ত উদ্ধৃত হইতেছে ঃ ) দেবী বা পট্টমহিষীর গৃহে লুক্কায়িত থাকিয়া ( বীরসেন-নামক ) ভ্রাতা, ( রাজা ) **ভদ্রসেন**কে হত্যা করিয়াছিলেন ; এবং নিজ মাতার শয্যার নীচে প্রচ্ছন্ন থাকিয়া ( রাজ- ) পুত্র, **কারূশ** রাজাকে হত্যা করিয়াছিলেন। মধুচ্ছলে বিষ দিয়া তাহাতে লাজ ( বা খই ) মিশ্রিত করিয়া ( রাজাকে তাহা খাওয়াইয়া ) **কাশিরাজ**কে, বিষদ্বারা উপলিপ্ত নূপুরের ( আঘাতে ) **বৈরন্ত** রাজাকে, ( বিষদিগ্ধ ) মেখলামণির স্পর্শদ্বারা **সৌবীর** রাজাকে, এবং ( বিষদিগ্ধ ) আদর্শ বা মুকুরের স্পর্শদ্বারা রাজা **জালূথ**কে এবং নিজের বেণীতে গূঢ়ভাবে শস্ত্র লুকাইয়া রাখিয়া তদ্দ্বারা রাজা **বিদূরথ**কে তাঁহাদের নিজ নিজ মহিষীরা মারিয়া ফেলিয়াছিলেন।

( রাজা ) মহিষীদিগকে কখনই মুণ্ড ( মুণ্ডিতমস্তক বৌদ্ধ ভিক্ষুক প্রভৃতি ), জটিল ( জটাধারী শৈবপাশুপতাদি ) ও কুহক বা মায়াপ্রয়োগকারীদিগের সহিত সংসর্গ বা পরিচয় রাখিতে দিবেন না এবং বাহিরের দাসীদিগের সহিতও তাহা করিতে দিবেন না। দেবীদিগের বান্ধবেরাও ( পূর্ব্বোক্ত ) গর্ভসংস্থা ও ব্যাধিসংস্থা ব্যতীত অন্যস্থানে তাঁহাদিগের সহিত সাক্ষাৎকার লাভ করিতে পারিবে না ( অর্থাৎ তাঁহাদের সন্তানপ্রসব ও ব্যাধিসময়ে সেই দুই স্থানে

তাঁহাদিগকে বান্ধবেরা দেখিতে অনুমতি পাইতে পারেন )। রূপাজীবা বা বেশ্যারা স্নান ও ( দেহমলাদির ) ঘর্ষণদ্বারা শুদ্ধদেহ হইয়া এবং নিজ বস্ত্র ও অলঙ্কার পরিবর্ত্তিত করিয়া ( অর্থাৎ পূর্ব্ব পরিহিত বস্ত্রাদি ত্যাগ করিয়া পরিশুদ্ধ বস্ত্রাদি পুনরায় পরিয়া ) ( রাজার পরিচর্য্যার্থ রাজসমীপে ) দর্শন দিবে। অশীতিবর্ষবয়স্ক পুরুষেরা ও পঞ্চাশদ্বর্ষবয়স্কা স্ত্রীগণ যথাক্রমে পিতা ও মাতার বেষধারী ও বেষধারিণী থাকিয়া, এবং রাজবাড়ীতে কার্য্যকারী স্থবির ও নপুংসকেরা অন্তঃপুরস্থ রাজস্ত্রীগণের শৌচ ও অশৌচ জানিয়া রাখিবে এবং স্বামী বা রাজার হিতার্থ ( রাজসমীপে ) তাহা নিবেদন করিবে।

( রাজকুলের ) সকল লোকই ( অর্থাৎ দেবীগণ ও তৎপরিচারকগণ ) নিজ নিজ নির্দ্দিষ্ট স্থানেই বাস করিবে, পরভূমিতে সঞ্চরণ করিবে না, এবং অভ্যন্তরের কেহই বাহিরের কাহারও সঙ্গে সংসর্গ রাখিতে পারিবে না ॥১॥

কিঞ্চ, সকল দ্রব্যই—ইহাদের বাহির হইতে আগমন ও ভিতর হইতে নির্গমের বিষয় নিবন্ধপুস্তকে লিপিবদ্ধ হইলে এবং সেগুলি সম্যক্ পরীক্ষিত হইলে—বাহিরে যাইতে পারিবে এবং ভিতরে আসিতে পারিবে। কিন্তু প্রত্যেক দ্রব্যের আধার-ভাণ্ডে মুদ্রা বা মোহর অঙ্কিত থাকা চাই ( অর্থাৎ বিনা মোহরে কোন দ্রব্য বাহিরেও যাইবে না, ভিতরেও আসিবে না।

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে
নিশান্তপ্রণিধি-নামক বিংশ অধ্যায় সমাপ্ত।

## একবিংশ অধ্যায়

### ১৮শ প্রকরণ—**আত্মরক্ষা**

( প্রাতঃকালে ) শয্যা হইতে উত্থিত হওয়ার পর, ( রাজা ) ধনুষ্পাণি স্ত্রীগণদ্বারা পরিবৃত হইবেন। দ্বিতীয় কক্ষ্যাতে কঞ্চুক ও উষ্ণীষধারী হইয়া ( অর্থাৎ শরীরে কুর্ত্তা ও মাথায় পাগড়ী পরিয়া ) বর্ষবরেরা ( নপুংসকেরা ) ও অন্যান্য গৃহকার্য্যাধিকৃত পুরুষেরা ( রাজাকে বেষ্টন করিবে )। তৃতীয় কক্ষ্যাতে, ( তিনি ) কুব্জ, বামন ( খর্ব্বাকৃতি পুরুষ ) ও **কিরাত**জাতীয় পুরুষগণদ্বারা ( পরিবৃত থাকিবেন )। ( তিনি ) চতুর্থ কক্ষ্যাতে, মন্ত্রিগণ, সম্বন্ধিগণ ( অর্থাৎ

আত্মীয়বান্ধবগণ ) ও হস্তে প্রাস-নামক ( কুন্ত-নামক ) অস্ত্রধারী দৌবারিকগণ ( দ্বারপালগণ ) দ্বারা ( পরিবেষ্টিত থাকিবেন )।

রাজা এমন জনকে আসন্নচারী (অর্থাৎ স্বদেহরক্ষাকারী ) নিযুক্ত করিবেন, যাহারা পিতৃপৈতামহ ( অর্থাৎ বংশপরম্পরাপ্রাপ্ত ), মহাকুলীনদিগের সহিত সম্পর্কযুক্ত, শিক্ষিত, অনুরক্ত (রাজভক্ত) ও কৃতকর্ম্মা ( অর্থাৎ কর্ম্মকরণে অভিজ্ঞতা-যুক্ত )। যাহার প্রতি কোনও প্রকার ধনাদি দান বা সম্মানপ্রদর্শন করা হয় নাই এমন অন্যদেশবাসীকে, অথবা, পূর্ব্বে যাহার অপকার করা হইয়াছিল এবং যে পরে আবার স্বীকৃত হইয়াছে এমন স্বদেশবাসী জনকেও ( তিনি আসন্নচারী নিযুক্ত করিবেন না )। অন্তর্বংশিকের ( অর্থাৎ অন্তঃপুরে অধিকৃত প্রধান পুরুষের ) সৈন্য রাজাকে ও অন্তঃপুরস্থিত স্ত্রীগণকে রক্ষা করিবে।

সুগুপ্ত প্রদেশে ( রাজার ) **মাহানসিক** ( পাকশালাধিকৃত প্রধান পুরুষ ) সর্ব্বপ্রকার খাদ্যদ্রব্যের পাককর্ম্ম, স্বাদাধিক্যের প্রতি লক্ষ্য করিয়া সম্পাদন করাইবে। রাজা সেই সব ( সাধিত ) খাদ্যদ্রব্য প্রথমে অগ্নিদেবকে ও পক্ষিগণকে বলিস্বরূপ প্রদান করিয়া, সেইভাবেই ( অর্থাৎ নবপ্রস্তুত দ্রব্য হিসাবেই ) আহার করিবেন।

( অগ্নিতে খাদ্যপ্রক্ষেপ ও পক্ষীকে খাদ্যবলি প্রদানের হেতু বলা হইতেছে, যথা— ) বিষময়খাদ্যযুক্ত অগ্নির জ্বালা ও ধূম নীলবর্ণ হইয়া পড়ে ( অর্থাৎ বিষদিগ্ধ অন্নাদি অগ্নিতে প্রক্ষিপ্ত হইলে অগ্নির প্রভা ও ধূম নীলাকার ধারণ করে ); ইহাতে ( চট্‌চট্‌ ) শব্দ স্ফোটিত হয় এবং সেইরূপ খাদ্য পক্ষীরা খাইলে তাহাদেরও মরণ ঘটে। বিষমিশ্র অন্নের বাষ্প ময়ূর-কণ্ঠের ন্যায় বর্ণযুক্ত হয়, ইহা শীঘ্র ঠাণ্ডা হয়, ( কর- ) সংপিষ্ট দ্রব্যের ন্যায় ইহা বিবর্ণ হয়, ইহা জলযুক্ত হইয়া পড়ে এবং ইহা অক্লেদযুক্ত অর্থাৎ শুষ্কও হইয়া যাইতে পারে। ( বিষমিশ্র ) ব্যঞ্জন ( সূপাদি দ্রব্য ) শীঘ্র শুষ্ক হইয়া যায়, তাহাতে ক্বাথ হয় অর্থাৎ অগ্নিযোগেও অপক্ক থাকে, ইহাতে সংজাত শ্যামবর্ণের ফেনপটল বিচ্ছিন্ন ভাব ধারণ করে ( অর্থাৎ ব্যঞ্জন হইতে ফেনপটল পৃথক হইয়া যায় ), এবং ইহার ( স্বাভাবিক ) গন্ধ, স্পর্শ ও রসের ( আস্বাদনের ) নাশ ঘটে। দ্রববস্তু অর্থাৎ তরল পদার্থ ( বিষমিশ্র হইলে ), ইহাতে প্রতিফলিত ( নিজের ) ছায়া হীন ( ছোট ) বা অতিরিক্ত ( বড় ) দেখা যায় এবং ইহার ফেনপটলে বিভাগ দৃষ্ট হয়, ও ইহার ঊর্দ্ধে রেখা দৃষ্ট হয়। ( ঘৃতাদি রসদ্রব্য বিষমিশ্র হইলে ) ইহার মধ্যে নীলবর্ণের রেখা, দুগ্ধ (বিষমিশ্র হইলে) ইহার মধ্যে তাম্রবর্ণের রেখা, মদ্য ও জল (বিষমিশ্র হইলে)

ইহাদের মধ্যে কাল বর্ণের রেখা, দধি ( বিষমিশ্র হইলে ) ইহার মধ্যে শ্যামবর্ণের রেখা এবং মধু ( বিষমিশ্র হইলে ) ইহার মধ্যে শ্বেতবর্ণের রেখা দৃষ্ট হয়। ( আম্র প্রভৃতি ) আর্দ্র দ্রব্যসমূহ ( বিষমিশ্র হইলে ) শীঘ্র শুকাইয়া যায়, অতি পক্কভাব ধারণ করে এবং বিশেষভাবে পাকিলে নীল ও কপিশবর্ণ হইয়া উঠে। শুষ্ক দ্রব্যসমূহ ( বিষমিশ্র হইলে ) শীঘ্রই চূর্ণিত হইয়া যায় এবং বিবর্ণ হইয়া উঠে। কঠিন দ্রব্যসমূহ ( বিষমিশ্র হইলে ) মৃদু হইয়া যায়, এবং মৃদু দ্রব্য ( বিষমিশ্র হইলে ) কঠিন হইয়া যায়। বিষমিশ্র দ্রব্যসমূহের নিকট সঞ্চরণশীল ( পিপীলিকাদি) ক্ষুদ্র প্রাণীরা প্রাণ হারায়। আস্তরণ ( বিছানার কম্বলাদি ) ও প্রাবরণ ( উর্ণা-বস্ত্রাদি ) ( বিষমিশ্র হইলে ) ইহাদের স্থানে স্থানে শ্যামবর্ণের মণ্ডল দৃষ্ট হয় এবং ইহাদের সূত্র ও রোমসমূহের পক্ষ্মগুলি ( সূক্ষ্মাংশগুলি ) খসিয়া পড়ে। লোহ ( স্বর্ণাদি ধাতু ) ও মণিময় দ্রব্যসমূহ ( বিষমিশ্র হইলে ) ইহাদের উপর পঙ্কমলের লেপ পতিত হয় এবং ইহাদের স্নেহ ( চাক্‌চিক্য ), রাগ ( রঙ্‌ ), গৌরব ( গুরু ওজন ), প্রভাব ( স্বকার্য্যকরণশক্তি ), এবং বর্ণ ও স্পর্শগুণের নাশ ঘটে। এই পর্য্যন্ত বিষযুক্ত দ্রব্যসমূহের চিহ্ন নিরূপিত হইল।

যে ব্যক্তি অন্যের উপর বিষ প্রদান করে, তাহার মুখ শুষ্ক ও কপিলবর্ণ হইয়া যায়, তাহার ( কথাবার্ত্তাকালে ) বাক্যপ্রতিবন্ধ উপস্থিত হয়, ( শরীরে ) ঘর্ম্ম দেখা দেয়, মুখে বিজৃম্ভন বা হাই উঠা লক্ষিত হয়, (শরীরে) অত্যধিক কম্প উপস্থিত হয়, ( পথ পরিষ্কার থাকিলেও ইহাতে ) তাহার পদস্খলন ঘটে, কেহ কথা বলিলে ( 'আমার সম্বন্ধেই কথা হইতেছে' ইহা মনে করিয়া ) সেই দিকে তাকাইয়া থাকে, ( এক চিন্তায়ই ) তাহার মন আবিষ্ট থাকে, এবং এক কর্ম্মে ও এক স্থানে সে লাগিয়া থাকিতে পারে না।

অতএব, রাজা স্বসমীপে **বিষবৈদ্য** ও ( অন্যান্য ) চিকিৎসক ( নিযুক্ত ) রাখিবেন।

রাজার ভিষক্ ( গৃহচিকিৎসক ) ঔষধশালা হইতে নিজ আস্বাদনদ্বারা বিশুদ্ধ বলিয়া পরীক্ষিত ঔষধ লইয়া, (ঔষধের ) পাচক ও পেষককে ( পেষণকারীকে ) তাহা খাওয়াইবে এবং নিজেও তাহা খাইয়া, পরে তাহা রাজাকে ( ব্যবহারার্থ ) দিবেন। এতদ্দ্বারা ঔষধের ন্যায় মদ্য ও জল শোধিত করিয়া তাহা রাজাকে ব্যবহার করিতে দিতে হইবে—তাহাও ব্যাখ্যাত হইল।

**কল্পক** ( নাপিত ) ও প্রসাধক ( বস্ত্রালঙ্কারাদি প্রসাধনের বিধানকারী সেবক ) স্বয়ং স্নানপূর্ব্বক শুদ্ধবস্ত্র পরিধান করিয়া, শুদ্ধ হস্তে মুদ্রাযুক্ত ( ক্ষুরবস্ত্রাদি )

অন্তর্বংশিকের (অন্তঃপুরস্থ প্রধান অধিকারীর) হস্ত হইতে লইয়া (রাজার) পরিচর্য্যা কার্য্যে-ব্যাপৃত হইবে।

(রাজভবনে) দাসীরা (রাজার সম্বন্ধে) স্নাপক (স্নানকরানের পরিচারক), সংবাহক (অঙ্গমর্দ্দনকারী), আস্তরক (আসন ও শয্যাদির রচনাকারী), রজক ও মালাকারের কার্য্য নিজেরা সম্পাদন করিবে; অথবা, দাসীগণদ্বারা অধ্যক্ষিত হইয়া তৎ তৎ শিল্পীরাও রাজার সম্বন্ধে নিজ নিজ কার্য্য করিতে পারে। তাহারা নিজ নিজ চক্ষুতে বস্ত্র ও মাল্য নিবেশিত করিয়া (পরে রাজাকে) দিবে এবং স্নানে ব্যবহর্ত্তব্য অনুলেপন (চন্দনাদি), প্রঘর্ষ (গাত্রঘর্ষণদ্রব্য), চূর্ণবাস (সুগন্ধ চূর্ণাদি—আধুনিক কালের পাউডার ইত্যাদি) ও স্নানীয় (মস্তকাদিতে স্নানসময়ে দেয় সুগন্ধি তৈলাদি) তাহারা নিজ নিজ বক্ষঃস্থলে ও বাহুতে স্পর্শ করাইয়া—(রাজাকে) দিবে। ইহা দ্বারা পরদেশ হইতে প্রাপ্ত ভোগ্যবস্তুর উপযোগ ব্যাখ্যাত হইল—বুঝিতে হইবে।

(রাজসমীপে) কুশীলবেরা (নটনর্ত্তকাদি শিল্পীরা), সঙ্গে শস্ত্র, অগ্নি ও বিষ না লইয়া নর্ম্মক্রীড়া (খেলাদি) দেখাইবে। এবং তাহাদের ক্রীড়াদির সাধনস্বরূপ যে সব বাদ্যভাণ্ডের প্রয়োজন হইবে সেগুলি রাজবাড়ীর মধ্যে থাকিবে এবং অশ্ব, রথ, হস্তী ও (বিভিন্ন) অলঙ্কারও সেখানে থাকিবে (অর্থাৎ বিষযোগাদির আশঙ্কানিরাকরণার্থ সে সব দ্রব্য, রাজবাড়ী হইতেই, তাহারা ক্রীড়া দেখাইবার সময়ে পাইবে)।

(রাজা) আপ্ত প্রধানপুরুষদ্বারা অধিষ্ঠিত যানে (শিবিকাশকটাদিতে) ও বাহনে (অশ্বাদিতে) আরোহণ করিবেন এবং বিশ্বস্ত নাবিকদ্বারা অধিষ্ঠিত নৌকা ব্যবহার করিবেন। অন্য নৌকা সহ প্রতিবদ্ধ নৌকা ও বায়ুবেগের বশগামিনী নৌকা (তিনি) ব্যবহার করিবেন না। (রাজা নৌকাতে চলিতে থাকিলে) জলের উভয় পার্শ্বে (রক্ষার্থ) সৈন্য থাকিবে।

মৎস্য ও অন্যান্য (কুম্ভীরাদি) জলজন্তুশুদ্ধ অর্থাৎ তদ্বিহীন জলে (তিনি) স্নানার্থ অবগাহন করিবেন (মৎস্যগ্রাহ-শব্দদ্বারা মৎসগ্রহণশীল ধীবরকেও বুঝা যাইতে পারে—অর্থাৎ ধীবরেরা তিমিনক্রাদি শূন্য বলিয়া জলের নির্দ্দেশ দিলে রাজা তাহাতে স্নান করিতে পারেন)। উদ্যান সর্পাদি হিংস্রজন্তুগ্রাহীদিগের নির্ণয়দ্বারা পরিশুদ্ধ বলিয়া জানিলে, (তিনি) সেই উদ্যানে যাইবেন।

যে মৃগবনে ব্যাধ ও চণ্ডালগণদ্বারা চোর ও হিংস্রজন্তু হইতে আশঙ্কনীয়

উপদ্রবের ভয় দূরীকৃত হইয়াছে, চঞ্চল মৃগাদির প্রতি লক্ষ্যের অভ্যাস করার জন্য ( তিনি ) সেই মৃগবনে যাইতে পারেন।

(( বিশ্বস্ত শস্ত্রধারী দ্বারা অধিষ্ঠিত হইয়া ( রাজা নবাগত ) সিদ্ধপুরুষ ও তপস্বিজনের সহিত দেখা করিবেন এবং মন্ত্রিপরিষৎ দ্বারা অধিষ্ঠিত হইয়া ( তিনি ) সামন্তরাজগণের দূতের সহিত দেখা করিবেন। ))

শিরস্ত্রাণ ও কবচাদিদ্বারা সজ্জিত হইয়া, অথবা, অশ্ব, হস্তী বা রথে আরোহণ করিয়া ( রাজা ) যুদ্ধসজ্জা ও সেনা দর্শন করিবেন।

রাজা ( নগর হইতে ) বাহিরে নিষ্ক্রমণ ও ( নগরমধ্যে ) প্রবেশ করার সময়ে, এমন পথ দিয়া যাইবেন যাহার উভয় পার্শ্বে রক্ষিপুরুষেরা রক্ষাকার্য্যে ব্যাপৃত আছে এবং যাহাতে দণ্ডধারী পুরুষেরা, শস্ত্রপাণি লোককে, সন্ন্যাসীকে ও অঙ্গবিহীন জনগণকে দূরে অপসারিত রাখিয়াছে। ( রাজা ) জনসঙ্কুল প্রদেশে প্রবেশ করিবেন না। ( তিনি ) দশবর্গিক ( অর্থাৎ দশজন ভটের নায়ক ) দ্বারা অধিষ্ঠিত হইয়া যাত্রা ( দেবতাদিগের রথযাত্রা প্রভৃতি শোভাযাত্রা), সমাজ ( আনন্দার্থ বহুলোকের মিলনসভা ), উৎসব ( বসন্তোৎসবাদি ) ও প্রবহণে ( শকটাদি আরোহণে, মতান্তরে, উদ্যানভোজাদিতে ) যোগ দিবেন।

রাজা যেমন কাপটিক গূঢ়পুরুষগণদ্বারা অন্য নৃপতিদিগের বাধা উপস্থিত করেন, তেমন তিনি নিজেও প্রযত্নবান্ হইয়া অন্য নৃপতিদিগের উৎপাদ্যমান উপদ্রব হইতে নিজেকে রক্ষা করিবেন ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে বিনয়াধিকারিক-নামক প্রথম অধিকরণে

আত্মরক্ষা-নামক একবিংশ অধ্যায় সমাপ্ত।

**প্রথম অধিকরণ সমাপ্ত।**

# অধ্যক্ষ প্রচার—দ্বিতীয় অধিকরণ

## প্রথম অধ্যায়

### ১৯শ প্রকরণ—**জনপদনিবেশ**

পূর্ব্ব হইতেই স্থিত ( অর্থাৎ পুরাতন ) এবং নূতন জনপদের নিবেশ করিতে হইলে, পরদেশ ( অর্থাৎ শত্রুরাজার বা অন্যরাজার দেশ ) হইতে জনসমূহ আনাইয়া, ও স্বদেশের যে অংশে জনবাহুল্য আছে সে অংশ হইতে জনসমূহ সরাইয়া আনিয়া, ( রাজা ) তাহা করিবেন।

( রাজা ) এমন **গ্রাম** নিবেশ করিবেন যাহাতে শূদ্রজাতীয় কৃষকই বেশীর ভাগ থাকিবে, যাহাতে কমপক্ষে একশত ও অনূর্দ্ধ পাঁচশত ঘর ( গৃহস্থের কুল ) থাকিবে, যাহার সীমা হইতে গ্রামান্তরের সীমা পর্য্যন্ত এক ক্রোশ বা দুই ক্রোশ ব্যবধান থাকিবে, এবং যাহা ( প্রয়োজন হইলে ) অন্যান্য গ্রামসম্বন্ধে পরস্পরের রক্ষাবিষয়ে সাহায্যকরণক্ষম হইবে। নদী, শৈল ( শিলাকূট ), বন, গৃষ্টি-নামক ওষধিবৃক্ষ; দরী ( গর্ত্ত ), সেতুবন্ধ ( আবদ্ধ জলাশয়াদি ), শাল্মলী বৃক্ষ, শমীবৃক্ষ ও ক্ষীরবৃক্ষ দ্বারা এই প্রকার গ্রামের সীমান্ত নির্দ্দিষ্ট করিতে হইবে, অর্থাৎ এই সমস্ত বস্তুর স্থাপন দ্বারা গ্রামের সীমা নির্দ্দিষ্ট করিতে হইবে।

( রাজা ) উক্তপ্রকার আটশত গ্রাম মধ্যে **স্থানীয়**-নামক ( পরবর্ত্তী সময়ে নিগমাপরনামধেয় স্থান ) নগর বা মহাগ্রাম-বিশেষ, চারিশত গ্রামমধ্যে **দ্রোণমুখ**-নামক উপনগর-বিশেষ, দুইশত গ্রামমধ্যে **কার্ব্বটিক** ( পাঠান্তরে **খার্ব্বটিক** ) নামক ক্ষুদ্র নগরবিশেষ এবং দশখানি সেই প্রকার গ্রাম সংগৃহীত বা একত্রিত করিয়া **সংগ্রহণ**-নামক ( পরবর্ত্তী সময়ে মহাদ্রঙ্গাপরপর্য্যায় ) বড়, গ্রাম-বিশেষ স্থাপন করিবেন। ( ইহাদ্বারা এইরূপ জানা গেল যে, প্রাচীন ভারতে গ্রাম সর্ব্বাপেক্ষা ক্ষুদ্র জনপদাংশ এবং তদপেক্ষায় বৃহত্তর জনপদাংশগুলির যথাক্রমে নাম হইবে—সংগ্রহণ, কার্ব্বটিক ( বা খার্ব্বটিক ), দ্রোণমুখ ও স্থানীয়।

(রাজা জনপদের ) সীমান্তে জনপদের ( প্রবেশ ও নির্গমের ) দ্বারভূত অন্তপালদুর্গ স্থাপিত করিবেন এবং সেগুলি অন্তপাল-নামক অধ্যক্ষ দ্বারাই অধিষ্ঠিত থাকিবে। এই অন্তপাল-দুর্গসমূহের অন্তরাল প্রদেশগুলিকে বাগুরিক ( মৃগবন্ধনজীবী ব্যাধ ), শবর, পুলিন্দ, চণ্ডাল ও ( অন্যান্য ) অরণ্যচর জাতিরাই রক্ষা করিবে, অর্থাৎ রাজা বা তৎপক্ষে তাঁহার অন্তপাল এই সমস্ত জাতির মনুষ্যদ্বারাই সেই সব প্রদেশ রক্ষা করিবেন।

(জনপদনিবেশ-বিষয়ে রাজা ) ঋত্বিক্, আচার্য্য, পুরোহিত ও শ্রোত্রিয় ( বেদাধ্যায়ী ) ব্রাহ্মণদিগকে সর্ব্বপ্রকার দণ্ড ও কর হইতে রহিত করিয়া এবং উপযুক্ত পুত্রপৌত্রাদি উত্তরাধিকারীদিগেরও ভোগ্য-বিষয় ( অর্থাৎ বংশানুক্রমে ভোগ্য করিয়া দিয়া ) **ব্রহ্মদেয়**-নামক ভূমি দান করিবেন। ( পরবর্ত্তিকালেও রাজারা সর্ব্বত্র তাম্রপট্ট-প্রণয়ন দ্বারা এইরূপ ভূমি দান করিয়াছেন। )

( তিনি ) অধ্যক্ষ ও সংখ্যায়ক- (গণনাকার্য্যে বা হিসাবরক্ষায় ব্যাপৃত পুরুষ) গণকে এবং (দশগ্রামী প্রভৃতির অধিকারী) **গোপ**, ( জনপদ ও নগর চতুর্ভাগের অধিকারী ) **স্থানিক**, অনীকস্থ ( হস্তিশিক্ষায় নিপুণ পুরুষ ), চিকিৎসক, অশ্বদমক ( অশ্বশিক্ষায় অভিজ্ঞ পুরুষ ) ও জঙ্ঘাকরিক (সংবাদাদি বহন করিয়া দূরদেশে গতাগতজীবী পুরুষ )-গণকেও ( দণ্ড ও কর রহিত করিয়া) ভূমিদান করিবেন; কিন্তু, ভূমির প্রতিগ্রহকারীরা এই ভূমি সম্বন্ধে বিক্রয় ও আধান ( বন্ধক রাখা ) কার্য্য করিতে পারিবেন না (অর্থাৎ তাঁহারা কেবল এই রাজপ্রদত্ত ভূমি ভোগ করিতে পারিবেন )।

যাহারা ভূমির জন্য রাজকরাদি দিতেছে, তাহাদিগকে রাজা কৃতক্ষেত্র, অর্থাৎ যে ক্ষেত্রকে ফসলোৎপাদনের উপযোগী করা হইয়াছে সে ক্ষেত্র, এক পুরুষমাত্রের ভোগ্য করিয়া দিবেন। যে-সব ক্ষেত্র অকৃত, অর্থাৎ যাহা অপ্রহত ( খিল ) ক্ষেত্র, সেগুলিকে যে কৃষকেরা ফসলের উপযোগী করিবে, তাহাদের নিকট হইতে সেগুলি রাজা আর ফিরাইয়া লইবেন না ( অর্থাৎ সে ক্ষেত্রগুলির স্বামিত্ব কৃষকে পর্য্যবসিত হইবে )।

'যে কৃষকেরা ক্ষেত্র কর্ষণ না করিয়া ( তাহা ফেলিয়া রাখিবে ), তাহাদিগের নিকট হইতে সে সব ক্ষেত্র ছিনাইয়া লইয়া তাহা অন্য ( ক্ষেত্র-তৈয়ারকারী ) কৃষকদিগকে ( রাজা ) দিবেন। অথবা, ( অন্য কৃষক না পাওয়া গেলে) গ্রামের ভৃতকেরা ( ভৃতিভোগী কর্ম্মকরেরা, মতান্তরে, গ্রামাধিকারী রাজ-পুরুষেরা ) ও বৈদেহকেরা ( বণিকগণ ) সেই সব ক্ষেত্র কর্ষণ করিবে। (আগে স্বীকার করিয়া পরে) যদি কেহ ক্ষেত্র কর্ষণ না করে, তাহা হইলে তজ্জন্য যে ক্ষতি হইবে, তাহাকে তাহা পূরণ করিয়া দিতে হইবে। (কৃষিকার্য্যের সুবিধার জন্য রাজা অনুপায় অবস্থায় ) কৃষকদিগকে ( বীজ ) ধান্য, পশু ও হিরণ্য ( নগদ টাকা ) দিয়া অনুগৃহীত বা উপকৃত করিবেন। ( তাহারাও অর্থাৎ কৃষকেরাও ) পরে সে-সব দ্রব্য নিজ সুবিধামত রাজাকে ফিরাইয়া দিবে।

যদ্দ্বারা রাজকোষ ( উত্তরকালে ) বর্দ্ধিত হইতে পারে, ( রাজা ) তাহাদিগকে ( কৃষকজনদিগকে ) তেমন **অনুগ্রহ** ( যথা, স্বল্পকালস্থায়ী করাদি হইতে মুক্তি, বা বীজাদি দানরূপ উপকার ) ও **পরিহার** ( সম্পূর্ণ করমুক্তি ) দেওয়ার ব্যবস্থা করিবেন। রাজকোষ-ক্ষয়কারী অনুগ্রহ ও পরিহার ( তিনি ) বর্জ্জন করিবেন। কারণ, রাজা অল্পকোষযুক্ত হইলে ( রাজকোষ পূরণ করিবার উদ্দেশ্যে নব নব করাদি বসাইয়া ) পুরবাসী ও জনপদবাসীদিগকে গ্রাস করিতে পারেন ( অর্থাৎ তাহাদিগকে পীড়িত করিতে পারেন )। নূতন জনপদ বা কুলাদির নিবেশকালে, অথবা, উচিত অবস্থার প্রাপ্তিতে, ( তিনি ) পরিহার দিবার ব্যবস্থা করিবেন। যাহাদের পরিহারভোগের সময় অতিক্রান্ত হইয়া গিয়াছে, তাহাদিগকে ( তিনি ) পিতার ন্যায় অনুগ্রহদানে উপকার করিবেন।

( তিনি ) আকর, কর্ম্মান্ত ( শিল্পকারখানা ), দ্রব্যবন ( দারুচন্দনাদি মূল্যবান বৃক্ষাদির বন ) হস্তিবন, ব্রজপ্রচার ( গোঽধ্যক্ষপ্রকরণে উক্ত গবাদির জন্য বিবীতাদি স্থাপন ) ও বণিক্‌পথ-প্রচার ( অর্থাৎ বিদেশ হইতে আমদানী মাল ও স্বদেশ হইতে রপ্তানী মালের যাতায়াতের জন্য রাস্তা নির্ম্মাণ ) এবং জলপথ, স্থলপথ ও পত্তন ( ক্রয়বিক্রয়ের উপযোগী হাটবাজার, বা নৌমাত্রগম্য পুর— 'পট্টন'-পাঠে শকট, অশ্ব ও নৌদ্বারা গম্য পুর ) নিবেশিত করিবেন।

( তিনি কৃষিকার্য্যের সুবিধার জন্য ) নিত্যজলবিশিষ্ট ( অর্থাৎ নদ্যাদি হইতে আনীত জলবিশিষ্ট ), অথবা, ( বর্ষা সময়ে ) কৃত্রিম উপায়ে আনীত জলবিশিষ্ট ( জলাশয়াদিরূপ ) সেতুবন্ধ নির্ম্মাণ করাইবেন। অথবা, অন্য লোকেরা সেতুবন্ধ রচনায় প্রবৃত্ত হইলে তাহাদিগকে ( তিনি জলাশয়নির্ম্মাণার্থ ) ভূমি, ( জলপ্রবেশ ও জলনির্গমের জন্য ) পথ, ও ( সারদারু প্রভৃতির জন্য ) বৃক্ষরূপ উপকরণসমূহ দিয়া অনুগ্রহ করিবেন। পুণ্যস্থান ( দেবগৃহাদি ) ও আরাম ( বাগানবাড়ী ) নির্ম্মাণ করার জন্যও ( তিনি তেমন অনুগ্রহ করিবেন )। সকলে একত্র মিলিত হইয়া সেতুবন্ধ রচনা করিতে গেলে, যে ব্যক্তি তাহাতে নিজ কর্ম্মাংশ সম্পাদন করিতে অনিচ্ছুক হইবে, তাহার পরিবর্ত্তে তাঁহার নিজ কর্ম্মকর ও বলীবর্দ্দেরা সেই কাজ করিবে (অর্থাৎ রাজা তাঁহার পরিবর্ত্তে তাঁহার কর্ম্মকরাদি দ্বারা কাজ করাইয়া লইবেন )। এইরূপ ব্যক্তিকে ( সেতুবন্ধের ) ব্যয়কার্য্যে অংশভাক্ হইতে হইবে; কিন্তু, ( সেতুবন্ধের ফলে উদিত আয়ের বা লাভের ) অংশ সে পাইবে না।

সেতুবন্ধসমূহে উৎপাদ্যমান মৎস্য, প্লব ( কারণ্ডব নামক জলচর পক্ষী ) ও হরিত পণ্য ( শাক-শবজী দ্রব্য )-সমূহে রাজারই স্বামিত্ব বা অধিকার থাকিবে,

অর্থাৎ সম্ভূয়-সেতুকারীরা উৎপন্ন দ্রব্যের ভাগ পাইবে না। (নিবেশিত জনপদে) যে সব দাসজন বা আহিত ( বন্ধকীভূত ) জন, বা ( লোকের ) পুত্রাদি-বান্ধবেরা স্ব-স্বামীর আজ্ঞা উল্লঙ্ঘন করিবে, ( রাজা ) তাহাদিগকে বিনয় বা উচিত শিক্ষা গ্রহণ করাইবেন, অর্থাৎ তিনি তাহাদিগকে বিনীত রাখিবেন। বালক, বৃদ্ধ ও ব্যাধিগ্রস্ত ও বিপদগ্রস্ত লোকেরা যদি অনাথ ( বা প্রভুশূন্য ) হয়, তাহা হইলে রাজা তাহাদিগকে ভরণ করিবেন। এবং কোন অপ্রজাতা অর্থাৎ বন্ধ্যা রমণী, এবং প্রজাতা ( অপত্যবতী ) রমণীর পুত্রেরা যদি অনাথ বা প্রভুশূন্য হয়, তাহা হইলে রাজা তাহাদিগকেও ভরণ করিবেন।

গ্রামবৃদ্ধগণ, ব্যবহারপ্রাপ্তির বয়স পর্য্যন্ত ( অর্থাৎ সাবালকত্ব প্রাপ্তির বয়স পর্য্যন্ত ) বালকের সম্পত্তি বাড়াইতে থাকিবেন ( 'বর্জ্জয়েয়ুঃ' পাঠ ধরিলে, সেই সম্পত্তি নিজেরা ভোগ করিবেন না—ইহাই ব্যাখ্যা ) এবং ( নিত্যই ) দেবোত্তর সম্পত্তিও বাড়াইতে থাকিবেন ( অথবা, 'বর্জ্জয়েয়ুঃ' পাঠ ধরিলে, তাহা নিজভোগে আনিবেন না—ইহাই ব্যাখ্যা )।

যে ব্যক্তি ভরণ করার শক্তি থাকা সত্ত্বেও, নিজের পুত্র-কন্যা ও স্ত্রী, পিতা ও মাতা, অপ্রাপ্তব্যবহার ( অর্থাৎ নাবালক ) ভ্রাতা এবং অবিবাহিতা ও বিধবা ভগিনীদিগকে ভরণ করিবে না, তাহার উপর ১২ পণ দণ্ড প্রদত্ত হইবে ; কিন্তু, পুত্রাদি যদি কোনও কারণে পতিত হইয়া থাকে, তাহা হইলে অভরণকারী গৃহপতির দণ্ড হইবে না। তবে মাতা যদি পতিতাও হয়েন, তাহা হইলে তিনি সর্ব্বদা গৃহস্বামীর ভরণীয়া থাকিবেন।

পুত্রদের ও স্ত্রীর জীবনোপায়-ব্যবস্থা না করিয়া, কেহ যদি প্রব্রজ্যা বা সন্ন্যাস গ্রহণ করে এবং নিজের স্ত্রীকেও সন্ন্যাসগ্রহণে প্রযোজিত করে, তাহা হইলে তাহাকে প্রথম সাহস দণ্ড ভোগ করিতে হইবে। যাহার মৈথুনশক্তি সম্পূর্ণভাবে লোপ পাইয়াছে এমন ব্যক্তিই সরকারী ধর্ম্মস্থ ( প্রাড্‌বিবাকাদি )-গণের অনুমতি লইয়া প্রব্রজ্যা বা সন্ন্যাস গ্রহণ করিতে পারিবে, অন্যথা, তাহাকে কারাগৃহে আবদ্ধ হইতে হইবে।

বানপ্রস্থজনের অতিরিক্ত কোন প্রব্রজিত বা সন্ন্যাসী, ( রাজা ও রাজ্যের ) কল্যাণার্থ রচিত সঙ্ঘের অতিরিক্ত কোন ( দুর্জ্জাত ) সঙ্ঘ, অথবা একত্রিত হইয়া প্রজাহিতার্থ অনুকূল কার্য্যকারী দলের অতিরিক্ত অন্য ( রাজদ্রোহাদির আচরণার্থ ) কোন সংবিতে বা প্রতিজ্ঞায় আবদ্ধ সংহত দল, রাজার জনপদে উপনিবেশ লাভ করিতে পারিবে না।

কিন্তু, সেখানে (জনপদে) বিহারার্থ অর্থাৎ চিত্তবিনোদনার্থ উপবন ও (নাট্য-) শালা থাকিবে না। (তাহা না থাকিলেই) নট, নর্ত্তক, গায়ক, বাদক, বাগ্‌জীবন (কথাবর্ণনায় পটু লোক) ও কুশীলবেরা (নানারূপ ক্রীড়াদ্বারা অভিনয়কারীরা) (জনপদবাসীদিগের) নিজ নিজ কর্ম্মে বিঘ্ন-বিধান করিতে পারিবে না। কারণ, গ্রামগুলিতে নাট্যাদি প্রদর্শনের প্রেক্ষাগৃহাদিরূপ আশ্রয় না থাকিলে এবং সেখানকার পুরুষেরা ক্ষেত্রকার্য্যে সর্ব্বদা ব্যাপৃত থাকিলে, (সেখানে) কোষ, **বিষ্টি** (কর্ম্মকর কর্ম্ম), (দারু প্রভৃতি) দ্রব্য, ধান্য ও (গুড়াদি) রসের বৃদ্ধি হওয়ার সম্ভাবনা থাকিবে।

রাজা দেখিবেন, যেন তাঁহার দেশ বা জনপদ পরচক্র (শত্রুসেনা) ও অটবীপালদিগের অত্যাচারগ্রস্ত এবং ব্যাধি ও দুর্ভিক্ষ-প্রপীড়িত না হয়, এবং তিনি যে-সব ক্রীড়াতে ধনব্যয় বেশী হওয়ার সম্ভাবনা তাহা নিবারিত করিবেন ॥ ১ ॥

দণ্ড, বিষ্টি ও কররূপ পীড়াদ্বারা (কৃষকগণের) কৃষিকার্য্য উপহত বা নষ্ট হইলে, (তিনি) সেই কৃষিকার্য্য রক্ষা করিবেন, এবং চোর, ব্যাল (হিংস্রজন্তু), বিষপ্রয়োগ ও ব্যাধিদ্বারা উপহত পশুব্রজও রক্ষা করিবেন ॥ ২ ॥

(তিনি) রাজবল্লভ (অর্থাৎ তৎপ্রিয়), (রাজকরাদির সংগ্রহকারী) কর্ম্মচারী, চোর, অন্তপাল ও (ব্যাঘ্রাদি) পশুসংঘদ্বারা পীড়িত হওয়ায় ক্ষীয়মাণ বণিক্‌পথ শোধিত রাখিবেন (অর্থাৎ এই সব বিপত্তি হইতে বণিক্‌পথ মুক্ত রাখিবেন) ॥ ৩ ॥

এই প্রকারে, রাজা পূর্ব্বকৃত দ্রব্যবন, হস্তিবন, সেতুবন্ধ ও আকরসমূহ রক্ষা করিবেন এবং নূতন নূতন (দ্রব্যবনাদি) নির্ম্মাণ করাইবেন ॥ ৪ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে জনপদ-নিবেশ-নামক প্রথম অধ্যায় (আদি হইতে ২২ অধ্যায়) সমাপ্ত।

# দ্বিতীয় অধ্যায়

## ২০শ প্রকরণ—**ভূমিচ্ছিদ্রবিধান বা কর্ষণের অযোগ্য ভূমির ব্যবস্থা**

যে ভূমি কর্ষণের অযোগ্য তাহাতে ( গোমহিষাদি ) পশুর জন্য **বিবীত** বা তৃণজলাদিযুক্ত গোচারণক্ষেত্র ( রাজা ) নির্ম্মাণ করাইবেন। ( সেই সব অকৃষ্য ভূমিতে রাজা ) এক **গোরুত** বা গব্যূতি পরিমাণ ( প্রায় ৪ ক্রোশ পরিমিত ) ব্রহ্মারণ্য ( বেদাধ্যয়নোপযোগী অরণ্য ) ও সোমারণ্য ( সোমযাগের অনুষ্ঠানোপযোগী অরণ্য ) ব্রাহ্মণদিগকে দিবেন ; এবং সেই সব স্থানে ( বৃক্ষাদি ) স্থাবর ও ( মৃগাদি ) জঙ্গমগণের প্রতি অভয়ও প্রদিষ্ট বা দত্ত থাকিবে। সেইরূপ তিনি তপস্বিজনের জন্য ( অকৃষ্য ভূমিতে ) তপোবন দান করিবেন। রাজার ( মৃগয়াদি ) বিহারজন্য তিনি ( অকৃষ্য ভূমিতে ) এমন মৃগবন নিবেশিত করাইবেন, যাহা গোরুত পরিমিত ও একদ্বারবিশিষ্ট হইবে ( অর্থাৎ প্রবেশ ও নির্গমজন্য যাহাতে একটি পথ থাকিবে ) এবং যাহা চতুর্দ্দিকে পরিখাদ্বারা রক্ষিত থাকিবে, যাহাতে স্বাদু ফল, গুল্ম ও পুষ্পগুচ্ছ থাকিবে, যাহা কণ্টকময় দ্রুমশূন্য ও অগভীর জলাশয়যুক্ত থাকিবে, যেখানে মৃগ ও চতুষ্পদ জন্তুরা দান্ত অর্থাৎ মানুষের পরিচয়ে বিশ্বস্ত, যেখানে ব্যাল ( হিংস্র ) জন্তুদিগের নখ ও দন্ত ভগ্ন, এবং যেখানে মৃগয়ার যোগ্য হস্তী, হস্তিনী ও করিপোতগণ থাকিবে।

প্রত্যন্ত ভূমিতে ( জনপদসীমান্তে ), বা যোগ্য ভূমি হইলে ( অন্যত্রও ), ( তিনি ) অন্য মৃগবন নিবেশিত করাইবেন, যাহাতে ( উপদ্রুত হইয়া ) সকল প্রকার পশুই আশ্রয় লইতে পারে।

কুপ্যাধ্যক্ষ প্রকরণে ( এই অধিকরণের ১৭শ অধ্যায়ে ) উক্ত ( দারু-বেণু-বল্ক প্রভৃতি ) দ্রব্যসমূহের এক একটির জন্য এক একটি বন নিবেশিত করাইবেন।

( তিনি ) দ্রব্যবন সম্বন্ধীয় **কর্ম্মান্ত** বা কারখানা এবং দ্রব্যবনে উপজীবিকা লাভ করিবার উপযোগী আটবিকদিগকে ( নিবেশিত করাইবেন )।

( রাজা ) নিজের জনপদপ্রান্তে আটবিকজনদ্বারা রক্ষিত হস্তিবন নিবেশিত করাইবেন। হস্তিবনের অধ্যক্ষ, নাগবনপাল পুরুষগণ দ্বারা পর্ব্বতে, নদী ( -কূলে ), ( বড় ) সরোবর ( সমীপে ) ও অনূপ বা জলময় প্রদেশে অবস্থিত নাগবন রক্ষা করিবেন ; কিন্তু, ( নাগবনপালেরা ) সেই সব নাগবনের সীমা এবং ইহাতে প্রবেশ ও নির্গমের পথ জানিয়া রাখিবে। ( নাগবনপালেরা ) হস্তিঘাতী

( শবরাদিকে ) হত্যা করিতে পারিবে। স্বয়ং মৃত হস্তীর দন্তযুগল আহরণকারী ( বনেচরদিগকে ) ৪¼ পণ পারিতোষিক দেওয়া যাইতে পারে।

নাগবনপালেরা, হস্তিপক ( মাহুত ), পাদপাশিক ( হস্তীর পাদে পাশবন্ধন-কুশল জন ), সীমাবিৎ বা সীমারক্ষক পুরুষ, ( অন্যান্য ) বনচর ও পারিকর্ম্মিক বা হস্তীর পরিচর্য্যায় নিপুণ পুরুষদিগকে সঙ্গে লইয়া, হস্তীর মূত্র ও বিষ্ঠার গন্ধে আচ্ছন্ন হইয়া, ভল্লাতকী বা অরুষ্কর বৃক্ষের শাখাদ্বারা লুক্কায়িত থাকিয়া, পাঁচ-সাতটি হস্তিবশকারিণী হস্তিনীসহ এদিক-ওদিকে ঘুরিয়া ঘুরিয়া, ( হস্তীর ) শয্যা, অবস্থান, পদচিহ্ন লণ্ড বা বিষ্ঠা, ( নদী প্রভৃতির ) কূলপাত প্রদেশসমূহ লক্ষ্য করিয়া, হস্তিযূথের সঞ্চারসীমা পরিজ্ঞাত হইবে।

( তাহারা ) কোন্ হস্তী যূথচর, কোন্‌টি একচর (যে হস্তী একাকীই চরণ করে—দলের সঙ্গে নহে ), কোন্‌টি যূথচ্যুত, কোন্‌টি যূথপতি, কোন্‌টি ক্রূরপ্রকৃতি, কোন্‌টি মত্ত, কোন্‌টি পোত বা অল্পবয়স্ক ও কোন্‌টি বন্ধ হইতে মুক্ত—এই সব তত্ত্ব নিবন্ধপুস্তক বা হস্তিশাস্ত্রপাঠে পরিজ্ঞাত লক্ষণ হইতে জানিবে।

**অনীকস্থ** বা হস্তিশিক্ষায় সুচতুর প্রাজ্ঞ জনদিগের কথা প্রমাণরূপে ধরিয়া, ( তাহারা ) যাহাদের প্রশস্ত লক্ষণ ও আচরণ দৃষ্ট হয়, তেমন হস্তিসমূহকে ধরিবে। কারণ, রাজাদিগের বিজয়লাভে হস্তীই প্রধান সাধন। যে-হেতু প্রকাণ্ড শরীরধারী ও প্রাণহরণ-কর্ম্মে পটু হস্তীরাই শত্রুর সেনা-ব্যূহ, দুর্গ ও স্কন্ধাবার ( সেনানিবেশ বা রাজধানীর ) ধ্বংস-সাধনে সমর্থ হয়।

হস্তিসমূহের মধ্যে **কলিঙ্গ** ও **অঙ্গ** দেশের হস্তী এবং **পূর্ব্বদেশীয়** ও **চেদি** এবং **করূশ** দেশে উৎপন্ন হস্তীই উত্তম শ্রেণীর হস্তী। **দশার্ণ** ও **অপরান্ত** বা পশ্চিমদেশের হস্তী মধ্যম শ্রেণীর হস্তী ॥ ১ ॥

**সুরাষ্ট্র** ও **পঞ্চনদ** ('পাঞ্চজনাঃ' পাঠও দৃষ্ট হয়—'পঞ্চজনদেশীয়' ইহাই অর্থ ) দেশের হস্তীকে অধম শ্রেণীর হস্তী বলিয়া ধরা হয়। কিন্তু, এই সব ( তিন শ্রেণীর ) হস্তীরই বীর্য্য, বেগ ও তেজঃ ( শিক্ষা- ) কর্ম্মদ্বারা বাড়াইয়া লওয়া যায় ॥ ২ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে ভূমিচ্ছিদ্র-বিধান-নামক দ্বিতীয় অধ্যায় ( আদি হইতে ২৩ অধ্যায় ) সমাপ্ত।

# তৃতীয় অধ্যায়

## ২১শ প্রকরণ—**দুর্গবিধান**

( রাজা ) চতুর্দ্দিকেই জনপদের প্রান্তভাগে, দৈবকৃত অর্থাৎ স্বাভাবিক বিষম-স্থলভূত, যুদ্ধের উপযোগী দুর্গ করাইবেন। এই দুর্গ চারি প্রকারের হইতে পারে —( ১ ) **ঔদক** দুর্গ, ( ২ ) **পার্ব্বত** দুর্গ, ( ৩ ) **ধান্বন** দুর্গ ও ( ৪ ) **বন** দুর্গ। তন্মধ্যে ঔদক দুর্গ আবার দুই প্রকারের হইতে পারে ; যে দুর্গের চারিদিকেই ( নদী প্রভৃতির ) জল ইহাকে বেষ্টন করিয়া রহিয়াছে—ইহা প্রথম প্রকার এবং যে দুর্গের স্থলভাগ চতুর্দ্দিকে নিম্ন বা গভীর জলাশয়াদিদ্বারা অবরুদ্ধ বা বেষ্টিত—ইহা দ্বিতীয় প্রকার। পার্ব্বত দুর্গও দুই প্রকার হইতে পারে ;—যে দুর্গ পর্ব্বত-প্রস্তরময়,—ইহা এক প্রকার এবং যে দুর্গ স্বাভাবিক-গুহাত্মক—ইহা দ্বিতীয় প্রকার। ধান্বন দুর্গও দুই প্রকার হইতে পারে ;—যে দুর্গ জল ও তৃণরহিত —ইহা এক প্রকার এবং যে দুর্গ ঊষর বা বালুকাদিযুক্ত স্থানবিশেষ—ইহা দ্বিতীয় প্রকার। বনদুর্গও দুই প্রকার হইতে পারে, যে দুর্গ চতুর্দ্দিকে পঙ্কযুক্ত জল থাকায় গতিবৈক্লব্য ঘটায়—ইহা এক প্রকার এবং যে দুর্গ ঘন স্বল্পদ্রুমবিশিষ্ট হওয়ায় দুষ্প্রবেশ্য—ইহা দ্বিতীয় প্রকার। এই সব দুর্গের মধ্যে, নদীদুর্গ ও পর্ব্বতদুর্গ ( বিপদকালে ) জনপদের রক্ষাস্থান হইতে পারে এবং ধান্বনদুর্গ ও বনদুর্গ আটবিকদিগের ( রক্ষা ) স্থান হইতে পারে ; অথবা, আপদের সময়ে ইহা ( রাজা ) অপসরণের বা পলাইয়া যাইবার আশ্রয়স্থান হইতে পারে।

জনপদের মধ্যপ্রদেশে রাজা **স্থানীয়** ( আট শত গ্রাম-মধ্যস্থ নগরবিশেষ ) নিবেশিত করাইবেন। এই স্থানীয় নগর রাজার সমুদয় অর্থাৎ রাজকোষে প্রবেশ্য ধনরাশির স্থান ( এই প্রসঙ্গে আধুনিক Collectorate স্মরণীয় হইতে পারে ) বলিয়া গণ্য। ইহাকে বাস্তুবিদ্যায় অভিজ্ঞ জনের নির্দ্দিষ্ট দেশে, কিংবা কোন কোন নদীর সঙ্গমস্থলে, অথবা, সদানীর কোন হ্রদ, সরোবর বা ( পদ্মাকরাদি ) তড়াগের অঙ্কদেশে নিবেশিত করিতে হইবে ; বাস্তুস্থিতিবশতঃ ইহা বৃত্ত বা গোলাকার, দীর্ঘাকার বা চতুরশ্র অর্থাৎ চৌকর হইতে পারে ; ইহার চতুষ্পার্শ্বে জলপ্রবাহ বহিতে থাকা আবশ্যক ; ইহা এক প্রকার পত্তন বলিয়া বিবেচিত হইবে, অর্থাৎ ইহা চতুর্দ্দিক হইতে উৎপন্ন পণ্যসমূহের সংগ্রহ ও ক্রয়-বিক্রয়ের কেন্দ্র হইবে, এবং ইহা স্থলপথ ও জলপথের সহিত যুক্ত থাকিবে।

( রাজা এই স্থানীয়ের ) চতুর্দ্দিকে তিনটি **পরিখা** বা খাত পরস্পরের মধ্যে এক দণ্ড অর্থাৎ ৪ হস্তপরিমিত ভূমি ( ২য় অধিকরণে ২য় অধ্যায় দ্রষ্টব্য ) ব্যবধান রাখিয়া নির্ম্মাণ করাইবেন। এই তিনটি পরিখা ক্রমান্বয়ে চতুর্দ্দশ দণ্ড ( অর্থাৎ ৫৬ হস্ত ), দ্বাদশ দণ্ড ( অর্থাৎ ৪৮ হস্ত ) ও দশ দণ্ড ( অর্থাৎ ৪০ হস্ত ) বিস্তারযুক্ত অর্থাৎ চওড়া থাকিবে; ইহাদের গভীরতা বা নিম্নতা বিস্তারের পরিমাণ হইতে একপাদ ( একচতুর্থাংশ ) কম বা বিস্তারের অর্দ্ধপরিমিত থাকিবে, অথবা ইহারা বিস্তারের একতৃতীয়াংশ পরিমাণে গভীর থাকিবে; মূল বা তলদেশে ইহারা চতুরশ্র বা সম্যক্ বদ্ধ থাকিবে এবং পাষাণ দ্বারা রচিত থাকিবে; অথবা, ইহাদের পার্শ্বগুলি পাষাণ বা ইষ্টক দ্বারা আবদ্ধ থাকিবে; ইহারা নীচে জলোদয়দেশ পর্য্যন্ত খাত হইবে, অথবা, ( নদী প্রভৃতি হইতে ) আগন্তুক জলদ্বারা পূর্ণ থাকিবে; ইহাদের জলনির্গমনের পথও থাকিবে; এবং এগুলিতে পদ্ম ও নক্রাদি জলচর জীবও থাকিবে।

( রাজা ) খাত হইতে উদ্ধৃত মৃত্তিকা দ্বারা **বপ্র** বা মৃন্ময় নির্ম্মাণ করাইবেন। ইহা পরিখা হইতে চারি দণ্ড অর্থাৎ ১৬ হস্ত ব্যবধানে থাকিবে। ইহার উচ্ছ্রায় বা উচ্চতা ছয় দণ্ড বা ২৪ হস্তপরিমিত থাকিবে; ইহা ( নীচে ) দৃঢ়ভাবে সংরুদ্ধ থাকিবে ( অর্থাৎ যেন মৃত্তিকা গলিয়া না পড়ে ); উচ্চতার দ্বিগুণ ইহার বিষ্কম্ভ বা বিস্তার থাকিবে। ইহার তিন প্রকার ভেদ হইতে পারে, যথা ( ১ ) **উর্দ্ধচয়** বপ্র অর্থাৎ যে বপ্র নীচের দিকে স্থূল বা মোটা ও উপর দিকে কৃশাকার, ( ২ ) **মঞ্চপৃষ্ঠ** বপ্র অর্থাৎ যে বপ্র নীচে ও উপরে সমানভাবে বিপুল, এবং (৩) **কুম্ভকুক্ষিক** বপ্র অর্থাৎ যে বপ্র নীচে ও উপরে কৃশ, কিন্তু, মধ্যস্থলে কুম্ভের ন্যায় স্থূল। এই বপ্র হস্তী ও গো-দ্বারা ক্ষুণ্ণ বা প্রহত করাইয়া দৃঢ় করিতে হইবে এবং ইহাকে কণ্টকী গুল্ম ও বিষলতাপ্রতানযুক্ত করিতে হইবে। ( বপ্র নির্ম্মাণের পরও যদি ) মৃত্তিকা অবশিষ্ট থাকে তদ্দ্বারা ( তিনি ) বাস্তুগর্ত্তসমূহ পূরিত করাইবেন।

রাজা বপ্রের উপর **প্রাকার** নির্ম্মাণ করাইবেন। ইহার উৎসেধ বা উচ্চতা ইহার নিজের বিষ্কম্ভ বা বিস্তারের দ্বিগুণ হইবে; ইহা ইষ্টক-নির্ম্মিত হইবে এবং ইহার উৎসেধের মান বার হস্তের উর্দ্ধে ( ১৩-১৫ হস্ত ইত্যাদি ) বিষমসংখ্যক, অথবা, ( ১৪-১৬ হস্ত ইত্যাদি ) সমসংখ্যক হস্তপরিমিত হইতে পারে; কিন্তু, ২৪ হস্তপরিমিত উচ্চতাই ইহার অবধি অর্থাৎ ২৪ হস্তের অধিক ইহার উচ্চতা থাকিবে না। অথবা, ( তিনি ) এই প্রাকার ( ইষ্টকময় না করাইয়া ) শৈল বা শিলাময় করাইবেন; এবং ( ইহার বিস্তার এতটা পরিমাণে থাকিবে যেন )

ইহার উপর একখানি রথে চড়িয়া একটি রথী, গতাগতি করিতে পারে; ইহার অগ্রভাগ তালবৃক্ষের মূলের প্রতিকৃতি, মুরজ বা মৃদঙ্গের প্রতিকৃতি ও কপিশীর্ষের প্রতিকৃতি দ্বারা সমন্বিত থাকিবে; অথবা, ইহা বিপুল শিলাদ্বারা বদ্ধ থাকিবে। ইহাকে কখনও কাষ্ঠনির্ম্মিত করিতে হইবে না; কারণ, ইহাতে অগ্নি সতত সন্নিহিত থাকিয়া বাস করে।

(প্রাকারের উপর) **অট্টালক** নির্ম্মাণ করাইবেন,—ইহা বিস্তারের অনুরূপ চতুরশ্র হইবে অর্থাৎ ইহার আয়াম ও উৎসেধ (উচ্চতা) বিস্তারের সমপরিমিত থাকিবে; এবং ইহার উচ্চতার অনুরূপ মাপে ইহাতে এমন সোপান থাকিবে যাহা সরাইয়া নেওয়া চলে। এইরূপ অট্টালক একে অন্য হইতে ত্রিশ দণ্ড (বা ১২০ হাত) ব্যবধানে থাকিবে।

এইরূপ দুইটি অট্টালকের মধ্যে (তিনি) এমন **প্রতোলী** বা রথ্যা (পথ) নির্ম্মাণ করাইবেন, যাহা হর্ম্ম্যের (ধবলগৃহের) দ্বিতলযুক্ত থাকিবে এবং যাহার দৈর্ঘ্য বিস্তারের দেড়গুণ হইবে।

অট্টালক ও প্রতোলীর মধ্যে (তিনি) **ইন্দ্রকোশ**-নামক এক আসন প্রস্তুত করাইবেন। ইহা তিন জন ধানুষ্ক বা ধনুর্ধারী পুরুষের অবস্থান-বিষয়ে পর্য্যাপ্ত হওয়া চাই এবং ইহা এমন একটি কাষ্ঠফলকযুক্ত থাকিবে, যাহাতে (ধানুষ্কদিগকে) লুক্কায়িত রাখিবার সাধনবিশিষ্ট ছিদ্রসকল থাকিবে, অর্থাৎ যাহার পৃষ্ঠভাগে ধানুষ্কেরা লুক্কায়িত থাকিয়া ছিদ্রদ্বারা সম্মুখের আগন্তুকদিগকে দেখিয়া বাণাদি নিক্ষেপ করিতে পারিবে।

প্রাকারের সঙ্গে সঙ্গে, (অট্টালক, প্রতোলী ও ইন্দ্রকোশের) অন্তরালে দুই হস্ত বিস্তারযুক্ত এবং (প্রাকারের) পার্শ্বে ইহার চতুর্গুণ আয়াম বা দৈর্ঘ্যযুক্ত অর্থাৎ আট হাত পরিমিত ('অষ্টহস্তায়তং' পাঠটি পুনরুক্ত বলিয়া বিবেচিত হইতে পারে) এক একটি **দেবপথ**-নামক (গুপ্ত) পথ (তিনি) নির্ম্মাণ করাইবেন।

এক দণ্ড বা চারি হাত, অথবা, দুই দণ্ড বা আট হাত বিস্তৃত **চার্য্যা** বা সঞ্চরণপথ (তিনি) নির্ম্মাণ করাইবেন এবং (তিনি) বাহির হইতে দর্শনের অতীত প্রদেশে, **প্রধাবিতিকা** অর্থাৎ বাহির হইতে শত্রুপ্রক্ষিপ্ত বাণাদির গোচর হইতে রক্ষা পাইবার জন্য কৃত ক্ষুদ্র আবরণ বা প্রাচীর (?) বা পথবিশেষ, এবং নিষ্কুহ দ্বার অর্থাৎ প্রাকারের বহির্ভূত প্রতিপক্ষের সর্ব্বকার্য্য দর্শনের উপযোগী কোটরের বিবর নির্ম্মাণ করাইবেন।

( পরিখার ) বহির্ভাগে ( তিনি দুর্গমধ্যে প্রবেশের ) পথ নিম্নলিখিত বস্তুদ্বারা ছন্ন রাখিবার ব্যবস্থা করাইবেন—জানুভঞ্জনী-নামক যন্ত্রকীল-বিশেষ ) অর্থাৎ যে কীল মাটিতে জানু পর্য্যন্ত উচ্চ করিয়া প্রোথিত রাখিলে আগন্তুকদিগের জানু-প্রদেশে তাড়ন সম্ভাবিত ), ত্রিশূলসমূহ, কূপ, কূট ( লৌহশলাকাবিশেষ ), অবপাত (তৃণাদি দ্বারা আচ্ছাদিত গর্ত্ত), কণ্টকপ্রতিসর ( লৌহনির্ম্মিত কণ্টকদ্বারা আচিত জালবিশেষ ), অহিপৃষ্ঠ ও তালপত্রের আকারে আকারিত ত্রিকোটিবিশিষ্ট লৌহ-যন্ত্রবিশেষ, কুকুরের দন্তসদৃশ লৌহকীলবিশেষ, অর্গল বা লৌহদণ্ড, উপস্কন্দন ( স্খলন সহায়ক কাষ্ঠবিশেষ ), পাদুকা ( একপাদমাত্র সংপাতে পর্য্যাপ্ত পঙ্কপূরিত গর্ত্ত ), অম্বরীষ ( ভ্রাষ্ট্রযন্ত্র—অর্থাৎ অগ্নিযুক্ত সংতপ্ত ভর্জ্জনপাত্র-সংবলিত গর্ত্ত ) ও উপদান ( দূষিত জলপূর্ণ কুপুষ্করিণী )।

প্রাকারের উভয় ভাগে দেড় দণ্ডপরিমিত ( অর্থাৎ ৬ হস্তপরিমিত ) মণ্ডপ নির্ম্মাণ করিয়া, প্রতোলীর আধারভূত ছয়টি তোরণস্তম্ভ-যুক্ত **দ্বার** ( তিনি ) নিবেশিত করাইবেন। এই দ্বার চতুরশ্র বা চতুষ্কোণাকার হইবে এবং ইহার বিস্তার পঞ্চ দণ্ড ( কুড়ি হাত ) হইতে ক্রমশঃ বাড়াইয়া অষ্ট দণ্ড ( বত্রিশ হাত ) পর্য্যন্ত হইতে পারিবে। ( কাহারও মতে ) ইহার বিস্তার দুই দণ্ড (বা চারি হাত) পরিমিতও হইতে পারে। অথবা, ইহা দৈর্ঘ্যে ইহার আশ্রিত বিস্তারের মান অপেক্ষায় এক ষষ্ঠাংশ বা এক অষ্টমাংশ অধিক হইতে পারে।

( স্তম্ভের ) উৎসেধ বা উচ্চতা নীচের তলদেশ হইতে পঞ্চদশ হস্ত হইতে এক এক হস্ত বাড়াইয়া অষ্টাদশ হস্তপরিমিত হইতে পারিবে।

স্তম্ভের পরিক্ষেপ বা পরিধি ইহার লম্বতার এক ষষ্ঠাংশ হওয়া চাই ; ইহার ( পরিক্ষেপ-মানের ) দ্বিগুণ অংশ অর্থাৎ এক তৃতীয়াংশ ( মৃত্তিকার নীচে ) নিখাত থাকিবে এবং ইহার চুলিকা বা স্তম্ভ-শিখার মান হইবে ( পরিক্ষেপের ) এক চতুর্থাংশ।

প্রতোলীর তিন তলের মধ্যে প্রথম তলটিকে পাঁচ ভাগে বিভক্ত করিয়া, সেই ভাগগুলিতে একটি শালা, একটি বাপী, ও একটি সীমাগৃহ প্রস্তুত করাইতে হইবে। ( শালাপ্রান্তে ) ইহার দশমাংশবিস্তার-যুক্ত দুইটি প্রতিমঞ্চ ( মঞ্চপ্রতিকৃতি সন্নিবেশ-বিশেষ ) মত্ত বারণযুক্ত ( অর্থাৎ মত্ত নাগাকৃতি নির্য্যূহ বা ভিত্তিস্থ কীলকবিশেষ-যুক্ত করাইয়া ) নির্ম্মাণ করাইতে হইবে। ( শালা ও সীমাগৃহের ) অন্তরালে **আণি** বা ক্ষুদ্র দ্বার নিবেশিত হইবে ( মণ্ডপের কোণকেও আণি বলা হয় )। হর্ম্ম্য বা উপরিতলের চন্দ্রশালা-নামক গৃহ, প্রথম তলের উৎসেধ বা

উচ্চতার অর্দ্ধপরিমাণ উৎসেধযুক্ত থাকিবে এবং ইহাতে স্থূণা বা ক্ষুদ্র ক্ষুদ্র স্তম্ভ আবদ্ধ থাকিবে ( 'আণিহর্ম্ম্যং'—এইরূপ সমস্ত পাঠ থাকিলে, 'সীমাগৃহ' অর্থ হইবে )। উত্তমাগার অর্থাৎ তৃতীয় তলটি দেড় দণ্ডপরিমিত হইবে ( একবাস্ত তিন দণ্ডপরিমিত ; অতএব, ইহা আর্দ্ধবাস্তক হইবে অর্থাৎ ইহার পরিমাণ দেড় দণ্ড অর্থাৎ ছয় হস্ত হইবে )। অথবা, ইহা ( পঞ্চ দণ্ড চতুরশ্র দ্বারের ) এক তৃতীয়াংশ পরিমাণ হইবে। ( এই উত্তমাগারটির ) পার্শ্বগুলি ইষ্টকাবদ্ধ থাকিবে ; ইহার বাম দিকে প্রদক্ষিণভাবে আগমনের উপযোগী সোপান থাকিবে ; এবং অপর দিকে ( অর্থাৎ দক্ষিণ দিকে ) ভিত্তিতে প্রোথিত গূঢ় সোপান থাকিবে।

তোরণের শিরোদেশ দুই হস্তপরিমিত হইবে। তিন বা পাঁচ ভাগযুক্ত দুইটি কবাট থাকিবে। ( কবাটদ্বয় বন্ধ করিবার জন্য ) দুই দুইটি **পরিঘ** বা অর্গল থাকিবে। কবাটের ইন্দ্রকীল বা প্রধান কীলকটি এক অরত্নি বা এক হস্ত ( = ২৪ অঙ্গুলি পরিমাণ )-পরিমিত হইবে। ( কবাটের মধ্যে ) একটি পঞ্চ হস্তপরিমিত আণিদ্বার বা ক্ষুদ্র দ্বারবিশেষ থাকিবে। সমগ্র দ্বারটি এত বড় হইবে, যেন ইহার ভিতর দিয়া চারিটি হস্তী একসঙ্গে প্রবেশ করিতে পারে ( চারিটি গজার্গল থাকিবে—ইহা হইতে লক্ষণাদ্বারা উক্তরূপ অনুবাদ করা হইয়াছে )।

( দ্বার- ) সন্নিবেশের অর্দ্ধমানযুক্ত ( অর্থাৎ আড়াই দণ্ড উৎসেধযুক্ত ) এবং দ্বারের সমান বিস্তারযুক্ত **হস্তিনখ**-নামক ক্রমনিম্ন মৃত্তিকাকূট ( দুর্গ হইতে অবতরণার্থ ) স্থাপিত থাকিবে। ( দুর্গের ) **সংক্রম** বা সঞ্চারণপথ স্থির বা দৃঢ়ভাবে ( দারুপ্রভৃতি দ্বারা ) নির্ম্মিত থাকিবে, কিংবা নিরুদক স্থানে ইহা মৃত্তিকানির্ম্মিতও হইতে পারে।

( রাজা ) প্রাকারের তুল্য মানবিশিষ্ট মুখ বা নিঃসরণমার্গ পরিকল্পনা করিয়া, ইহার এক তৃতীয়াংশ গোধার মুখাকৃতি করিয়া একটি **গোপুর** বা নগরদ্বার নির্ম্মাণ করাইবেন। প্রাকার-মধ্যে বাপী নির্ম্মাণ করিয়া পুষ্করিণীদ্বার-নামক বাপীর দ্বার নির্ম্মাণ করাইবেন। পূর্ব্বোক্ত অন্তর বা অবকাশ ও আণি বা ক্ষুদ্র দ্বারের পরিমাণ হইতে দেড়গুণ পরিমাণবিশিষ্ট চতুঃশাল নির্ম্মাণ করিয়া, ইহাতে কুমারীপুর-নামক দ্বার স্থাপিত করিবেন। দ্বিতল মুণ্ডহর্ম্ম্য ( সম্ভবতঃ শৃঙ্গরহিত হর্ম্ম্য ) নির্ম্মাণ করিয়া ইহাতে মুণ্ডকদ্বার-নামক দ্বার স্থাপিত করিবেন। অথবা, নিজ ভূমি ও দ্রব্যসম্পৎ বুঝিয়া ( তিনি ) যথোক্ত দ্বারগুলির যে কোনটি নির্ম্মাণ করাইতে পারেন। ( তিনি ) স্ববিস্তারমানের তৃতীয়াংশাধিক

দৈর্ঘ্যবিশিষ্ট ভাণ্ড বা উৎপন্ন দ্রব্যাদির বাহনোপযোগী **কুল্যা** বা পয়ঃপ্রণালী নিবেশিত করাইবেন।

এই সব কুল্যাতে পাষাণ, কুদ্দাল, কুঠার, কাণ্ড ( বাণ ), কল্পনা ( গজোপকরণাদি ), মুসৃণ্ঠি বা লৌহমুখ দারুময় গদাবিশেষ ( ভুশুণ্ডী পাঠেও শস্ত্রবিশেষ ), মুদ্গর, দণ্ড, চক্র, যন্ত্র ও শতঘ্নি ( আয়ুধবিশেষ ) এবং লৌহকারের শিল্পসাধ্য দ্রব্যসমূহ, শূল, বেধনকারী অগ্রবিশিষ্ট বেণু, উষ্ট্রগ্রীবাকৃতি শস্ত্রবিশেষ ও যে-সব আয়ুধে শত্রুদাহের জন্য অগ্নি সংযুক্ত থাকে সেই প্রকার আয়ুধসমূহ নিবেশিত রাখা হইবে; এবং কুপ্যাধ্যক্ষ-প্রকরণে যে-সব বস্তুর বিধান করা হইয়াছে, সে-সব বস্তুও সেখানে ( তিনি ) নিবেশিত করাইবেন ॥ ১-২ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার নামক দ্বিতীয় অধিকরণে দুর্গবিধান-নামক তৃতীয় অধ্যায় ( আদি হইতে ২৪ অধ্যায় ) সমাপ্ত।

# চতুর্থ অধ্যায়

## ২২শ প্রকরণ—**দুর্গনিবেশ**

( দুর্গের ) বাস্তুবিভাগ এইভাবে করিতে হইবে, যথা—ইহাতে তিনটি রাজমার্গ পূর্ব্ব-পশ্চিমে আয়ত, ও তিনটি রাজমার্গ উত্তর-দক্ষিণে আয়ত থাকিবে। এই বাস্তু-বিভাগ দ্বাদশ দ্বারযুক্ত হইবে ( প্রত্যেক রাজপথের দুইটি প্রান্তে দুইটি করিয়া দ্বার হইলে, উক্ত ছয়টি রাজমার্গের মোট বারটি দ্বার হইবে ) এবং ইহাতে ( বাস্তুশাস্ত্রের বিস্তারানুরূপ ) উচিত জলপথ, ভূমিপথ ও ( গূঢ়-সুরঙ্গাদিময় ), গুপ্ত পথ থাকিবে।

( ইহাতে ) চারি দণ্ড-পরিমিত বিস্তারযুক্ত **রথ্যাসমূহ** ( বিশিখানামক পথ ) থাকিবে। রাজমার্গ, দ্রোণমুখে যাওয়ার পথ, স্থানীয়ে যাওয়ার পথ, রাষ্ট্র বা জনপদে যাওয়ার পথ ও বিবীতে যাওয়ার পথ এবং **সংযানীয়ে** ( ক্রয়বিক্রয়-ব্যবহারের প্রধান স্থান অর্থাৎ বড় বড় বাজারে ) যাওয়ার পথ, ব্যূহপথ ( শত্রু-সমাগমে সৈন্য বাহির করিয়া নেওয়ার পথ ), শ্মশানে যাওয়ার পথ ও গ্রামে প্রবেশের পথগুলি আট দণ্ডপরিমিত বিস্তারযুক্ত হইবে। সেতুপথ ও বনপথ চারি দণ্ডপরিমিত বিস্তারযুক্ত হইবে। হস্তিপথ ও ক্ষেত্রপথ দ্বিদণ্ডপরিমিত

বিস্তারযুক্ত হইবে। রথপথ পাঁচ অরত্নিপরিমিত, (গোমহিষাদি-) পশুপথ চারি অরত্নিপরিমিত এবং (মেষাদি-) ক্ষুদ্র পশুপথ ও মনুষ্যপথ দুই অরত্নিপরিমিত বিস্তারযুক্ত হইবে।

(ব্রাহ্মণাদি) চারি বর্ণের উপজীবিকার উপযোগী অত্যুত্তম বাস্তুতে **রাজনিবেশ** বা রাজবাড়ী স্থাপিত করিতে হইবে। বাস্তুহৃদয় দেশ অর্থাৎ বাস্তুর মধ্যদেশ হইতে উত্তরদিগ্‌বর্ত্তী নবমভাগে (নিশান্তপ্রণিধি প্রকরণে) উক্ত বিধানানুসারে পূর্ব্বমুখী বা উত্তরমুখী অন্তঃপুর নির্ম্মাণ করাইতে হইবে। ইহার (রাজনিবেশের) পূর্ব্বোত্তর ভাগে আচার্য্য ও পুরোহিতের এবং (তাঁহাদের) যজ্ঞ ও জলের স্থান থাকিবে, এবং মন্ত্রিগণও সেখানে বাস করিবেন। (ইহার) পূর্ব্ব-দক্ষিণভাগে মহানস (রন্ধনশালা), হস্তিশালা ও কোষাগার থাকিবে। তাহার পর, পূর্ব্বদিকে গন্ধপণ্য, মাল্যপণ্য, ধান্যপণ্য, ও (ঘৃতাদি) রসপণ্যের (দোকান-গৃহ থাকিবে), এবং প্রধান কারু বা শিল্পীরা ও ক্ষত্রিয়েরা বাস করিবে। দক্ষিণ-পূর্ব্বদিকে ভাণ্ডাগার, অক্ষপটল (গাণনিকদিগের দলিল ও নিবন্ধপুস্তকাদি রাখিবার স্থান) ও **কর্ম্মনিষদ্যা** (সুবর্ণরজতাদির শিল্পকর্ম্মের আপণ বা ক্রয়বিক্রয়ার্থ বস্তুশালা) থাকিবে। দক্ষিণ-পশ্চিম ভাগে কুপ্যগৃহ ও আয়ুধাগার থাকিবে। তাহার পর, দক্ষিণ দিকে নগর-ব্যবহারিক, ধান্য-ব্যবহারিক, কার্ম্মান্তিক (খনিপ্রভৃতির কর্ম্মান্তে অধিকৃত পুরুষ) ও বলাধ্যক্ষ (সেনাধ্যক্ষ) এবং পক্কান্নপণ্যবিক্রয়ী, সুরাপণ্যবিক্রয়ী, ও মাংসপণ্যবিক্রয়ী এবং পাজীবা (বেশ্যা), তালাবচর (তালে তালে নৃত্যকারী নটবিশেষ) ও বৈশ্যেরা থাকিবে। পশ্চিম-দক্ষিণ ভাগে খর বা গর্দ্দভ ও উষ্ট্রদিগের গুপ্তিস্থান বা বাঁধিয়া রাখার স্থান ও (ইহাদের ক্রয়-বিক্রয়সম্বন্ধী) কর্ম্মের স্থান থাকিবে। পশ্চিম-উত্তর ভাগে যান বা শকটাদির শালা ও রথশালা থাকিবে। তাহার পর, পশ্চিমদিকে ঊর্ণাকারু (পশমী দ্রব্যের শিল্পী), সূত্রকারু (কার্পাস সূত্রের তন্তুবায়), বেণুকারু (বেতের শিল্পী), চর্ম্মকারু (চামড়ার শিল্পী), বর্ম্মকারু (কবচাদি-নির্ম্মাতা) ও শস্ত্রাবরণকারু এবং শূদ্রেরা বাস করিবে। উত্তর-পশ্চিম-ভাগে পণ্যগৃহ (রাজকীয় পণ্যবস্তুর ঘর) ও ভৈষজ্যগৃহ থাকিবে। উত্তর-পূর্ব্বভাগে কোষ এবং গো ও অশ্ব থাকিবে। তাহার পর, উত্তর দিকে **নগরদেবতা** ও রাজকুলের দেবতা, লৌহকার ও মণিকার এবং ব্রাহ্মণেরা বাস করিবে। বাস্তুচ্ছিদ্রের অবকাশসমূহে (বাস্তুর অন্তরালের অবশিষ্ট স্থানসমূহে) **শ্রেণী** (রজকাদি বর্গ) ও প্রবহণিকেরা বা স্কন্ধবাহ শিবিকাদি বাহীরা থাকিবে।

পুরমধ্যে **অপরাজিতা** ( দুর্গা ), **অপ্রতিহত** ( বিষ্ণু ? ), **জয়ন্ত** ও **বৈজয়ন্তের** ( ইন্দ্রের ) কোষ্ঠক ( অন্তর্গৃহ ), এবং **শিব, বৈশ্রবণ** ( কুবের ), **অশ্বিনীকুমারদ্বয়, শ্রী** বা লক্ষ্মী ও **মদিরা-দেবতার** ( দুর্গার নামবিশেষ ) গৃহ থাকিবে। পূর্ব্বোক্ত কোষ্ঠক ও আলয়সমূহে তৎ তৎ দেশে প্রচলিত বাস্তু-দেবতাসমূহ স্থাপিত করিতে হইবে। পুরের চারি দিকে উত্তরাদিক্রমে **ব্রাহ্মদ্বার** ( ব্রহ্মের কিংবা ব্রহ্মার সম্বন্ধীয় দ্বার ), **ঐন্দ্রদ্বার** ( ইন্দ্রসম্বন্ধীয় দ্বার ), **যাম্যদ্বার** ( যমসম্বন্ধীয় দ্বার ) ও **সৈনাপত্যদ্বার** ( সেনাপতি বা কার্ত্তিকেয়সম্বন্ধীয় দ্বার ) সন্নিবিষ্ট থাকিবে। পরিখার বাহিরে ধনুঃশত বা দণ্ডশত ব্যবধান-যুক্ত **চৈত্য,** পুণ্যস্থান, বন ও সেতুবন্ধ স্থাপন করিতে হইবে ; এবং দিগনুসারে ( স্ব-স্ব ) **দিগ্‌দেবতা** স্থাপিত হইবেন।

( পুরের ) উত্তরে বা পূর্ব্বে শ্মশানবাট অবস্থিত থাকিবে, এবং দক্ষিণে উত্তম-বর্ণের ( ব্রাহ্মণের ) শ্মশানবাট থাকিবে। এই বাটের ব্যবহার সম্বন্ধে অতিক্রম ঘটিলে ( অপরাধীর প্রতি ) প্রথম সাহস দণ্ড বিহিত হইবে।

**পাষণ্ড** ( কাপালিকাদি বিধর্ম্মিসম্প্রদায় )-ভুক্ত লোক ও চণ্ডালদিগের বাসস্থান শ্মশানসমীপে সন্নিবিষ্ট থাকিবে।

কুটুম্বীদিগের ( বা সাধারণ গৃহপতিদিগের ) কর্ম্মান্ত ( কারখানা ) ও ক্ষেত্রের পরিমাণানুসারে তাহাদের ( ভূমি- ) সীমা স্থাপন করিতে হইবে। কর্ম্মান্তক্ষেত্র-সমূহে তাহাদিগকে পুষ্পবাট ( ফুলের বাগান ), ফলবাট ( ফলের বাগান ), ষণ্ড ( পদ্মাদির সংঘাত ) ও ( শাকাদির ) কেদারভূমি এবং ধান্য ও ( অন্যান্য ) গণ্য রাজপুরুষদিগের অনুজ্ঞা বা অনুমতি লইয়া স্থাপন করিতে হইবে এবং দশকুলপরিমিত ভূমিবাটের প্রয়োজনে এক একটি কূপও স্থাপন করিতে হইবে ( মধ্যম হলদ্বয়দ্বারা কর্ষণীয় ভূমিখণ্ডকে একটি 'কুল' বলা হয় ; মতান্তরে, দশটি গরুদ্বারা কৃষ্য ভূমিকেও 'কুল' বলা হয় )।

অনেক বর্ষ পর্য্যন্ত উপভোগের যোগ্য সর্ব্বপ্রকার স্নেহ ( তৈলাদি ), ধান্য (গুড়াদি), ক্ষার, লবণ, ভৈষজ্য, শুষ্ক শাক, যবস ( ঘাসাদি ), বল্লূর (শুষ্ক মাংস) ; তৃণ, কাষ্ঠ ( ইন্ধন ), লোহ, চর্ম্ম, অঙ্গার ( কয়লা ), স্নায়ু, বিষ, বিষাণ ( শৃঙ্গ ), বেণু, বল্কল, সারদারু ( মজবুত কাষ্ঠাদি ), প্রহরণ ( অস্ত্রাদি ), আবরণ ( কবচ ), ও প্রস্তরসমূহ ( পুরমধ্যে ) নিচিত বা সংগৃহীত রাখিতে হইবে। এই সব দ্রব্য নূতন পাইলে, তদ্দ্বারা পুরাতনগুলিকে শোধিত করিতে হইবে, অর্থাৎ নূতন দ্রব্য পাইলে পুরাতন দ্রব্য খরচ করিয়া তৎস্থলে নূতন দ্রব্য নিচিত রাখিতে হইবে।

(পুরমধ্যে) হস্তী, অশ্ব, রথ ও পদাতিক সেনাকে অনেক মুখ্য বা প্রধানদিগের অধীন করিয়া রাখিতে হইবে। কারণ, বল বা সেনা বহুমুখ্যের অধীন হইলে, পরস্পরের ভয়বশতঃ শত্রুর উপজাপে পতিত হইতে পারে না (সেনা এক নায়কের অধীন হইলে, সেই নায়ক লোভাদিবশতঃ, অন্য নায়কের অভাবে, শত্রুর উপজাপে পতিত হইয়া স্বসেনাকে শত্রুর ভেদ্য করিয়া তুলিতে পারেন)।

ইহা দ্বারা অন্তপালদিগেরও দুর্গসংস্কার ব্যাখ্যাত হইল, বুঝিতে হইবে।

(পুরমধ্যে রাজা কখনও) বাহিরিকদিগকে (অর্থাৎ কিতব, বঞ্চক, নট, নর্ত্তকাদিকে) বসাইবেন না, কারণ, তাহারা পুরের ও রাষ্ট্র বা জনপদের উপঘাতক বা কার্য্যনাশক। (যদি বসাইতেই হয়, তাহা হইলে তিনি তাহাদিগকে) জনপদের সীমাদেশে বসাইবেন এবং অন্য সকলের ন্যায় তাহাদিগকেও কর দিতে বাধ্য করাইবেন ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে দুর্গনিবেশ-নামক চতুর্থ অধ্যায় (আদি হইতে ২৫ অধ্যায়) সমাপ্ত।

## পঞ্চম অধ্যায়

### ২৩শ প্রকরণ—**সন্নিধাতার নিচয়কর্ম্ম**

**সন্নিধাতা** (যে উচ্চপদবিক রাজপুরুষ রাজকোষাদির সম্যগ্‌ভাবে নিধানকারী, অর্থাৎ যিনি সে সমস্তের সংগ্রহ ও রক্ষণকার্য্যে ব্যাপৃত) **কোষগৃহ** (সুবর্ণরত্নাদির নিচয়স্থান), **পণ্যগৃহ** (রাজকীয় পণ্য বা বিক্রেয় দ্রব্যাদির নিচয়স্থান), **কোষ্ঠাগার** (ধান্যাদি খাদ্যদ্রব্যের নিচয়স্থান), **কুপ্যগৃহ** (সারদারু প্রভৃতি দ্রব্যের নিচয়স্থান), **আয়ুধাগার** (অস্ত্রশস্ত্রাদির নিচয়স্থান) ও **বন্ধনাগার** (কারাগৃহ) নির্ম্মাণ করাইবেন।

(সম্প্রতি কোষগৃহের নির্ম্মাণপ্রকার বলা হইতেছে, যথা—) (সন্নিধাতা) চতুরশ্র (চৌকোণ) একটি বাপী খনন করাইবেন এবং (দেখিবেন যেন) ইহাতে কোন জল ও ক্লেদাদি স্নেহ দ্রব্য না থাকে। এই বাপীর উভয় দিকে ইহার পার্শ্বও মূলদেশ বড় বড় শিলাদ্বারা আবদ্ধ করাইয়া তন্মধ্যে একটি ভূমিগৃহ (অর্থাৎ

ভূগর্ভস্থ গৃহ ) নির্ম্মাণ করাইবেন। এই ভূমিগৃহ সারদারুময় পঞ্জরযুক্ত হইবে ; ইহার ভূমির অনুরূপ, ইহাতে তিনটি তল থাকিবে ; ইহাতে অনেক প্রকার ( কোষ্ঠাদির ) বিধান থাকিবে ; ইহার দেশ ( উপরিতল ), স্থান ( মধ্যম তল ও তল ( অধস্তন তল ) কুট্টিম ( অর্থাৎ দৃঢ়ভাবে উপল ও ইষ্টকাদি দ্বারা নিবদ্ধ ) থাকিবে ; ইহাতে মাত্র একটি দ্বার যুক্ত থাকিবে ; ইহার সোপান যন্ত্রযুক্ত (অর্থাৎ যথাসময়ে নিবেশন ও অপসরণের উপযোগী ) থাকিবে ; এবং দেবতার প্রতিমা ইহার পিধান বা আচ্ছাদন থাকিবে। ( তিনি ) এই ভূমিগৃহের উপরিভাগে এক কোষগৃহ নির্ম্মাণ করাইবেন। এই কোষগৃহ বাহিরে ও ভিতরে অর্গলযুক্ত থাকিবে ; ইহা প্রগ্রীব অর্থাৎ মুখশালা বা বারান্দা-ঘর কিংবা বাতায়নযুক্ত থাকিবে ; ইহা ইষ্টকনির্ম্মিত হইবে ; ইহা ভাণ্ডবাহিনী অর্থাৎ ভাণ্ডপূর্ণ নদী-দ্বারা পরিবৃত থাকিবে ( কেহ কেহ ভাণ্ডবাহিনীকে দ্রব্যের আধারশালারূপে ব্যাখ্যা করেন )। অথবা, তিনি ( কোষগৃহতুল্য ) এক প্রাসাদ জনপদান্তে অভিত্যক্ত পুরুষদ্বারা ( অর্থাৎ যাহারা বধদণ্ডে দণ্ডিত হইয়া সমাজত্যক্ত হইয়াছে তাহাদের সাহায্যে ) নির্ম্মাণ করাইবেন, যেন ইহা স্থায়ী নিধি বা কোশযুক্ত থাকায়, আপৎকালে সেই নিধি উপযোগে আসিতে পারে।

( তিনি ) পাকা ইষ্টকদ্বারা নির্ম্মিত স্তম্ভযুক্ত, চতুঃশাল ( অর্থাৎ চতুর্দ্দিকে অন্যোন্যসম্মুখীন শালাযুক্ত ), একদ্বারবিশিষ্ট, অনেক কোষ্ঠ ও ভূমিকাযুক্ত ও উভয় পার্শ্বে খোলা স্তম্ভশোভিত অপসার বা অলিন্দযুক্ত **পণ্যগৃহ** ও **কোষ্ঠাগার** নির্ম্মাণ করাইবেন। ( তিনি ) দীর্ঘ ও বহুশালাযুক্ত ও কক্ষ্যাদ্বারা আবৃত প্রাচীরযুক্ত **কুপ্যগৃহ** ভিতরে নির্ম্মাণ করাইবেন। ( তিনি ) ভূমিগৃহযুক্ত কুপ্যগৃহকেই **আয়ুধাগার**রূপে নির্ম্মাণ করাইবেন। এবং ( তিনি ) ধর্মস্থ ( ব্যবহারনির্ণয়কারী প্রধান বিচারপুরুষ ) ও ( অন্যান্য ) মহামাত্রগণের ( বিচারে দণ্ডনীয় লোকদের জন্য ) পৃথক্ পৃথক্ **বন্ধনাগার** নির্ম্মাণ করাইবেন। এই বন্ধনাগারে বাসকারী স্ত্রী ও পুরুষগণের জন্য বিভিন্ন স্থান থাকিবে, এবং অপসার ( অর্থাৎ অলিন্দ ) হইতে আরম্ভ করিয়া সমস্ত কক্ষ্যাগুলি সুরক্ষিত থাকিবে।

এই সব ( কোষগৃহাদির ) জন্য, শালা, খাত ( পরিখা ) ও উদপানের (কূপের) ন্যায়, স্নানগৃহ, অগ্নিত্রাণ, বিষত্রাণ ( ১ম অধিকরণের প্রণিধিপ্রকরণোক্ত বিধি দ্রষ্টব্য ) মার্জ্জার ও নকুলের ব্যবস্থা ও অন্যান্য আরক্ষা ( রক্ষিপুরুষ দ্বারা রক্ষার ব্যবস্থা করাইবেন, এবং এই সব ব্যবস্থা তৎ তৎ স্থানের নিজ নিজ দেবতার পূজাবিধান-সহকারে নিষ্পন্ন করাইবেন।

কোষ্ঠাগারে বৃষ্টির পরিমাণ মাপার জন্য এক অরত্নিপরিমিত মুখবিশিষ্ট একটি কুণ্ড ( গর্ত্ত ) স্থাপিত করিতে হইবে।

( সন্নিধাতা ) তৎ তৎ দ্রব্যসমূহের ব্যবহারীদিগের বংশে উৎপন্ন করণ বা কর্ম্মকরদিগের সহায়তা লইয়া, পুরাতন ও নূতন অবস্থা বিবেচনা করিয়া, রত্নদ্রব্য, ( চন্দনাদি ) সারদ্রব্য, ( বস্ত্রাদি ) ফল্গুদ্রব্য, বা (দারুচর্ম্মাদি) কুপ্যদ্রব্যসমূহ সংগ্রহ করিবেন। যদি কেহ ( রাজকোষে ) রত্নাদিবিষয়ে নকল রত্ন দিয়া বা দেওয়াইয়া বঞ্চনা করে, তাহা হইলে তাহার উপর উত্তম সাহস দণ্ড প্রযুক্ত হইবে। সারদ্রব্য সম্বন্ধে এইরূপ বঞ্চনায় তাহার উপর মধ্যম সাহস দণ্ড প্রযুক্ত হইবে, এবং ফল্গুদ্রব্য ও কুপ্যদ্রব্য সম্বন্ধে এইরূপ বঞ্চনায় তাহার উপর সেই দ্রব্য ( অর্থাৎ তজ্জাতীয় একটি দ্রব্যপ্রদানরূপ দণ্ড ) ও ইহার মূল্যের সমান অর্থদণ্ড প্রযুক্ত হইবে।

**রূপদর্শক** দ্বারা ( অর্থাৎ মুদ্রাপরীক্ষক দ্বারা ) হিরণ্যের ( অর্থাৎ প্রচলিত মুদ্রার ) শুদ্ধতা পরিজ্ঞাত হইয়া, ( সন্নিধাতা ) তাহা ( রাজকোষের জন্য ) প্রতিগ্রহ করিবেন; অশুদ্ধ ( অর্থাৎ কূট বলিয়া নির্ণীত ) হইলে সেই মুদ্রা তিনি ছেদন করিয়া ফেলিবেন ( যেন অন্যে তাহা আর ব্যবহার করিতে না পারে )। (কূটহিরণ্য) যে আহরণ করিবে ( অর্থাৎ আনিবে ), তাহার উপর প্রথম সাহস দণ্ড প্রযুক্ত হইবে।

( তিনি রাজকোষের জন্য ) শুদ্ধ, পূর্ণ ( ওজনে পুরাপুরি ) ও নূতন ধান্যের পরিগ্রহ করিবেন। ইহার অন্যথা বিধান হইলে, ( দাতা বা গ্রহীতা রাজপুরুষকে ) মূল দেয় ধান্যের দ্বিগুণ দণ্ড দিতে হইবে। ইহা দ্বারা পণ্য, কুপ্য ও আয়ুধ প্রতিগ্রহের নিয়মও ব্যাখ্যাত হইল, বুঝিতে হইবে।

সর্ব্বপ্রকার অধিকরণে অর্থাৎ শাসনবিভাগে কার্য্যকারী **যুক্ত** ( প্রধান অধিকারী ), **উপযুক্ত** ( তৎসহায়ক অধিকারী; মতান্তরে, যুক্তগণের উপরিতন কর্ম্মচারী ) ও তৎপুরুষেরা ( অন্যান্য নিম্ন অধিকারীরা ) যদি ( দ্রব্যাদি ) অপহরণ করে, তাহা হইলে তাহাদের যথাক্রমে এক পণ, দুই পণ ও চারি পণ দণ্ড হইবে, এবং প্রথম অপরাধের পরে বার বার অপহরণ করিলে, তাহাদের উপর ক্রমশঃ প্রথম, মধ্যম ও উত্তম সাহস দণ্ড, ( এমন কি, বধদণ্ডও প্রযুক্ত হইতে পারে )।

কোষাধিষ্ঠিত পুরুষ যদি রাজকোষের অবচ্ছেদ বা ঘাটতি ঘটায়, তাহা হইলে তাহার উপর বধদণ্ড প্রযুক্ত হইবে। তাঁহার ( নিম্নস্থ ) ব্যাপৃত পুরুষেরা বা পরিচারকেরা যদি সেই অপরাধ করে, তাহা হইলে তাহাদের অর্থদণ্ড প্রযুক্ত হইবে। যদি কোষাবচ্ছেদরূপ অপরাধ সুষ্ঠুভাবে না জানা যায়, তবে

তাঁহাদিগের উপর কেবল নিন্দাপূর্ব্বক ভর্ৎসনা প্রয়োগ করিলেই চলিবে। চোরেরা যদি সাহসপূর্ব্বক ( সন্ধিচ্ছেদাদি দ্বারা রাজার ) কোষাদি অপহরণ করে, তাহা হইলে তাহাদিগের উপর বিচিত্র ( কষ্টবহুল ) বধদণ্ড প্রদত্ত হইবে।

অতএব, সন্নিধাতাকে বিশ্বস্ত পুরুষদিগের সহায়তায় অধিষ্ঠিত থাকিয়া, ( কোষাদির ) নিচয়কর্ম্ম বা সংগ্রহকার্য্যের অনুষ্ঠান করিতে হইবে।

( সন্নিধাতা ) বাহ্য ( অর্থাৎ জনপদ হইতে উত্থিত ) ও আভ্যন্তর ( অর্থাৎ নগর হইতে উত্থিত ) আয় জানিয়া রাখিবেন ; তাঁহাকে একশত বৎসরের অতীত আয় সম্বন্ধে জিজ্ঞাসা করিলেও তিনি যেন না ঠেকেন, অর্থাৎ বিনা কষ্টে যেন তাহা বলিতে পারেন ; এবং তিনি ব্যয়িত অর্থের অবশিষ্ট অর্থও যেন দেখাইতে সমর্থ হয়েন ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে সন্নিধাতার নিচয়কর্ম্ম-নামক পঞ্চম অধ্যায় ( আদি হইতে ২৬ অধ্যায় ) সমাপ্ত।

## ষষ্ঠ অধ্যায়

### ২৪শ প্রকরণ—**সমাহর্ত্তার সমুদয়প্রবর্ত্তন**

**সমাহর্ত্তা** ( উৎপন্ন আয়ের সমাহরণকারী প্রধান রাজপুরুষ ) দুর্গ, রাষ্ট্র, খনি, সেতু, বন, ব্রজ ও বণিক্‌পথ পর্য্যবেক্ষণ করিবেন ( অর্থাৎ এই সাত বিষয় হইতে ধনোৎপত্তিসম্বন্ধে বিবেচনা করিবেন )।

নিম্নলিখিত দ্বাবিংশ উপায় হইতে যে ধনাগম হয়, তাহার নাম **দুর্গ**-শব্দদ্বারা অভিহিত হইয়াছে, যথা—(১) শুল্ক, (২) দণ্ড বা জরিমানার অর্থ, (৩) পৌতব ( তুলা-মানপরিচ্ছেদ ), (৪) নাগরিক ( বা নগরাধ্যক্ষ ) প্রকরণ হইতে লব্ধ ধন, (৫) লক্ষণাধ্যক্ষ ( পাটোয়ারী বা কানুনগোর কার্য্যদ্বারা ক্ষেত্রারামাদির লক্ষণ বা সীমানির্দ্দেশ হইতে প্রাপ্ত ), (৬) মুদ্রাধ্যক্ষ, (৭) সুরাধ্যক্ষ, (৮) সূনাধ্যক্ষ ( প্রাণিবধের অধ্যক্ষ ), (৯) সূত্রাধ্যক্ষ, (১০) তৈলবিক্রেতা, (১১) ঘৃতবিক্রেতা, (১২) ক্ষারবিক্রেতা ( অর্থাৎ গুড়াদি-বিক্রয়ী ), (১৩) সৌবর্ণিক ( রাজনিযুক্ত সুবর্ণাধিকারী ), (১৪) পণ্যসংস্থা ( বা পণ্যশালা ), (১৫) বেশ্যাধ্যক্ষ ( গণিকাধ্যক্ষ-প্রকরণ দ্রষ্টব্য ), (১৬) দ্যূত ( জুয়া খেলা ), (১৭) বাস্তুক ( গৃহাদি-নির্ম্মাতা ), (১৮-১৯) কারু ও শিল্পিগণ (অর্থাৎ স্থূল ও সূক্ষ্ম শিল্পকারসমূহ ), (২০) দেবতাধ্যক্ষ

( দেবালয় নিরীক্ষক ) ও (২১-২২) দ্বার ও বাহিরিকের আদেয় ধন ( অর্থাৎ পুরদ্বারে ও পুরের বাহিরের নটনর্ত্তকাদি হইতে আদেয় অর্থ )।

নিম্নলিখিত ত্রয়োদশটি উপায় হইতে যে ধনাগম হয়, তাহার নাম **রাষ্ট্র**-শব্দদ্বারা বলা হইয়াছে, যথা—(১) সীতাধ্যক্ষ ( অর্থাৎ কৃষির নিরীক্ষক ), (২) ভাগ ( ধান্যাদির ষড়্ভাগ ), (৩) বলি ( উপহার বা যাচিত ধন ), (৪) কর ( ফল ও বৃক্ষাদিসম্বন্ধ রাজদেয় ধন ), (৫) বণিক্ ( বণিকদিগের দেয় ধন ), (৬) নদীপাল ( নদীর ঘাটরক্ষক দ্বারা প্রাপ্য ধন ), (৭) তর ( নদীপ্রভৃতির খেয়ালব্ধ ধন ), (৮) নাবাধ্যক্ষ (৯) পট্টন বা পত্তন ( নদীতীরস্থ ছোট ছোট পুর বা নগর ), (১০) বিবীতাধ্যক্ষ, (১১) বর্ত্তনী ( অন্তপালাদিলব্ধ পথ কর ) (১২) রজ্জু ( বিষয়পতিদ্বারা জরিপ বিভাগের প্রাপ্য ) ও (১৩) চোররজ্জু ( পরবর্ত্তী কালের চৌরোদ্ধরণিক নামক চৌকিদারী খাজানা )।

নিম্নলিখিত দ্বাদশ উপায় হইতে যে ধনাগম হয়, তাহার নাম **খনি**-শব্দ দ্বারা বলা হইয়াছে, যথা—(১) সুবর্ণ, (২) রজত বা রৌপ্য, (৩) বজ্র বা হীরক (৪) ( মরকত প্রভৃতি ) মণি, (৫) মুক্তা, (৬) প্রবাল, (৭) শঙ্খ, (৮) লৌহ ( লোহা বা সুবর্ণ ও রজত ভিন্ন অন্যান্য ধাতু ), (৯) লবণ, (১০) ভূমিধাতু, (১১) প্রস্তরধাতু ও ( ১২) রসধাতু ( খনিজ তৈলাদি )।

নিম্নলিখিত পাঁচটি ( মতান্তরে ছয়টি ) উপায় হইতে যে ধনাগম হয়, তাহার নাম **সেতু**-শব্দদ্বারা বাচ্য, যথা—(১) পুষ্পবাট ( ফুলের বাগ ), (২) ফলবাট ( ফলের বাগ ), (৩) ষণ্ড ( তাল-গুবাক-নারিকেল-কদলী প্রভৃতি ), (৪) কেদার ( ধান্যাদির ক্ষেত্র ) ও (৫) মূলবাপ ( অর্থাৎ আর্দ্রক-হরিদ্রাদির ক্ষেত্র )। ( এই স্থলে পুষ্প, ফল ও বাট—এইরূপ পদচ্ছেদ করিয়া 'বাট' শব্দদ্বারা ইক্ষু প্রভৃতির বাট গৃহীত হইয়াছে, এইজন্যই মতান্তরে উপায়গুলির সংখ্যা ছয় হইতে পারে )।

নিম্নলিখিত চারিটি উপায় হইতে যে ধনাগম হয়, তাহার নাম **বন**-শব্দদ্বারা অভিহিত হইয়াছে, যথা—(১) বেষ্টনাবদ্ধ পশুবন ( গবয়াদি পশুর বন ), (২) মৃগবন (হরিণাদির বন ), (৩) দ্রব্যবন (শাককাষ্ঠাদির বন) ও (৪) হস্তিবন।

নিম্নলিখিত আটটি উপায় হইতে যে ধনাগম হয়, তাহার নাম **ব্রজ**-শব্দদ্বারা লক্ষিত হইয়াছে, যথা—(১) গো, (২) মহিষ, (৩) অজ বা ছাগ, (৪) অবিক বা মেষ, (৫) খর বা গর্দ্দভ, (৬) উষ্ট্র, (৭) অশ্ব ও (৮) অশ্বতর ( বেসর বা খচ্চর )।

নিম্নলিখিত দুইটি উপায় হইতে যে ধনাগম হয়, তাহার নাম **বণিক্‌পথ**-শব্দদ্বারা কথিত হইয়াছে, যথা—(১) স্থলপথ ও (২) জলপথ।

উক্ত উপায়গুলির নাম **আয়শরীর,** অর্থাৎ এইগুলিই রাজার ধনাগমস্থান।

নিম্নলিখিত সাতটি ধনাগমের উপায়কে **আয়ের মুখ** বা প্রধান স্থান বলিয়া বিভক্ত করা হইতেছে, যথা—(১) মূল ( অর্থাৎ ধান্যফলাদির বিক্রয়লব্ধ ধন ), (২) ভাগ ( ধান্যাদির ষড়্‌ভাগ ), (৩) ব্যাজী ( পুনরায় দ্রব্য মাপিলে কম না হয় তজ্জন্য যে বিংশতিভাগ বেশী আদায় করা হয়, অর্থাৎ শতকরা পাঁচভাগ হিসাবে —তৃতীয় অধিকরণে ১৩শ অধ্যায় দ্রষ্টব্য ), (৪) পরিঘ ( খেয়া ও অন্যান্য ভাড়া ? ), (৫) ক্লৃপ্ত ( নির্দ্দিষ্ট কর ), (৬) রূপিক ( লবণাধ্যক্ষ দ্বারা লবণ-বিক্রয়ী হইতে আটভাগ গ্রহণ ) ও (৭) অত্যয় ( অর্থাৎ ধর্ম্মস্থীয় ও কণ্টক-শোধনাদি প্রকরণে বর্ণিত দণ্ডের বা জরিমানার ধন )।

উক্ত সাতটি উপায়ে লব্ধ প্রধান আয়ের পারিভাষিক নাম আয়মুখ।

নিম্নলিখিত প্রকারের ব্যয়কে **ব্যয়শরীর** বলিয়া নির্দ্দেশ করা হইতেছে, যথা—(১) দেবপূজার্থ ব্যয়, (২) পিতৃপূজার্থ ( শ্রাদ্ধাদির ) জন্য ব্যয়, (৩) দানার্থ ( ব্রাহ্মণাদিকে পর্ব্ব প্রভৃতি দিনে দীয়মান ) ব্যয়, (৪) স্বস্তিবাচননিমিত্তক ( অর্থাৎ শান্তি ও পুষ্টির জন্য পুরোহিতাদিকে দীয়মান ) ব্যয়, (৫) অন্তঃপুরের ব্যয় ( অর্থাৎ দেবী ও রাজপুত্রাদির জন্য কর্ত্তব্য ব্যয় ), (৬) মহানসের বা রাজরন্ধন-শালার ব্যয়, (৭) দূত-প্রাবর্ত্তিম অর্থাৎ দূত প্রবর্ত্তনের খরচ, (৮) কোষ্ঠাগারের ব্যয় ( অর্থাৎ তন্নির্ম্মাণাদি-জন্য খরচ ), (৯) আয়ুধাগার, (১০) পণ্যগৃহ, (১১) কুপ্যগৃহ, (১২) কর্ম্মান্ত ( নানারূপ কারখানা ) ও (১৩) বিষ্টি ( বা হঠাৎ করণীয় কর্ম্মের জন্য কর্ম্মকর খরচ সম্বন্ধীয় ) ব্যয়, এবং (১৪) পত্তি, (১৫) অশ্ব, (১৬) রথ ও (১৭) হস্তি-সংগ্রহের খরচ, (১৮) গোমণ্ডল ( গো-মহিষাদি রক্ষণের খরচ ), (১৯) পশুবাট, (২০) মৃগবাট, (২১) পক্ষিবাট ও (২২) ব্যালবাট জন্য ( ব্যাঘ্রাদি হিংস্র জন্তুদিগের রক্ষণস্থান-জন্য ) খরচ, (২৩) কাষ্ঠবাট ও (২৪) তৃণবাট রক্ষণাদির খরচ।

উক্ত ব্যয়গুলির সমষ্টিগত নাম ব্যয়শরীর।

রাজার রাজ্যাভিষেক হইতে গণিত বর্ষ, মাস, পক্ষ ও দিবস—এই চারিটি **ব্যুষ্ট**-সংজ্ঞায় অভিহিত হইয়া থাকে ( অর্থাৎ রাজসরকারের নিবন্ধপুস্তকে হিসাব লেখার সময়ে অমুক রাজার অমুক বর্ষে, অমুক মাসে, অমুক পক্ষে ও অমুক দিবসে—ইহা ঘটিয়াছিল ইত্যাদিরূপ লিপিবদ্ধ করিতে হইবে )। এই রাজবর্ষের

গণনায় বর্ষা, হেমন্ত ও গ্রীষ্ম—এইরূপে তিনভাগে কালকে বিভক্ত করা হয় ( অর্থাৎ প্রত্যেক ভাগের চারি মাসে আটটি করিয়া পক্ষ গণনা করা হয় )। ( এই প্রতি বিভাগের আট পক্ষের মধ্যে ) তৃতীয় ও সপ্তম পক্ষে এক এক দিন করিয়া কম ধরা হয় অর্থাৎ ইহাতে চতুর্দ্দশ দিন থাকে, আর অবশিষ্ট পক্ষগুলিতে পূর্ণ ( পঞ্চদশ ) দিন থাকে। তদতিরিক্ত এক মাস অধিক গণনাও হইবে ( অর্থাৎ সৌরমাসাতিরিক্ত চান্দ্রমাস-হিসাবে গণনা করিলে প্রতিমাসে দুই এক দিন করিয়া কম হইয়া গিয়া প্রথম আড়াই বৎসর পরেই গড়হিসাবে বার মাস স্থলে তের মাস হয়—এই অতিরিক্ত মাসকেই অধিমাস বা মলমাস বলা হয় )। রাজদরবারের ব্যবহারার্থ এইরূপ ভাবেই কাল-গণনা করিতে হয়।

সমাহর্ত্তাকে (১) করণীয়, (২) সিদ্ধ, (৩) শেষ, (৪) আয়, (৫) ব্যয় ও (৬) নীবী—এই ছয়টি বিষয়ের ব্যবস্থা করিতে হইবে।

তন্মধ্যে **করণীয়** ছয় প্রকার, যথা—(১) সংস্থান ( অর্থাৎ কোন স্থান হইতে কত আয় স্থিত আছে, তাহা ), (২) প্রচার ( অর্থাৎ ভিন্ন ভিন্ন স্থানের সর্ব্ব প্রকার বিভাগীয় কার্য্যের জ্ঞান ), (৩) শরীরাবস্থান ( অর্থাৎ পুর ও জনপদগুলি আয়-ব্যয়-শরীরের নিশ্চয় ), (৪) আদান ( অর্থাৎ ঠিক সময়ে ধান্য ও হিরণ্যাদির আদায়করণ ), (৫) সর্ব্বসমুদায়পিণ্ড ( অর্থাৎ প্রতি গ্রাম ও প্রতি নগরহিসাবে সর্ব্ব প্রকার সমুদয়ের বা উৎপন্ন ধনাদির সংগ্রহ ও ইহার জ্ঞান ) ও (৬) সঞ্জাত ( অর্থাৎ সর্ব্ব প্রকার উপায়দ্বারা প্রাপ্ত ধনের পরিমাণ জানিয়া রাখা )। ( এই সব কার্য্য সমাহর্ত্তার অবশ্যকর্ত্তব্য বলিয়াই ইহার করণীয় সংজ্ঞা। )

**সিদ্ধ** ছয় প্রকার, যথা—(১) কোষার্পিত অর্থাৎ রাজকোষে যাহা অর্পিত বা জমা দেওয়া হইয়াছে, (২) রাজহার ( অর্থাৎ রাজা নিজকার্য্যের জন্য সমাহর্ত্তার নিকট হইতে যাহা লইয়াছেন ) ও (৩) পুরব্যয় ( অর্থাৎ নগরে শালাপ্রভৃতি নির্ম্মাণার্থ ব্যয়িত ধন )। এই তিন প্রকার ধনের নাম **প্রবিষ্ট**-শব্দদ্বারা সংজ্ঞিত হয়। (৪) পরম সংবৎসরানুবৃত্ত অর্থাৎ অতীত বর্ষের খরচের পরও যাহা অনুবৃত্ত বা জেররূপে আগত ধন, (৫) শাসনমুক্ত অর্থাৎ যে সম্পত্তি রাজশাসনদ্বারা কর-মুক্ত ও (৬) মুখাজ্ঞপ্ত, অর্থাৎ যাহা রাজার মুখের কথায় প্রদত্ত হইয়াছে। শেষের তিন প্রকার ধন বা সম্পত্তি **আপাতনীয়**-শব্দদ্বারা সংজ্ঞিত হয়। উক্ত তিন প্রকার প্রবিষ্ট ও তিন প্রকার আপাতনীয়—এই ছয়টিই সিদ্ধ শব্দদ্বারা সংজ্ঞিত হয়।

**শেষ** ছয় প্রকার হইতে পারে, যথা—(১) সিদ্ধিপ্রকর্ম্মযোগ অর্থাৎ সিদ্ধ ব

**প্রাপ্ত** ( ধান্যাদি ) বস্তুর স্বায়ত্তীকরণে প্রবৃত্তি ( অর্থাৎ অদত্ত করাদির আদায়-জন্য এইরূপ প্রবৃত্তি ) ও (২) দণ্ডশেষ ( অর্থাৎ দণ্ড বা সৈন্যের উপযোগে বিহিত খরচ হইতে অবশিষ্ট ধন ; মতান্তরে, দণ্ড বা জরিমানার অনাদায়-অংশ )। এই দুইটির সংজ্ঞা-**আহরণীয়** ( অর্থাৎ ইহা অল্পায়াসে সংগৃহীত হইতে পারে )। (৩) ( রাজার প্রিয়জন দ্বারা ) বলপূর্ব্বক অপ্রদত্ত ধন—যাহার নাম প্রতিস্তব্ধ ধন, (৪) অবসৃষ্ট ধন অর্থাৎ যে দেয় ধন পুরমুখ্যাদি জনেরা স্বেচ্ছায় দেয় না। শেষোক্ত দুইটির সংজ্ঞা **প্রশোধ্য** ( অর্থাৎ প্রযত্নসাধ্য ধন )। (৫) অসার ( অর্থাৎ নিষ্ফলতায় ব্যয়িত ধন ) ও (৬) অল্পসার (অর্থাৎ যে ধন অধিক পরিমাণে ব্যয়িত হইলেও স্বল্প ফল প্রসব করে )। এই ছয়টি শেষ-শব্দবাচক।

**আয়** তিন প্রকার, যথা—(১) বর্ত্তমান, (২) পর্য্যুসিত ও (৩) অন্যজাত। তন্মধ্যে যে আয় প্রতি দিন হয়, অর্থাৎ নিত্য আয়, তাহার নাম বর্ত্তমান আয়। যে আয় পূর্ব্ব বৎসরেই হওয়া উচিত ছিল তাহা যদি বর্ত্তমান বৎসরে গৃহীত হয়, এবং ভূতপূর্ব্ব অধ্যক্ষের সময়েই গ্রহণযোগ্য যে আয় বর্ত্তমান সময়ে পরিজ্ঞাত হয় ( অথবা, যাহা পর বা শত্রুর দেশ হইতে আগত আয় ) তাহার নাম পর্য্যুসিত আয়। আবার (১) যে আয় বিস্মৃত ছিল, কিন্তু, সম্প্রতি অভিজ্ঞাত হইল, (২) যে আয় ( অপরাধী ) আযুক্ত ( বা অধিকারী ) পুরুষ হইতে দণ্ডরূপে গৃহীত হয়, (৩) পার্শ্বনামক আয়, অর্থাৎ নির্দ্দিষ্ট আয়ের অতিরিক্ত ( বক্র পন্থাবলম্বনে ) প্রাপ্ত ( অথবা, নিজের প্রভুত্বের প্রভাবে প্রাপ্ত যে আয় ), (৪) পারিহীণিক আয় অর্থাৎ কোন ক্ষতিপূরণার্থ গৃহীত যে আয়, (৫) ঔপায়নিক আয় অর্থাৎ উপায়ন বা উপঢৌকনরূপে গৃহীত যে আয়, (৬) ডমর বা কোন প্রকার বিপ্লবের সময়ে ( শত্রুসেনা প্রভৃতি হইতে ) আহৃত ধনরূপ আয়, (৭) অপুত্রক আয় অর্থাৎ কাহারও দায়ভাগী পুত্রাদি না থাকায়, রাজগামী সেই দায় হইতে প্রাপ্ত আয় ও (৮) নিধি হইতে লব্ধ আয়—এই আয়গুলি অন্যজাত আয় বলিয়া সংজ্ঞিত হয়। অন্য আর এক প্রকার আয়ের কথা বলা হইতেছে যাহার নাম ব্যয়-প্রত্যায় আয়, যথা—(১) বিক্ষেপশেষ অর্থাৎ কোনও গুরুতর কার্য্যের জন্য নির্দ্দিষ্ট ব্যয় হইতে অবশিষ্ট ধন, (২) ব্যাধিতশেষ অর্থাৎ রোগীদিগের খরচ-জন্য রক্ষিত ধনের ব্যয়িতাবশিষ্ট অংশ ও (৩) অন্তরারম্ভশেষ অর্থাৎ রাজপুরে দুর্গ প্রাসাদাদি নির্ম্মাণার্থ রক্ষিত ধনের ব্যয়িতাবশিষ্ট অংশ। আরও ( পাঁচ ) প্রকার আয়ের কথা বলা হইতেছে, যথা—(১) ( ক্রীত ) পণ্যের বিক্রয়সময়ে মূল্যবৃদ্ধি হইলে তাহা হইতে উৎপন্ন অতিরিক্ত আয়, (২) উপজা অর্থাৎ প্রতিসিদ্ধ দ্রব্যাদির বিক্রয় হইতে

উপজাত আয়, (৩) মান ও উন্মানের বিশেষের বা ন্যূনাধিক্যের দরুন প্রাপ্ত আয়, (৪) ব্যাজী বা ফাও-নেওয়ার আয়, অর্থাৎ পুনর্ব্বার দ্রব্য মাপিবার সময়ে উনতার আশঙ্কায় বিংশতিভাগ আগেই বাড়াইয়া নেওয়ার জন্য উৎপন্ন আয় ও (৫) ক্রয়কারীদিগের মধ্যে ক্রয়কালে সংঘর্ষ বা মূল্য বাড়াইবার স্পর্দ্ধাবশতঃ উৎপন্ন অতিরিক্ত আয়। (উক্ত সর্ব্ব প্রকার আয়ই আয়-শব্দবাচ্য।)

**ব্যয়** নিরূপণে বলা হইতেছে যে, ব্যয়ও চারি প্রকারের হইতে পারে, যথা—(১) নিত্য, (২) নিত্যোৎপাদিক, (৩) লাভ ও (৪) লাভোৎপাদিক। যে ব্যয় প্রতি দিনই হইয়া থাকে তাহার নাম নিত্যব্যয়। যে ব্যয় পাক্ষিক, মাসিক ও বাৎসরিক লাভের জন্য করা হইয়া থাকে সেই ব্যয়ের (পারিভাষিক) নাম লাভ। নির্দ্ধারিত নিত্যব্যয় ও লাভব্যয়ের সঙ্গে সঙ্গে যে যে ব্যয় অতিরিক্ত করা হয় তাহাদিগের নাম যথাক্রমে নিত্যাৎপাদিক ও লাভোৎপাদিক ব্যয়।

আয় ও ব্যয়ের সম্যক্ গণনাদ্বারা নিশ্চিত, অথচ সর্ব্ব প্রকার ব্যয় সঙ্কলান করার পর উত্থিত দ্রব্য বা ধনের সংজ্ঞা **নীবী**। এই নীবীও দুই প্রকার হইতে পারে, যথা—প্রাপ্ত অর্থাৎ যাহা রাজকোষে জমা দেওয়া হইয়াছে এবং অনুবৃত্ত অর্থাৎ যাহা জমা করার জন্য প্রেরিত হইয়াছে।

প্রাজ্ঞ (সমাহর্ত্তা) উক্ত প্রকারে (রাজকোষের জন্য) সমুদয় বা ধনোৎপত্তির ব্যবস্থা করিবেন এবং (তিনি) আয়ের বৃদ্ধি ও ব্যয়ের হ্রাস প্রদর্শন করিবেন অর্থাৎ যাহাতে রাজার আয় বাড়ে ও ব্যয় কম হয়, সে দিকে যত্নবান থাকিবেন। (প্রয়োজন হইলে, তিনি) ইহার বৈপরীত্যও ঘটাইতে পারেন (অর্থাৎ অধিক ফলপ্রাপ্তির আশায় আয়হ্রাস ও ব্যয়বৃদ্ধিরও ব্যবস্থা করিতে পারেন)॥ ১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে
সমাহর্ত্তার সমুদয়প্রস্থাপন-নামক ষষ্ঠ অধ্যায়
(আদি হইতে ২৭ অধ্যায়) সমাপ্ত।

# সপ্তম অধ্যায়

## ২৫শ প্রকরণ—অক্ষপটলে গাণনিকদিগের অধিকার

অধ্যক্ষ বা মহাগাণনিক এমন একটি **অক্ষপটল** ( গাণনিকগণের কর্ম্মানুষ্ঠানযোগ্য স্থান ) নির্ম্মাণ করাইবেন যাহা পূর্ব্ব বা উত্তরদিকের অভিমুখ থাকিবে। ইহা অনেক উপস্থান বা ছোট ছোট কক্ষ্যাতে বিভক্ত থাকিবে, এবং ইহাতে ( আয়ব্যয়ের ) **নিবন্ধপুস্তক** ( খাতাপত্র ) রাখিবার স্থানও ব্যবস্থিত থাকিবে ( পরবর্ত্তিকালে এই অধ্যক্ষ পুস্তপাল-নামে পরিচিত হইত, এবং তাঁহার অন্য নাম মহাক্ষপটলিক বলিয়াও পাওয়া গিয়াছে )।

( দলিলদস্তাবেজ তৈয়ার করা ও রাখার জন্য নির্দ্দিষ্ট ) এই দপ্তরে ( এই অধ্যক্ষ ) নিম্নলিখিত বিষয়গুলিকে নিবন্ধপুস্তকে লিপিবদ্ধ করাইবেন, যথা— (১) ( রাজ্যশাসনতন্ত্রভুক্ত ) সর্ব্ব প্রকার অধিকরণ বা বিভাগের সংখ্যা, তাহাদের **প্রচার** বা কর্ত্তব্যসম্বন্ধীয় নিয়মকানুন, ও সেগুলির সঞ্জাত বা উৎপন্ন আয়ের ইয়ত্তা ; (২) রাজকর্ম্মান্ত বা খনিজদ্রব্যাদির কারখানাসমূহের দ্রব্যবিনিয়োগ-সম্বন্ধে বৃদ্ধি বা সুদ বা লাভ, ক্ষয় ( নাশ ও ক্ষতি ), ব্যয়, প্রযাম ( অপ্রাপ্তি বা অভাবের সময়ে দ্রব্যের ক্রয়াদর বা চাহিদা ), ব্যাজী ( গত অধ্যায়ে দ্রষ্টব্য ), যোগ ( দ্রব্য ও অপদ্রব্যের মিশ্রণ ), স্থান ( দ্রব্যের উৎপত্তি-স্থান ), বেতন ( কর্ম্মকরদিগের ভৃতি ) ও **বিষ্টির** ( বলকারিত কর্ম্মের জন্য নিযুক্ত কর্ম্মকরদিগের ) প্রমাণ বা ইয়ত্তা ; (৩) রত্ন (মরকতাদি ), সার, ফল্গু ( অসার ) ও কুপ্য পদার্থের অর্ঘ্য বা মূল্য, প্রত্যেকটির বর্ণক বা রঙ্, মান বা তোল, উন্মান বা উচ্চতা ও প্রশস্ততার মাপ ও ইহাদের দ্বারা তৈরী ভাণ্ড বা মাল ; (৪) দেশ, গ্রাম, জাতি, কুল ও সংঘের ধর্ম্ম, ( দায়ভাগাদি ) ব্যবহার, চারিত্র বা সমুদাচারের স্বরূপ ( সংস্থান শব্দকে ভিন্ন করিয়া ধরিলে ইহার অর্থ পূর্ব্বস্থিত বা দেশের রীতিনীতি হইতে পারে ) ; (৫) রাজোপজীবী পুরুষদিগের প্রগ্রহ বা পূজাসৎকারাদির রকম, প্রদেশ বা বাসস্থান, ভোগ বা উপায়নপ্রভৃতি, পরিহার বা করমুক্তি, ভক্ত ( অশ্বগজাদির জন্য খোরাকি ) ও তাঁহাদের বেতনপ্রাপ্তি ; (৬) রাজা স্বয়ং তাঁহার পত্নীগণ ও রাজপুত্রেরা কি কি রত্ন ও ভূমি লাভ করিয়াছেন তাহা ; (৭) রাজপ্রভৃতির নিত্য দেয় ধনের অতিরিক্ত ধন, উৎসবাদিতে খরচ করার জন্য বিশেষভাবে প্রাপ্ত ধন ও ব্যাধি প্রভৃতি প্রশমনার্থ প্রাপ্ত ধনলাভ কতখানি তাহা ;

এবং (৮) মিত্র ও অমিত্ররাজগণের প্রতি ( যথাক্রমে ) সন্ধি করিয়া প্রদীয়মান ধন ও যুদ্ধ করিয়া আদীয়মান ধনের পরিমাণ। এই সমস্ত বিষয় ( অক্ষপটলের ) নিবন্ধপুস্তকে বা রেজিষ্টারে ( গণনাধ্যক্ষ ) লিপিবদ্ধ করাইবেন।

তদনন্তর সর্ব্ব প্রকার অধিকরণের ( কর্ম্মবিভাগের অধ্যক্ষাদি কর্ম্মকরগণের ) করণীয়, সিদ্ধ, শেষ, আয়, ব্যয় ও নীবী ( এই অধিকরণের ষষ্ঠ অধ্যায় দ্রষ্টব্য ), তাহাদিগের উপস্থান বা কর্ম্মকরণে উপস্থিতিকাল, প্রচার ( ব্যাপার বা কার্য্যপদ্ধতি ), ও চরিত্র ( আচার ) সম্বন্ধীয় স্বরূপ ( তিনি অর্থাৎ প্রধান গাণনিক ) নিবন্ধপুস্তকে লিখাইয়া ( অথবা, নিবন্ধপুস্তকে লিখিত ব্যবস্থানুসারে ) নির্দ্ধারণ করিয়া দিবেন। তিনি উত্তম, মধ্যম ও অধম কর্ম্মসমূহের সম্পাদন-জন্য ইহার অনুরূপ অধ্যক্ষ নিযুক্ত করিবেন এবং এককর্ম্ম সাধনের যোগ্য অনেক পুরুষ পাইলে তিনি তাহাকেই অধ্যক্ষ করিবেন—যিনি কর্ম্মনৈপুণ্য ও অন্যান্য গুণসম্ভারের পরিচয় দিয়াছেন এবং ( যাঁহার কোন অপরাধ ঘটিলে ) তাঁহাকে দণ্ড দিয়া রাজা ( নিজেও ) অনুতপ্ত হইবেন না ( অর্থাৎ যেন তেমন অধ্যক্ষ ব্রাহ্মণ বা রাজার আত্মীয়স্বজন না হয়েন এবং তাঁহাদের অপরাধের জন্য তাঁহাদিগকে শাস্তি দিতে হইলে তাঁহার মনে অনুতাপ না আসে )।

( এইরূপ ভাবে নিযুক্ত অধ্যক্ষের কোন প্রকার অপচার বা কর্ম্মদোষ প্রমাণিত হইলে ) তাঁহার যাঁহারা সহগ্রাহী বা সহাপহরণকারী, যাঁহারা তাঁহার প্রতিভূ বা জামিন ছিলেন তাঁহারা, যাঁহারা তাঁহার অধীনস্থ কর্ম্মচারী তাঁহারা, তাঁহার পুত্র, ভ্রাতা, ভার্য্যা, কন্যা ও তাঁহার নিজ ভৃত্যেরা ( অধ্যক্ষের দোষে রাজসরকারের ) কর্ম্মচ্ছেদজনিত ক্ষতি পূরণ করিয়া দিবেন।

তিন শত চুয়ান্ন ( ৩৫৪ ) দিনরাত্রি ( দিবস ) ধরিয়া ( রাজসরকারের ) কর্ম্মসংবৎসর গণনা করিতে হইবে। এই কর্ম্মসংবৎসর আষাঢ় মাসের পূর্ণিমায় সমাপ্ত বলিয়া ধৃত হইবে এবং এইরূপ কালগণনা করিয়া যাহার যাহা ( বেতনাদি ) প্রাপ্য হইবে তাহা ( পুরা হইলে ) পূর্ণ করিয়া, অথবা, ( নিয়োগটি অন্তরাল-সময়ে ঘটিলে ) কম করিয়া দিতে হইবে। অধিমাসক ( অর্থাৎ প্রতিমাসে কে কতখানি কার্য্য করিয়াছে ইহার ) গণনা কোন করণ বা কেরাণীদ্বারা অধিষ্ঠিত থাকিবে ( অর্থাৎ সেই করণই তাহা গণনা করিয়া দিবে )। এই স্থলে অধিমাসক-শব্দ দ্বারা মলমাস লক্ষিত হইয়া থাকিলে, তজ্জন্য অতিরিক্ত দিবসে কৃত কর্ম্মের হিসাবও এই করণ হইতেই জানিয়া লইতে হইবে—এইরূপ ব্যাখ্যা করা যায় )। ( অধ্যক্ষ ) অপসর্প বা গুপ্তচরদ্বারা ( কর্ম্মচারীদিগের ) প্রচার বা কার্য্যাবলী

অবেক্ষণ করাইবেন। তৎতৎকার্য্যে নিযুক্ত কোন অধ্যক্ষপ্রচার, চরিত্র ও সংস্থানের (পূর্ব্বস্থিতির) বিষয় (অপসর্পযোগে) না জানিলে, সেই অজ্ঞানবশতঃ তিনি রাজার সমুদয় বা ধনোৎপত্তির হানি ঘটাইয়া দিবেন; এবং (তিনি) উত্থান বা কর্ম্মোদ্যম ও ক্লেশ সহিতে না পারিয়া নিজের অলসতার দরুন; শব্দাদি ইন্দ্রিয়বিষয়ে প্রমাদে পতিত হইবার দরুন; নিন্দা, অধর্ম্ম ও অনর্থের আশঙ্কায় ভীরু হওয়ায় সেই ভয়ের দরুন; কার্য্যার্থিগণের প্রতি অনুগ্রহ দেখাইবার জন্য কাম বা কামচারিতার দরুন; কাহারও প্রতি হিংসাবুদ্ধিতে প্রণোদিত হইয়া কোপের দরুন; নিজের বিদ্যা, দ্রব্য (ধনসম্পত্তি) ও রাজবল্লভদিগের আশ্রয়ের উপর নির্ভর করিয়া দর্পের দরুন; এবং তুলান্তর, মানান্তর ও গণিকান্তরের (অন্য প্রকার গণনার) ছলনা করিয়া লোভের দরুনও (রাজ-সমুদয়ের ক্ষতি সাধন করিতে পারেন)। সুতরাং গণনাধ্যক্ষের অজ্ঞান, আলস্য, প্রমাদ, ভয়, কাম, কোপ, দর্প ও লোভ—এই আট প্রকার দোষ সমুদয়ের হানি ঘটাইতে পারে। **মানবেরা** অর্থাৎ আচার্য **মনুর শিষ্যেরা** এই মত পোষণ করেন যে, উক্ত আট প্রকার দোষের যথাক্রমে যে কয়টি দোষের দরুন রাজকোষের যতখানি হানি হইবে, সেই দোষসংখ্যার উপরও একগুণ অধিক অর্থদণ্ড (অপরাধী গাণনিককে) দিতে হইবে (যথা, দুই কারণে ৫ টাকার ক্ষতি হইলে ৫ × (২+১) = ১৫ টাকা দণ্ড হইবে)। (কেহ কেহ এমনও ব্যাখ্যা করেন যে, একাদিগুণ অধিক দণ্ড হইবে, অর্থাৎ একটি দোষে ক্ষতির সমান দণ্ড, দুইটি দোষে দ্বিগুণ, তিনটি দোষের ত্রিগুণ ইত্যাদি।) **পারাশরের**া অর্থাৎ আচার্য্য পরাশরের শিষ্যেরা মনে করেন যে, সর্ব্ব প্রকার অপরাধেই ক্ষতির আটগুণ দণ্ড হইবে। **বার্হস্পত্য** বা আচার্য্য বৃহস্পতির শিষ্যগণের মতে সব অপরাধেই দশগুণ দণ্ড হইবে। **ঔশনস** বা শুক্রাচার্য্যের শিষ্যগণ মনে করেন যে, সব অপরাধেই বিশগুণ দণ্ড হওয়া উচিত। (কিন্তু,) **কৌটিল্যের** মতে অপরাধের (গুরুত্ব ও লঘুত্ব) পর্য্যালোচনা করিয়া দণ্ড দিতে হইবে।

(প্রধান গণনাধ্যক্ষের কার্য্যালয়ে) গণনাকার্য্যসমূহ অর্থাৎ তৎপ্রদর্শনকারী কর্ম্মচারীরা, (হিসাব লইয়া) আষাঢ়-পূর্ণিমার দিনে উপস্থিত হইবে। সরকারী মুদ্রা বা শিলমোহরযুক্ত **পুস্তভাণ্ড** বা নিবন্ধপুস্তকের পেটিকা ও নীবী (অর্থাৎ ব্যয়িত ধনের অবশিষ্ট ধন)-সহকারে তাহারা যখন সেখানে আসিবে, তখন (হিসাব বুঝাইয়া না দেওয়া পর্য্যন্ত) তাহারা পরস্পরের সহিত কোন আলাপ করিতে পারিবে না—এইরূপ ব্যবস্থা (গণনাধ্যক্ষ) করাইবেন। তাহাদের

নিকট হইতে আয়, ব্যয় ও নীবীর পরিমাণ শুনিয়া (তিনি) তাহাদের নিকট হইতে নীবী বুঝিয়া লইবেন। লিখিত আয়ের পরিমাণ হইতে, নিবন্ধপুস্তকে বিস্তৃত বর্ণনানুসারে, নীবী বাবদ যে ধন বাড়িবে বলিয়া প্রতিপন্ন হয়, এবং ব্যয়ের পরিমাণ হইতেও যে ধন কমিয়া যায় বলিয়া দৃষ্ট হয়, সেই ধনের আটগুণ ধন সেই (হিসাবপ্রদর্শক) অধ্যক্ষকে (প্রধান গণনাধ্যক্ষ) (দণ্ডরূপে) দেওয়াইবেন (অর্থাৎ সেই অধ্যক্ষ হইতে তাহা গ্রহণ করিবেন)। ইহার বিপর্য্যয় বা বৈপরীত্য ঘটিলে, বর্দ্ধিতাংশ সেই অধ্যক্ষই (পুরস্কারস্বরূপ) পাইবেন।

যে অধ্যক্ষেরা নির্দ্দিষ্ট সময়ে (হিসাব লইয়া) উপস্থিত হইবেন না, অথবা, (উপস্থিত হইলেও) **পুস্ত** (নিবন্ধপুস্তক) ও নীবী না লইয়া উপস্থিত হইবেন, তাহাদিগকে দেয়াংশের দশগুণ দণ্ড দিতে হইবে। **কার্ম্মিক** বা বড় কর্ম্মচারী উপস্থিত হইলেও, **কারণিক** বা ছোট কর্ম্মচারী যদি হিসাব মিলাইয়া না লয়েন, তাহা হইলে তাঁহাকে প্রথম সাহস দণ্ড দিতে হইবে। ইহার বিপরীত ঘটিলে অর্থাৎ কার্ম্মিকের দোষ হইলে, সেই কার্ম্মিককে ইহার দ্বিগুণ দণ্ড দিতে হইবে।

রাজার **মহামাত্র**গণ তাঁহাদের প্রচার বা বিভাগীয় কার্য্যের প্রয়োজনানুরূপ সমগ্র হিসাব পরস্পরের অনুকূল করিয়া শুদ্ধভাবে (লোকদিগকে) শুনাইবেন বা জানাইবেন। (তাঁহাদিগের মধ্যে) কেহ বিসংবাদী বা মিথ্যাবাদী প্রতিপন্ন হইলে, তাঁহার উপর উত্তম সাহস দণ্ড প্রযুক্ত হইবে।

যে (অধ্যক্ষ) নির্দ্দিষ্ট দিবসে (উপহর্ত্তব্য ধনাদি দ্রব্যের) হিসাব উপস্থাপিত করিতে পারেন না, তাঁহাকে (ইহার হিসাব-জন্য) আরও এক মাস সময় দেওয়া যাইতে পারে। এক মাস অতীত হইয়া গেলে, তার পরও হিসাব না দেখাইতে পারিলে, তাঁহার প্রতি প্রতিমাসে ২০০ পণ দণ্ড বিহিত হইবে। যে অধ্যক্ষের অল্প পরিমিত নীবীর হিসাব বাকি থাকে, তাঁহাকে নির্দ্দিষ্ট দিনের পরও পাঁচ দিনের সময় দেওয়া যাইতে পারে, তৎপর তাঁহার উপরও দণ্ডের ব্যবস্থা করিতে হইবে।

যে অধ্যক্ষ নির্দ্দিষ্ট দিবসে (নীবীরূপ) কোশসহকারে হিসাব বুঝাইয়া দিতে উপস্থিত হইবেন, তাঁহাকে (প্রধান গণনাধ্যক্ষ) ধর্ম্ম, ব্যবহার, চরিত্র, সংস্থান (পূর্ব্বস্থিতি), সঙ্কলন (হিসাব রচনা), নির্ব্বর্ত্তন (কার্য্যনিষ্পত্তি); অনুমান (অর্থাৎ এক কার্য্যদ্বারা অন্য কার্য্যের অনুমান) ও চার বা গূঢ়পুরুষদিগের প্রয়োগদ্বারা পরীক্ষা করিবেন।

এক দিন, পাঁচ দিন, এক পক্ষ, এক মাস, চারি মাস ও সংবৎসর—এইরূপ

কাল বিভাগ করিয়া (আয়, ব্যয় ও নীবীর) হিসাব-রাখিতে হইবে (অর্থাৎ হিসাব-নিকাশ এমনভাবে প্রস্তুত করিতে হইবে যাহাতে রাজসরকারের প্রতিদিনের, প্রতি পাঁচ দিনের, প্রত্যেক পক্ষের, প্রত্যেক চাতুর্মাস্যের ও প্রত্যেক বৎসরের আয়, ব্যয় ও নীবীর পরিমাণ তৎক্ষণাৎ জানা যাইতে পারে)। আয়ের হিসাব লিখিবার সময়ে, **ব্যুষ্ট** (রাজবর্ষাদি—এই অধিকরণের ষষ্ঠ অধ্যায় দ্রষ্টব্য), দেশ, কাল, মুখ (আয়মুখ ও আয়শরীর), উৎপত্তি (আয় হইতে উৎপন্ন বৃদ্ধি-প্রভৃতি), অনুবৃত্তি (পুনঃ পুনঃ আগম), প্রমাণ বা পরিমাণ, দায়ক (করাদির দাতা), দাপক (যে রাজপুরুষ করাদি দেওয়ান তিনি), নিবন্ধক (নিবন্ধপুস্তকের লেখক) ও প্রতিগ্রাহক (আদায়কারী)—এই সমস্ত বিষয়েরও উল্লেখ রহিল কি না তাহার পরীক্ষা করা আবশ্যক। ব্যয়ের হিসাব লিখিবার সময়ে, ব্যুষ্ট, দেশ, কাল, মুখ (ব্যয়মুখ ও ব্যয়শরীর), লাভ (পূর্ব্বাধ্যায় দ্রষ্টব্য) কারণ (ব্যয়ের কারণ), দেয় বস্তুর নাম, যোগ (দ্রব্য ও অপদ্রব্যের মিশ্রণ), পরিমাণ, আজ্ঞাপক (ব্যয়ের জন্য আজ্ঞাকারী), উদ্ধারক (রাজকোষ হইতে ধনাদির আনেতা), নিধাতৃক (ভাণ্ডাগারিক) ও প্রতিগ্রাহক (ব্যয়ের গ্রহণকারী)—এই সব বিষয়েরও উল্লেখ আছে কি না তাহা পরীক্ষা করা দরকার। (আবার) নীবীর হিসাব লিখিবার সময়েও ব্যুষ্ট, দেশ, কাল, মুখ, অনুবর্ত্তন, রূপ (স্বরূপ), লক্ষণ (দ্রব্যের চিহ্ন), পরিমাণ, নিক্ষেপভাজন (যে পাত্রে দ্রব্য জমা রাখা হইবে তাহা) ও গোপায়ক (দ্রব্যের রক্ষক)—এই সব বিষয়েরও উল্লেখ আছে কি না তাহা পরীক্ষা করা উচিত (অর্থাৎ আয়, ব্যয় ও নীবীর হিসাবে তৎ তৎ বিষয়ের উল্লেখ আছে কি না, তাহা মিলাইয়া হিসাব পরীক্ষা করিতে হইবে)।

যে কারণিক রাজার ধনাদিবিষয়ে নিবন্ধপুস্তকে হিসাব না লিখিবে, অথবা, (রাজার) আজ্ঞা উল্লঙ্ঘন করিবে, অথবা, নিবন্ধস্থ নিয়মের অতিক্রম করিয়া অন্য প্রকারে আয় ও ব্যয়ের কল্পনা করিবে, তাহার উপর প্রথম সাহস দণ্ড বিহিত হইবে।

যে (কর্ম্মচারী লেখক) কোন বস্তুসম্বন্ধে ক্রম পরিত্যাগপূর্ব্বক বা উলট-পালটভাবে, বা অন্যের বোধবিরুদ্ধভাবে, বা পুনরুক্তভাবে হিসাব (অন্যায়রূপে) লিখিবে, তাহার দণ্ড হইবে দ্বাদশ পণ।

যে ব্যক্তি নীবীসম্বন্ধে এইরূপ ভুল করিয়া লিখিবে, তাহার দণ্ড পূর্ব্ব দণ্ডের দ্বিগুণ অর্থাৎ ২৪ পণ হইবে; যে ব্যক্তি স্বয়ং নীবী গ্রাস করিবে, তাহার সেই দণ্ডের আটগুণ অর্থাৎ ৯৬ পণ দণ্ড হইবে; এবং যে ব্যক্তি নীবী (অন্যকে দিয়া)

নাশ করিবে, তাহার সেই দণ্ডের পাঁচগুণ অর্থাৎ ৬০ পণ দণ্ড হইবে এবং তাহাকে নাশিত দ্রব্য পুনরায় দিতে হইবে। (নীবী-সম্বন্ধে কোন কর্ম্মচারী) মিথ্যা কথা বলিলে তাহার উপর স্তেয়দণ্ড অর্থাৎ চুরি করার অপরাধে প্রযুজ্যমান দণ্ড বিহিত হইবে। হিসাব-সম্পর্কীয় কোন বিষয়ে পূর্ব্বে অস্বীকার করিয়া পরে স্বীকার করিলে, অপরাধীকে স্তেয়দণ্ডের দ্বিগুণ দণ্ড ভোগ করিতে হইবে, এবং পূর্ব্বে ভুলিয়া গিয়া পরে চিন্তাপূর্ব্বক স্থির করিলেও তাহাকে স্তেয়দণ্ডের দ্বিগুণ দণ্ড ভোগ করিতে হইবে।

রাজা, (অধ্যক্ষের) অপরাধ অল্প হইলে তাহা সহ্য করিবেন; এবং তাঁহাদ্বারা অল্প আয়ও যদি বৰ্দ্ধিত হয়, তাহা হইলে (তিনি) তদুপরি তুষ্ট হইবেন। এবং (তিনি) তাঁহার মহোপকারী অধ্যক্ষকে সর্ব্ব প্রকার সৎকার দ্বারা সম্মানিত করিবেন ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে গাণনিক্যাধিকার-নামক সপ্তম অধ্যায় (আদি হইতে ২৮ অধ্যায়) সমাপ্ত।

## অষ্টম অধ্যায়

### ২৬শ প্রকরণ—**যুক্ত বা অধিকারী দ্বারা অপহৃত সমুদয়ের প্রত্যানয়ন**

(তন্ত্র ও আবাপের) সর্ব্ব কার্য্যই কোশের উপর নির্ভর করে। সেইজন্য (রাজা) সর্ব্ব কার্য্যের পূর্ব্বে কোশ পর্য্যবেক্ষণ করিবেন (অর্থাৎ যাহাতে কোশবৃদ্ধি ঘটে এবং কোশক্ষয় না ঘটে, তিনি সেদিকে চিন্তা করিবেন)।

কোশবৃদ্ধি নিম্নলিখিত উপায়ে সম্ভবপর হয়, যথা—(১) **প্রচারসমৃদ্ধি**, অর্থাৎ রাজ্যের এলাকা বাড়াইয়া লওয়া; (২) **চরিত্রানুগ্রহ**, অর্থাৎ দেশ, জাতি, কুল প্রভৃতির আচার-ব্যবহার রক্ষা করিয়া চলা; (৩) **চোরগ্রহ**, অর্থাৎ চোর-দস্যুর অত্যাচার নিবারণার্থ তাহাদিগের গ্রেপ্তার; (৪) **যুক্তপ্রতিষেধ**, অর্থাৎ যাহাতে যুক্তেরা বা অধিকারী পুরুষেরা ধনাপহরণ এবং প্রজাপীড়ন হইতে নিবারিত থাকে তাহার চেষ্টা করা; (৫) **শস্যসম্পৎ**, অর্থাৎ সর্ব্ব প্রকার শস্যের উৎপাদন বিষয়ে মনোযোগ দেওয়া; (৬) **পণ্যবাহুল্য**, অর্থাৎ বিক্রেয় পণ্যের বহুল পরিমাণে উৎপাদন; (৭) **উপসর্গ-প্রমোক্ষ**, অর্থাৎ অগ্নিপ্রভৃতি উপদ্রব

হইতে দেশ ও নিজের রক্ষাকর্ম্ম; (৮) **পরিহারক্ষয়**, অর্থাৎ করমুক্তির হ্রাস, বা কাহারও কর্দান মাপ না করা; ও (৯) **হিরণ্যোপায়ন**, অর্থাৎ প্রজা হইতে নগদ টাকা উপায়ন বা উপঢৌকনরূপে গ্রহণ করা। এই নয়টি বিষয় কোশবৃদ্ধির হেতু।

নিম্নলিখিত আটটি উপায় কোশক্ষয়ের হেতু বলিয়া বিবেচিত হইতে পারে, যথা—(১) প্রতিবন্ধ, (২) প্রয়োগ, (৩) ব্যবহার, (৪) অবস্তার, (৫) পরিহাপণ, (৬) উপভোগ, (৭) পরিবর্ত্তন ও (৮) অপহার।

**প্রতিবন্ধ** তিন প্রকার হইতে পারে, যথা—(১) যে রাজগ্রাহ্য করাদি সিদ্ধ হইয়াছে, অর্থাৎ যাহার আদায় করার সময় আসিয়াছে, তাহার অসাধন বা আদায়ের উপায় নির্দ্ধারণ না করা; বা, (২) সেই সিদ্ধ করাদি উৎপন্ন হইলেও তাহা স্বহস্তে না আনা; বা, (৩) আবার তাহা স্বহস্তপ্রাপিত হইলেও নিবন্ধপুস্তকে লিখাইয়া রাজভাণ্ডারে প্রবেশ না করান। এই প্রতিবন্ধ-দোষে (কোশক্ষয় ঘটিলে অপরাধী অধিকারীকে) ক্ষয়াংশের দশগুণ দণ্ড দিতে হইবে।

রাজকোশে প্রবেশ্য দ্রব্যসমূহ বৃদ্ধি বা সুদের জন্য প্রয়োগ করার নাম **প্রয়োগ** (অর্থাৎ অধিকারী যদি এমন দ্রব্য সুদে লাগাইয়া সুদটা স্বয়ং ভোগ করে, তাহা হইলেই ইহা এ স্থলে যথার্থ প্রয়োগ নামে কথিত হইবে)। রাজপণ্য দ্বারা ব্যবহার বা ক্রয়বিক্রয়রূপ ব্যবহার করার নাম **ব্যবহার** (অর্থাৎ এইরূপ ব্যাপার করিয়া অধিকারী কিছু অর্থ উপার্জ্জন করিয়াও লইতে পারেন)। এই দুইটির (প্রয়োগ ও ব্যবহারের) দোষে (কোশক্ষয় ঘটিলে অপরাধী অধিকারীকে) তাঁহার লব্ধ ফল বা মুনাফার দ্বিগুণ দণ্ড দিতে হইবে।

**অবস্তার** দুই প্রকার হইতে পারে, যথা—(১) করাদি গ্রহণের নির্দ্দিষ্ট কাল প্রাপ্ত হইলেও, (উৎকোচাদির লোভে যদি অধিকারী) ইহাকে অপ্রাপ্ত বলিয়া ধার্য্য করিয়া লয়েন, অথবা, (২) অপ্রাপ্ত কালকে (দ্বেষবশতঃ) প্রাপ্ত বলিয়া ধার্য্য করিয়া লয়েন। এই অবস্তার-দোষে (কোশক্ষয় ঘটিলে অপরাধী অধিকারীকে) ক্ষয়াংশের পাঁচগুণ দণ্ড দিতে হইবে।

(যদি কোনও যুক্তপুরুষ) (১) নিয়ত বা নির্দ্ধারিত আয় কমাইয়া দেন, অথবা, (২) নিয়ত বা নির্দ্ধারিত ব্যয় বাড়াইয়া ফেলেন, তাহা হইলে এই উভয়-প্রকার দোষের নাম **পরিহাপণ** হয়। এই পরিহাপণ-দোষে (কোশক্ষয় ঘটিলে অপরাধী অধিকারীকে) ক্ষতির চতুর্গুণ দণ্ড দিতে হইবে।

(রত্ন, সার, ফল্গু ও কুপ্য) এই সমস্ত রাজদ্রব্য যদি কোন যুক্তপুরুষ স্বয়ং

উপভোগ করেন, বা অন্যদ্বারা সেগুলি উপভোগ করান, তাহা হইলে এই দুই প্রকার দোষকে **উপভোগ** বলা যায়। এই সমস্ত দ্রব্যের উপভোগসম্বন্ধে এইরূপ দণ্ডের ব্যবস্থা আছে—রত্নের উপভোগে বধদণ্ড, সারদ্রব্যের উপভোগে মধ্যম সাহস দণ্ড, এবং ফল্গুদ্রব্য ও কুপ্যদ্রব্যের উপভোগে অপরাধী যুক্তপুরুষকে সেই উপভুক্ত দ্রব্য ফিরাইয়া দিবার এবং তৎপরিমাণ মূল্যও দিতে তাঁহাকে বাধ্য করিবার দণ্ড দিতে হইবে।

সেইরূপ অন্য কোন দ্রব্য বদল দিয়া রাজদ্রব্য স্বয়ং গ্রহণ করার নাম **পরিবর্ত্তন**। এই দোষে উপভোগদোষেরই দণ্ড অপরাধীর উপর বিহিত হইবে।

সিদ্ধ বা প্রাপ্ত আয় (যদি কোন যুক্তপুরুষ) নিবন্ধপুস্তকে আরোপিত না করেন, কিংবা নিবন্ধ অর্থাৎ পুস্তকে আরোপিত ব্যয় (নির্দ্দিষ্ট ব্যক্তিকে) না দেন, এবং হস্তগত নীবী 'পাওয়া যায় নাই' বলিয়া অপলাপ করেন, তাহা হইলে এই তিন প্রকার দোষের নাম **অপহার** হইবে। এই অপহার-দোষে অপরাধী যুক্তপুরুষ বা অধিকারীকে ক্ষয়াংশের বারগুণ দণ্ড দিতে হইবে।

যুক্তগণের পক্ষে চল্লিশ প্রকারের (রাজদ্রব্যাদি) হরণের উপায় হইতে পারে, যথা—(১) যাহা (অর্থাৎ ধান্যাদি) পূর্ব্বে আদায় করা হইয়াছে, কিন্তু, তাহা পরে (হিসাবপুস্তকে) প্রবেশিত হইয়াছে (অর্থাৎ মধ্যবর্ত্তী সময়ে তাহা যুক্তদ্বারা উপভুক্ত হইয়া থাকিবে); (২) যাহা পরে প্রাপ্ত হইয়াছে, তাহা পূর্ব্বে আদায় করা হইয়াছে বলিয়া লিখিত হইয়াছে; (৩) যাহা (করাদি) গ্রহণ করিতে হইবে, তাহা (ঘুষ খাইয়া) আদায় করা হয় না; (৪) যাহা (ব্রাহ্মণাদি হইতে) গ্রহণ করা উচিত নহে, তাহা (বলপূর্ব্বক) আদায় করা; (৫) যাহা প্রাপ্ত হইয়াছে, তাহা পাওয়া যায় নাই বলা, বা পুস্তকে তদ্রূপ লিখিয়া রাখা; (৬) যাহা পাওয়া যায় নাই, তাহা প্রাপ্ত হইয়াছে বলিয়া দেওয়া বা তদ্রূপ নিবন্ধপুস্তকে লিখিয়া রাখা; (৭) অল্প (করাদি) আদায় করিয়া বেশী লিখিয়া রাখা; (৮) বেশী (করাদি) আদায় করিয়া অল্প পাওয়া গিয়াছে বলিয়া লিখিয়া রাখা; (৯) এক বস্তু (যেমন, গম) প্রাপ্ত হইয়াছে, কিন্তু, অপর বস্তু (যেমন, জোয়ার) প্রাপ্ত হইয়াছে বলিয়া লিখিয়া রাখা; (১০) এক ব্যক্তির নিকট হইতে প্রাপ্ত বস্তুকে অপর ব্যক্তির নিকট হইতে প্রাপ্ত বলিয়া নির্দ্দেশ করা; (১১) (রাজাদির আজ্ঞাতে) যাহা (সুবর্ণাদি) অন্যকে দেওয়া উচিত, তাহা না দেওয়া, এবং যাহা দেওয়া উচিত নহে তাহা দেওয়া; (১২) যাহা কোন বিশিষ্ট কালে (যেমন,

যজ্ঞাদিসময়ে ) দিতে হইবে তাহা তখন না দেওয়া, এবং বিশিষ্ট কালে যাহা দিতে হইবে তাহা অকালে দেওয়া ; (১৩) অল্প ধনাদি ( যেমন, ৫০ টাকা ) দেওয়া হইয়াছে, কিন্তু বেশী টাকা ( যেমন, ১০০ টাকা ) দেওয়া হইয়াছে বলিয়া লিখিয়া রাখা ; (১৪) বেশী ধন দিয়া অল্প ধন নিবন্ধপুস্তকে লিখিয়া রাখা ( অর্থাৎ যেমন, ১০০ টাকা রাজকোশ হইতে লইয়া ৮০ টাকা গ্রাহককে দিয়া যুক্তপুরুষ নিজে ২০ টাকা অপহরণ করিয়াছেন ) ; (১৫) এক বস্তু দিতে হইবে ( এইরূপ আজ্ঞা পাইয়াও ), অন্য বস্তু দেওয়া হইয়াছে বলিয়া লিখিয়া রাখা ; (১৬) একজনকে যাহা দেওয়া হইয়াছে, তাহা অপরজনের নামে নিবদ্ধ করা হইয়াছে ; (১৭) যাহা উস্থল করা হইয়াছে, তাহা জমা দেওয়া হয় নাই ; (১৮) যাহা উস্থল করা হয় নাই, তাহা জমা করা হইয়াছে ; (১৯) যে সব কুপ্য দ্রব্য ( বস্ত্রাদি ) ক্রয় করা হইয়াছে, কিন্তু, যাহার মূল্য দেওয়া হয় নাই, তাহার মূল্য দেওয়া হইয়াছে বলিয়া ( নিবন্ধে ) প্রবিষ্ট করা হইয়াছে ; (২০) যে বস্তুর মূল্য দেওয়া হইয়াছে, তাহার মূল্য দেওয়া হয় নাই বলিয়া ( নিবন্ধে ) লিখিত হইয়াছে ; (২১) বহু লোক হইতে একত্র-গ্রাহ্য ( পিণ্ডকরাদি ), বিক্ষিপ্ত ভাবে নামে নামে গৃহীত বলিয়া ( নিবন্ধপুস্তকে ) লিখিত ; (২২) যাহা বিক্ষিপ্ত-ভাবে অর্থাৎ পৃথক্ পৃথক্ লইতে হইবে তাহা সংক্ষিপ্তভাবে অর্থাৎ একত্র মিলাইয়া গ্রহণ করা হইয়াছে বলিয়া লিখিত ; (২৩) মহামূল্য বস্তুকে অল্প মূল্য বস্তু লইয়া পরিবর্ত্তন করা বা বদল লওয়া ; (২৪) অল্প মূল্য বস্তুকে মহামূল্য বস্তু লইয়া পরিবর্ত্তন করা ; (২৫) বস্তুর নির্দ্দিষ্ট মূল্য বাড়াইয়া দেওয়া ; (২৬) বা, সেই মূল্য কমাইয়া দেওয়া ; (২৭) ( কর্ম্মকরদিগের ) কর্ম্মদিনের সংখ্যা বাড়াইয়া লেখা ; (২৮) অথবা, সেই দিনসংখ্যা কমাইয়া লেখা ; (২৯) সংবৎসরের মাস-সংখ্যা গণনায় বৈষম্য বিধান করিয়া লেখা ( যেমন, যে বৎসর অধিমাসরহিত তাহাকেও অধিমাসযুক্ত বলিয়া ধরিয়া লওয়া ) ; (৩০) অথবা, মাসের দিন-সংখ্যার গণনায় বৈষম্য বিধান করিয়া লেখা ( যেমন, যে মাস কম দিনে পূর্ণ হইবে না, তাহাকেও কম দিনবিশিষ্ট বলিয়া ধরিয়া লওয়া ) ; (৩১) ( কর্ম্মক্ষেত্রে ) উপস্থিত কর্ম্মকরগণের সংখ্যায় বৈষম্য ঘটান ( অর্থাৎ কর্ম্মকর সংখ্যা বেশী ধরিয়া, অধিক ধৃত নামের জন্য তাহাদের উক্ত বেতন নিজে অপহরণ করা ) ; (৩২) এক আয়মুখ হইতে উৎপন্ন ধনাদি অন্য আয়মুখ হইতে উৎপন্ন বলিয়া বৈষম্য ঘটান ; (৩৩) ব্রাহ্মণাদি ধার্ম্মিক জনের প্রতি (রাজাজ্ঞায় প্রদেয় ধন হইতে কিঞ্চিৎ অপহরণ করা ; (৩৪) কোন কার্য্যের

সম্পাদনবিষয়ে বৈষম্য ঘটান (যেমন, অন্য ব্রাহ্মণেরাই কেবল নদী প্রভৃতি বিনামূল্যে পার হইয়াছে এইরূপ মিথ্যা কথনদ্বারা তরদেয় ধন স্বয়ং অপহরণ করা); (৩৫) পিণ্ড বা একসঙ্গে আদায়যোগ্য ধনাদিসম্বন্ধে (উৎকোচাদি লইয়া কাহাকেও বাদ দিয়া ধন গ্রহণরূপ) বৈষম্য ঘটান; (৩৬) ব্রাহ্মণাদি বর্ণ-বিষয়ক আয় সম্বন্ধে, অথবা, (সুবর্ণাদির) বর্ণসম্বন্ধে, বৈষম্য উৎপাদন করা; (৩৭) (দ্রব্যের) নিয়তমূল্যে বৈষম্য ঘটাইয়া (লাভের অংশ স্বয়ং গ্রহণরূপ) অপহরণ; (৩৮) মানের অর্থাৎ তুলাদণ্ডাদির বৈষম্য ঘটান (যেমন, কম মান দিয়া দ্রব্য মাপিয়া দেওয়া ও বেশী মান দিয়া দ্রব্য মাপিয়া লওয়া ইত্যাদি); (৩৯) ওজন করাইতে বৈষম্য উৎপাদন করা ও (৪০) ভাজন বা পাত্র সম্বন্ধীয় বৈষম্য ঘটান (যেমন, উপযুক্ত পাত্রসহযোগে ঘৃতাদি দ্রব্য না মাপিয়া ছোট পাত্রদ্বারা তাহা মাপা)।

(যুক্তকর্ত্তৃক রাজধন) অপহরণের এই (চল্লিশ প্রকার) উপায়গুলি নির্দ্ধারিত হইল।

উক্ত হরণোপায়সম্বন্ধে কোন **যুক্তের** উপর (হরণের) সন্দেহ উপস্থিত হইলে, (রাজা) **উপযুক্ত** অর্থাৎ সেই যুক্তের উপরিস্থ অধিকারী, **নিধায়ক** অর্থাৎ রাজধনরক্ষক, **নিবন্ধক** (নিবন্ধপুস্তকের লেখক), **প্রতিগ্রহীতা, দায়ক** (করাদির দানকারী), **দাপক** (যে রাজপুরুষ করাদির আদায়কারী), মন্ত্রী (রাজার তৎতদ্‌বিভাগীয় ধীসচিব) ও সেই মন্ত্রীর কর্ম্মকরদিগের প্রত্যেককে (ভিন্ন ভাবে) জিজ্ঞাসাবাদ করিবেন (অর্থাৎ অপরাধী যুক্তের দোষসম্বন্ধে তদন্ত বসাইবেন)। তাঁহারা অর্থাৎ এই সাক্ষীরা মিথ্যা কথা বলিলে, তাঁহাদিগের প্রতি (অভিযুক্ত) যুক্তের বা অধিকারীর সমান দণ্ড বিহিত হইবে। এবং (রাজা) সব এলাকায় এইরূপ ঘোষণা করাইবেন—"অমুক অধিকারী পুরুষদ্বারা যাহারা উপহত বা পীড়িত হইয়াছে, তাহারা (উপস্থিত হইয়া) আবেদন করুক।" যে ব্যক্তি (যুক্তকর্ত্তৃক অপহরণের) প্রজ্ঞাপন করিবে, তাহাকে, যতখানি ধনাদি তাহার উপহত হইয়াছে ততখানি ধনাদি (অপরাধী যুক্ত হইতে লইয়া) দেওয়াইতে হইবে। কোন যুক্তের বিরুদ্ধে অনেক অভিযোগ উপস্থাপিত হইলে, সে যদি সে-সব অস্বীকার করে এবং ইহার একটি মাত্র অভিযোগ (সাক্ষিপ্রভৃতি দ্বারা) প্রমাণিত হওয়ায় সেই যুক্ত পরাজিত হয়, তবে তাহাকে সব অভিযোগেই দোষী সাব্যস্ত করা হইবে; এবং তজ্জন্য তাহাকে সব অভিযোগের জন্যই যথাভাগ দণ্ড দিতে হইবে। অনেক অভিযোগের

নির্ণয়ে বৈষম্য উপস্থিত হইলে (অর্থাৎ কতক অভিযোগ সত্য বলিয়া স্বীকৃত হইলে, আর কতক অভিযোগ অসত্য বলিয়া অস্বীকৃত হইলে), অপরাধীকে সেই বিপ্রতিপন্ন সব অভিযোগসম্বন্ধে সাক্ষিপ্রশ্নাদির অবসর দিতে হইবে।

(প্রজ্ঞাপিত) অর্থাপহরণ বড় বড় রকমের হইলে, যদি (সাক্ষিপ্রভৃতি দ্বারা) অল্প ধনসম্বন্ধীয় অপহরণও যুক্তের বিরুদ্ধে প্রমাণিত হয়, তাহা হইলে তাহাকে সর্ব্বপ্রকার অপহরণের অপরাধে দোষী সাব্যস্ত করা হইবে, এবং তজ্জন্য তাহাকে সব অপরাধের অনুরূপ যথাভাগ দণ্ড বহন করিতে হইবে।

যুক্তদ্বারা সংঘটিত প্রতিঘাত বা অর্থাপহরণ সম্বন্ধে কোন **সূচক** (গুপ্তভাবে সংবাদের সূচনাকারী) কৃতাবস্থ বা (প্রাড্‌বিবাক কর্ত্তৃক) কৃতাহ্বান হইয়া, যদি সে সূচিত অর্থ বা বিষয় প্রমাণিত করিয়া দিতে পারে, তাহা হইলে সে (অপহৃত ধনের) ষষ্ঠাংশ লাভ করিবে, এবং যদি সেই সূচনাদায়ক ব্যক্তি (সেই যুক্তের) ভৃত্য হয়, তাহা হইলে সে দ্বাদশাংশ পাইবে। অনেক প্রকার দ্রব্য সম্বন্ধে অভিযোগ হইলেও, যদি (সূচক) অল্প দ্রব্য সম্বন্ধে অভিযোগ প্রমাণিত করিতে পারে, তাহা হইলে প্রমাণিত অংশ হইতেও সে (উক্তরূপ ষষ্ঠ) ভাগ লাভ করিবে। সূচক অভিযোগ প্রমাণিত করিতে না পারিলে, তাহাকে শারীরিক দণ্ড, অথবা, নগদ অর্থদণ্ড ভোগ করিতে হইবে, এবং (সরকার-পক্ষ হইতে) সে কখনও কোন অনুগ্রহ পাইবে না।

(সূচকের সূচিত) অভিযোগ সিদ্ধ হইয়া গেলে, (সূচক) সেই বাদ বা মোকদ্দমার বিরাম ঘটাইতে পারে এবং নিজেকে সেই অভিযোগের বন্ধন হইতে মুক্ত করিয়া লইতে পারে [ভট্টস্বামীর টীকার মতে "সূচিত অর্থের সংসিদ্ধি ঘটিলে, সূচকের (সূচকত্বরূপ) অপবাদ অন্যের উপর চাপাইয়া দিতে হইবে এবং সূচক তখন নিজে সেখানে উপস্থিত ছিল না—এইরূপ রটাইয়া দিবে"—এইরূপ ব্যাখ্যাও হইতে পারে]। অভিযোগের বিষয়ীভূত যুক্তের উপজাপে (অর্থাৎ উৎকোচাদি গ্রহণের দোষে) পতিত হইয়া (মিথ্যা বচনে প্রবৃত্ত হইলে) সূচককে বধদণ্ড প্রাপ্ত হইতে হইবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে যুক্তদ্বারা অপহৃত সমুদয়ের প্রত্যানয়ন-নামক অষ্টম অধ্যায়
(আদি হইতে ২৯ অধ্যায়) সমাপ্ত।

# নবম অধ্যায়

## ২৭শ প্রকরণ—উপযুক্তগণের পরীক্ষা

(এই প্রকরণে যুক্ত-নামক অধিকারীদিগের উর্দ্ধতন অধিকারী যাঁহারা, তাঁহারাই উপযুক্ত-নামে কথিত এবং তাঁহারাই সম্ভবতঃ পরবর্ত্তিকালের গুপ্তসাম্রাজ্যের যুগে উপরিক-নামে পরিচিত হইতেন।) (প্রথম অধিকরণের ৫ম প্রকরণে উক্ত) অমাত্যসম্পদ্‌যুক্ত সর্ব্ব প্রকার অধ্যক্ষদিগকে (যুক্ত ও উপযুক্ত-নামক অধিকারীদিগকে) তাঁহাদের কর্ম্মশক্তি বুঝিয়া সর্ব্ব কর্ম্মে নিযুক্ত করা উচিত। মানুষের চিত্ত স্বভাবতঃ অব্যবস্থিত হইয়া পড়ে, এই জন্য (রাজা) অধ্যক্ষগণকে তৎতৎকার্য্যে নিযুক্ত করিয়া তাঁহাদের দোষগবেষণারূপ পরীক্ষা করাইবেন। কারণ, কার্য্যে নিযুক্ত হইলে মানুষ (স্বভাবতঃ সুশীল হইলেও) বিকারগ্রস্ত হইয়া পড়ে, তাই মানুষকে অশ্বের সমান ধর্ম্মবিশিষ্ট বলা যায় (অর্থাৎ রথবহনাদি কার্য্যে নিযুক্ত হইবার পূর্ব্বে শান্ত বলিয়া প্রতিভাত অশ্বগণ তৎকার্য্যে নিয়োজিত হইলে কখনও যেমন বিকারপ্রাপ্ত হয়, মানুষও তেমনি কার্য্যে নিযুক্ত হইলে বিকারপ্রাপ্ত হয়—সুতরাং তাহাদের চরিত্রের পরীক্ষা বাঞ্ছনীয়)।

সেই কারণে, (রাজা) এই অধ্যক্ষগণসম্বন্ধে, কর্ত্তা (অধিকারী পুরুষ), করণ (নিম্নবর্ত্তী কর্ম্মকরগণ, অথবা কার্য্যের অনুষ্ঠানোপায়), দেশ, কাল, কার্য্য, প্রক্ষেপ (কার্য্যের জন্য ব্যবস্থিত মূলধনাদি) ও উদয় (ধনলাভ)—এই সব বিষয়ে সব তথ্য জানিবেন। তাঁহারা (অধ্যক্ষেরা) প্রভুর আজ্ঞানুসারে (সর্ব্বদা) অসংহত হইয়া (অর্থাৎ পরস্পর একসঙ্গে জটলা না করিয়া) ও পরস্পর অবিরোধী থাকিয়া কার্য্য করিবেন; কারণ, তাঁহারা পরস্পর সংহত বা মিলিত হইলে (রাজার কর্ম্মফল) ভক্ষণ (অর্থাৎ অপহরণ) করিতে পারেন, এবং পরস্পর বিগ্রহ বা বিরোধ করিলে (কর্ম্মফল) নষ্ট করিতে পারেন। আপদের প্রতীকার ব্যতীত অন্য কোন কাজই তাঁহারা স্বামী বা রাজাকে না জানাইয়া আরম্ভ করিবেন না। কোনও কার্য্যে তাঁহাদের (অধ্যক্ষদিগের) কোনরূপ প্রমাদ ঘটিলে, (রাজা) তাঁহাদের উপর অর্থদণ্ডের ব্যবস্থা করিবেন, এবং এই দণ্ড তাঁহাদিগের দৈনিক বেতনের ও কর্ম্মনাশজনিত ক্ষতির দ্বিগুণ পরিমাণ হইবে (মতান্তরে, "তাঁহাদের দৈনিক বেতনের জন্য যাহা খরচ হয়, তাহার দ্বিগুণ"—এইরূপ ব্যাখ্যাও প্রদত্ত হইয়া থাকে)।

এই অধ্যক্ষগণমধ্যে যিনি রাজার আদিষ্টরূপ রাজকার্য্য সম্পাদন করিবেন, অথবা, তাহা হইতেও অধিকতর বিশেষভাবে তাহা সম্পাদন করিবেন, তিনি রাজার নিকট হইতে পদোন্নতি ও সৎকার লাভ করিবেন।

প্রাচীন **আচার্য্যদিগের** ( অথবা, কৌটিল্যের নিজ গুরুর ) মতে, যে **উপযুক্ত** ( বা অধ্যক্ষ ) অল্প ধন উপার্জ্জন করিয়া বেশী ব্যয় করেন, তিনি ( রাজার্থ ) ভক্ষণ করেন ( অর্থাৎ তিনি রাজা ও প্রজার অর্থে জীবিকা চালান ) এবং যিনি ইহার বিপরীতভাবে চলেন অর্থাৎ বেশী ধন উপার্জ্জন করিয়া অল্প ব্যয় করেন, কিংবা আয়ের অনুরূপ ব্যয় করেন তিনি ( রাজার্থ ) ভক্ষণ করেন না। কিন্তু, **কৌটিল্য** স্বয়ং এই মত পোষণ করেন না,—তিনি মনে করেন যে, গুপ্তচরদ্বারাই ( উপযুক্তদিগের ) অর্থবিষয়ক দুষ্টতা ও অদুষ্টতা জানিয়া লইতে হইবে।

যে **উপযুক্ত** রাজার **সমুদয়** বা ধনোৎপত্তির ন্যূনতা বিধান করেন, তিনি রাজার্থ ভক্ষণ করেন। তিনি যদি অজ্ঞান প্রভৃতি দোষে এইরূপ ধনহানি ঘটান, তাহা হইলে ( রাজা ) তাঁহাকে তাঁহার অপরাধানুরূপ সেই ক্ষতি যথাগুণ ( অর্থাৎ দ্বিগুণ, ত্রিগুণ বা অধিকগুণ ) পূরণ করিয়া দিতে বাধ্য করাইবেন।

যে **উপযুক্ত** ( প্রজা হইতে নিয়ত আয়ের অপেক্ষায় ) দ্বিগুণ আয় উত্থাপন করেন, তিনি নিশ্চিতই জনপদ বা জনপদবাসীদিগকে ভক্ষণ করেন ( অর্থাৎ অত্যধিক আয় উদ্ভাবন করিয়া প্রজাদিগের পীড়ন করেন )। তিনি যদি উদ্ভাবিত সমস্ত রাজার্থ ( রাজ-সরকারে ) আনিয়া দেন, তাহা হইলে তাঁহার অপরাধ অল্প ভাবিয়া তাঁহাকে ( ভবিষ্যতে প্রজাপীড়নপূর্ব্বক যেন বেশী অর্থ আদায় না করা হয়, এই বলিয়া ) প্রতিষেধ করিয়া দেওয়া উচিত ; কিন্তু, অপরাধ গুরুতর হইলে, তাঁহার উপর তদনুরূপ দণ্ড বিধান করিতে হইবে।

যে **উপযুক্ত** ব্যয়-জন্য নিয়ত অর্থ, ( ব্যয় না করিয়া ) আয়ে পরিণত করিয়া দেখান, তিনি রাজপুরুষ বা কর্ম্মকরদিগকে ও রাজকার্য্য ভক্ষণ করেন ( অর্থাৎ কর্ম্ম না করাইয়া লোকের ও রাজকার্য্যের নাশ বিধান করেন )। কোন কার্য্যের জন্য কর্ম্ম-দিবসের সংখ্যা, সেই কার্য্যের জন্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্য এবং কর্ম্মকর পুরুষদিগকে দেয় বেতন তিনি যদি অপহরণ করেন, তাহা হইলে তাঁহাকে যথাপরাধ দণ্ড ভোগ করিতে হইবে ( অর্থাৎ কর্ম্ম নাশিত হওয়ায় রাজার যাহা ক্ষতি হইবে তাঁহাকে তাহা পূরণ করিয়া দিতে হইবে )।

সেই কারণে, যে **উপযুক্ত** বা অধ্যক্ষ রাজার যে অধিকরণে ( কার্য্যবিভাগে

শাসনকার্য্যে নিযুক্ত আছেন, তিনি সেই ) বিভাগের কর্ম্মের যথাস্থিতি, ইহার আয় ও ব্যয়, এই সব বিষয় বিস্তৃত ও সংক্ষিপ্তভাবে ( রাজাকে ) নিবেদন করিবেন।

যে **উপযুক্ত** বা অধ্যক্ষেরা **মূলহর, তাদাত্বিক** ও **কদর্য্য** তাঁহাদিগকে রাজা ( মূলহরণাদিরূপ ) কার্য্য করিতে নিষেধ করিবেন ( অথবা, তাঁহাদিগকে স্বনিয়োগ হইতে পদত্যাগ করাইবেন )।

যিনি পিতৃপৈতামহ সম্পত্তি অন্যায়পূর্ব্বক ভক্ষণ করেন তাঁহাকে **মূলহর** বলা হয়। যিনি যাহাই প্রত্যহ লাভ করেন তাহাই ভক্ষণ করিয়া ফেলেন, তাঁহাকে **তাদাত্বিক** বলা হয়। ( আর ), যিনি নিজের ভৃত্যদিগকে ও নিজকে পীড়িত করিয়া অর্থ বাড়ান, তাঁহাকে **কদর্য্য** বলা হয়। এই প্রকার **উপযুক্ত** যদি ( বন্ধুবান্ধবপ্রভৃতি ) পক্ষবলে বলীয়ান্ থাকেন, তাহা হইলে ( তাহাদিগের কোপনিষেধের জন্য ) তাঁহার উপর অর্থদণ্ড প্রয়োগ করিয়া, তাঁহার ধন গ্রহণ করা উচিত নহে। ইহার বিপর্য্যয়ে ( অর্থাৎ তাঁহার নিজপক্ষীয় বন্ধুবান্ধব না থাকিলে ) তাঁহার সর্ব্বস্ব কাড়িয়া লওয়া উচিত।

যে কদর্য্য ( উপযুক্ত ) মহান্ অর্থলাভে অবস্থিত থাকিয়া, সেই অর্থের সন্নিধান, অবনিধান বা অবস্রাবণ ঘটান, অর্থাৎ তিনি যদি সেই অর্থ নিজ বাড়ীতে ভূমিগর্ত্তে বা অন্যস্থানে গূঢ়ভাবে স্থাপন করিয়া রাখেন, অথবা, পৌরজানপদদিগের নিকট রক্ষার্থ তাহা ( গোপনে ) রাখিয়া দেন, অথবা শত্রুর দেশে ( কাহারও নিকট ) পাঠাইয়া সেখানে জমা করিয়া রাখেন, তাহা হইলে সত্রি-নামক গূঢ়পুরুষ, তাঁহার ( সেই কদর্য্য উপযুক্তের ) মন্ত্রী ( মন্ত্রণাদাতা ), মিত্র, ভৃত্য ও বান্ধবপক্ষ ও তাঁহার দ্রব্যসমূহের আগমন ( আয় ) ও গমন ( ব্যয় )-সম্বন্ধে সব বিষয় উপলব্ধি করিবে।

যে কদর্য্য ( উপযুক্ত ) রাজার শত্রুর দেশে ( দ্রব্যাদির ) সঞ্চারণ করিবেন, সত্রী ( গূঢ়পুরুষ ) তাঁহার সহিত মিল দিয়া ( অর্থাৎ তাঁহার মিত্র বা ভৃত্য সাজিয়া ) তাঁহার অভিসন্ধির গুপ্ত রহস্য জানিয়া লইবে। তাঁহার অভিসন্ধি এইভাবে জানা গেলে পর, ( রাজা ) শত্রুদেশ হইতে প্রেরিত কোন শাসন বা লেখ্য প্রাপ্তির ছল করিয়া তাঁহাকে বধ করাইবেন ( অর্থাৎ কূটভাবে এমন লেখ্য প্রস্তুত করান হইবে, যেন শত্রুরাজা সেই কদর্য্যকে লিখিতেছেন যে, তাঁহার প্রেরিত ধন তিনি পাইয়াছেন এবং অবশিষ্ট কিস্তি তিনি যেন শীঘ্র পাঠাইয়া দেন —এবং সেই লেখ্য রাজা তাঁহার নিজ হস্তগত করিয়া প্রখ্যাপন করিবেন )।

সেই জন্য, ( সমস্ত বিভাগের ) অধ্যক্ষগণ ( রাজার ধনসম্বন্ধ ) কার্য্যকলাপ'

**সংখ্যায়ক** ( গাণনিক বা আয়-ব্যয়ের হিসাব-রক্ষক ), **লেখক, রূপদর্শক** ( ধাতুময় মুদ্রার পরীক্ষক ), **নীবীগ্রাহক** ( আয়-ব্যয়ের অবশিষ্ট নীবীগ্রহণে অধিকৃত পুরুষ ) ও **উত্তরাধ্যক্ষ** ( অর্থাৎ রাজকর্ম্মচারীদিগের কার্য্যনিরীক্ষণকারী প্রধান অধিকারী )—এই সমস্ত কর্ম্মচারীর সহিত একত্রে মিলিত হইয়া সম্পাদন করিবেন। উক্ত উত্তরাধ্যক্ষগণ, ( অত্যন্ত তীক্ষ্ণ বুদ্ধিসম্পন্ন হইয়াও বৃদ্ধ হওয়ায় ) হস্তী, অশ্ব ও রথে আরোহণ করিয়া স্ব স্ব কার্য্য সম্পাদন করিবেন। তাঁহাদের ( উত্তরাধ্যক্ষগণের ) শিষ্যেরা কর্ম্মকৌশল ও শৌচযুক্ত হইয়া উক্ত সংখ্যায়ক প্রভৃতির ( কার্য্যপ্রবৃত্তি পরীক্ষার জন্য ) গুপ্তচরের কার্য্য করিবে।

সর্ব্ব প্রকার **অধিকরণ** ( যুক্ত ও উপযুক্তগণের কার্য্যস্থান ) রাজা এমনভাবে স্থাপন করিবেন যেন ইহাতে অনেক **মুখ্য** বা প্রধান কর্ম্মচারী থাকিবেন ( অর্থাৎ তাঁহাদের সংখ্যা বেশী থাকিলে পরস্পরের ভয়ে রাজার্থের অপহরণ সম্ভবপর হইবে না ) এবং ইহাতে কর্ম্মচারীরা নিত্য বা চিরস্থিত থাকিবে না ( অর্থাৎ তাহারা যেন এক কার্য্য হইতে কার্য্যান্তরে বদলী হইতে পারে, কারণ, বেশী দিন এক কার্য্যে নিযুক্ত থাকিলে তাহারা নিজ নিজ দোষ লুকাইয়া চলিবার উপায় উদ্ভাবন করিতে পারিবে এবং সেইজন্য রাজার্থ অপহৃত হইবার সম্ভাবনা থাকিবে )।

কোন ব্যক্তির জিহ্বাতলে স্থিত মধু বা বিষ যেমন ( অল্প হইলেও ) সে ইহার আস্বাদন করিবে না বলিলেও আস্বাদন না করিয়া থাকিতে পারে না, তেমন রাজার অর্থ-বিষয়ে ব্যাপৃত কর্ম্মচারীও স্বল্প হইলেও রাজার্থ আস্বাদন ( ভোগ ) না করিয়া থাকিতে পারে না ॥ ১ ॥

মৎস্যসকল জলের মধ্যে চলাচল করার সময়ে জল পান করিলেও যেমন তাহা অন্যের জানা সম্ভবপর নয়, তেমন রাজার অর্থকার্য্যব্যাপারে নিযুক্ত যুক্তগণও ( কার্য্যকালে ) ধন অপহরণ করিলে তাহা ( রাজার পক্ষেও ) জানা সম্ভবপর নহে ॥ ২ ॥

এমন কি, আকাশে উড্ডীয়মান পক্ষিসমূহের গতিও জানা যাইতে পারে, তথাপি কার্য্য সম্পাদন করার সময়ে গুপ্তভাবে কার্য্যকারী যুক্তগণের গতি জানা যায় না ( অর্থাৎ তাহাদের অপহরণ দুর্ব্বোধ্য হইয়া পড়ে ) ॥ ৩ ॥

( অতএব ) রাজা, যে সব কর্ম্মচারীরা অপহৃত ধনদ্বারা সমৃদ্ধ হইয়াছে তাহাদিগের নিকট হইতে সেই ধন কাড়িয়া লইবেন এবং তাহাদিগকে কর্ম্মসম্বন্ধে বিপর্য্যস্ত করিবেন ( অর্থাৎ উচ্চ কর্ম্ম হইতে নীচ কর্ম্মে নিযুক্ত করিবেন ), যাহাতে

তাহারা ( আর ) রাজার্থ ভক্ষণ করিতে না পারে এবং ভক্ষিত অর্থও উগড়াইয়া দিতে পারে ॥ ৪ ॥

( যে-সব অর্থচর কর্ম্মচারীরা ) রাজার্থ ভক্ষণ ( অর্থাৎ অপহরণ ) করে না, বরং ন্যায়তঃ ইহার বৃদ্ধি করিয়া থাকে, রাজার প্রিয় ও হিতকার্য্যে রত, সেই সব কর্ম্মচারীদিগকে ( তিনি ) **নিত্যাধিকারে** ( অর্থাৎ স্থির অধিকারে ) নিযুক্ত রাখিবেন ॥ ৫ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে উপযুক্তপরীক্ষা-নামক নবম অধ্যায় ( আদি হইতে ৩০ অধ্যায় ) সমাপ্ত।

## দশম অধ্যায়

### ২৮শ প্রকরণ—**শাসন বা রাজলেখের বিধান**

পত্রার্পিত বিষয়ের নামই **শাসন** বলিয়া ( আচার্য্যগণ ) বলিয়া থাকেন। রাজারা ( কার্য্যনির্ব্বাহের জন্য শাসন বা লেখ্যের উপরই নির্ভর করিয়া থাকেন ) কারণ, ( ষাড্‌গুণ্যের মধ্যে বিশেষতঃ ) সন্ধি ও বিগ্রহবিষয়ক সব কার্য্যেই শাসন-মূলক বিবেচিত হয় ( অর্থাৎ সন্ধি ও বিগ্রহাদি কার্য্য লেখ্য দ্বারাই সম্পাদিত হইয়া থাকে )।

এই কারণে, এমন ব্যক্তি ( শাসনের ) লেখক ( নিযুক্ত ) হইবেন যিনি অমাত্যগুণসম্পদ্‌বিশিষ্ট, যিনি সর্ব্ব প্রকার ( বর্ণ ও আশ্রমের ) আচারবিষয়ে অভিজ্ঞ, যিনি শীঘ্র বাক্যরচনায় নিপুণ, যিনি সুন্দর হস্তাক্ষর দ্বারা লিপি লিখিতে জানেন, এবং যিনি ( সুস্পষ্টভাবে ) লেখ-পঠনেও সমর্থ। এবম্ভূত লেখক রাজা-দ্বারা উক্ত সন্দেশ ( বাচিক বার্ত্তা ) অব্যগ্রচিত্তে শ্রবণ করিয়া এমনভাবে লেখ রচনা করিবেন যেন লেখের অর্থ নিশ্চিত বা সুবিবেচিত বলিয়া বুঝা যায়, এবং সেই লেখ যদি কোন রাজার সম্বন্ধে রচিত হয়, তাহা হইলে তাহাতে সেই রাজার দেশ, ঐশ্বর্য্য, বংশ ও নামের সসম্মান নির্দ্দেশ থাকিবে, এবং ইহা অনীশ্বর বা অপ্রভু ( অমাত্যাদি- ) সম্বন্ধে রচিত হইয়া থাকিলে, তাহাতে তাঁহার দেশ ও নামের উপচার বা সম্মানসূচক নির্দ্দেশ থাকিবে।

( লেখককে ) রাজকার্য্যবিষয়ে যাঁহার সম্বন্ধে লেখ রচনা করিতে হইবে তাঁহার জাতি ( ব্রাহ্মণত্বাদি ), কুল ( বংশ ), স্থান ( সান্ধিবিগ্রহিকাদি অধিকার ),

বয়স, শাস্ত্রজ্ঞান, কর্ম্ম ( বৃত্তি ), ঋদ্ধি ( ধনসম্পত্তি ), শীল ( সদাচার ), দেশ ( নিবাস-স্থান ), কাল ও বিবাহসম্বন্ধ উত্তমরূপে পর্য্যালোচনা করিয়া, এবং সেই পুরুষের ( উত্তম, মধ্যম বা অধম পদের ) অনুরূপভাবে, সেই লেখ রচনা করিতে হইবে ॥ ১ ॥

প্রত্যেক লেখ বা শাসনের ছয়টি গুণ থাকা আবশ্যক, যথা—(১) অর্থক্রম, (২) সম্বন্ধ, (৩) পরিপূর্ণতা, (৪) মাধুর্য্য, (৫) ঔদার্য্য ও (৬) স্পষ্টত্ব।

তন্মধ্যে, (১) **অর্থক্রম**রূপ লেখগুণের লক্ষণ এইরূপ :—যথার্থভাবে বিষয়ের ক্রমরক্ষা, অর্থাৎ প্রধান অর্থের বা বিষয়ের সন্নিবেশ সর্ব্ব প্রথমে করা ( অর্থাৎ তৎপর অপ্রধান বিষয়ের নিরূপণ )।

প্রস্তুত বা প্রকৃত বিষয়ের উপরোধ বা বাধা না ঘটে, এমনভাবে পরবর্ত্তী বিষয়ের নিরূপণ লেখের শেষপর্য্যন্ত চালাইয়া যাওয়ার নাম (২) **সম্বন্ধ**।

(৩) **পরিপূর্ণতা**গুণ এই ভাবে সিদ্ধ হয় :—( লেখরচনায় ) অর্থ, পদ ও অক্ষরসমূহের ন্যূনতা বা অতিরিক্ততা না থাকা ; হেতু ( উপপত্তি ), উদাহরণ ( শাস্ত্রীয় সামঞ্জস্যাদির কথন ) ও দৃষ্টান্ত ( লৌকিক নিদর্শন ) দ্বারা বিষয়ের নিরূপণ ; এবং পদব্যবহারে অশিথিলতা অর্থাৎ যেখানে একটি বাক্য প্রয়োগ করা উচিত, সেখানে কেবলমাত্র একটি পদদ্বারা অর্থ প্রকাশের চেষ্টা না করা।

যাহাতে সুগম ও সুন্দর অর্থ প্রতিপাদিত হইতে পারে এমন শব্দপ্রয়োগের নাম (৪) **মাধুর্য্য**। অগ্রাম্য ( গ্রাম্যতাদোষ-বিবর্জ্জিত ) শব্দের প্রয়োগের নাম (৫) **ঔদার্য্য**। সুপ্রসিদ্ধ শব্দের প্রয়োগের নাম (৬) **স্পষ্টত্ব**।

অকারাদি বর্ণের সংখ্যা ত্রিষষ্টি (৬৩)—অর্থাৎ হ্রস্ব, দীর্ঘ ও প্লুত ভেদে স্বর-বর্ণের সংখ্যা ২২, ব্যঞ্জনবর্ণের মধ্যে স্পর্শবর্ণের ২৫, অন্তঃস্থবর্ণের ৪, অনুস্বার, বিসর্গ, জিহ্বামূলীয় ও উপধ্মানীয়ের ৪, উষ্মবর্ণের ৪ ও যমাক্ষরের ৪,—মোট ৬৩ )।

বর্ণসংঘাত বা বর্ণের সমবায়ের নাম **পদ**। এই পদ চারি প্রকার যথা,—নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাত। তন্মধ্যে যে পদ সত্ত্ববাচী অর্থাৎ জাতি, গুণ ও দ্রব্যবাচক, তাহার নাম **নাম**। যে পদ ক্রিয়াবাচক এবং যাহা ( স্ত্রীপুংসাদি- ) লিঙ্গবিশেষশূন্য, তাহার নাম **আখ্যাত**। যে 'প্র'-প্রভৃতি শব্দ ক্রিয়ার বিশেষ অর্থ দ্যোতনা করে, তাহাদের নাম **উপসর্গ**। 'চ'-প্রভৃতি অব্যয় শব্দের নাম **নিপাত**। যে পদসমূহদ্বারা পূর্ণ বা নিরাকাঙ্ক্ষ অর্থ বুদ্ধিতে প্রতিষ্ঠিত হয় সেই পদসমূহের নাম **বাক্য**। পরবর্ত্তী পদের অর্থ অনুসরণ করিয়া, কমপক্ষে একটি

ও বেশীপক্ষে তিনটি পদ লইয়া বর্গ ( সমাস ; মতান্তরে, বিরাম বা অবসান ) বিহিত হইতে পারে। কোন লেখের পরিসমাপ্তি সূচনার জন্য, 'ইতি'-শব্দ ( অর্থাৎ যদি লেখে আর কিছু বলিবার অবশিষ্ট না থাকে ) থাকিবে, অথবা, ( অর্থাৎ কিছু আরও গোপনীয় বিষয় বলিবার থাকিলে ) 'ইহার ( অর্থাৎ লেখ-হরের ) মুখ হইতে অবশিষ্টাংশ শ্রোতব্য'—এইরূপ উক্তি থাকিবে।

নিম্নলিখিত ত্রয়োদশ প্রকারে লেখজাত বিষয় প্রবর্ত্তিত হইতে পারে, যথা—(১) নিন্দা, (২) প্রশংসা, (৩) পৃচ্ছা, (৪) আখ্যান, (৫) অর্থনা, (৬) প্রত্যাখ্যান, (৭) উপালম্ভ, (৮) প্রতিষেধ, (৯) চোদনা, (১০) সান্ত্ব, (১১) অভ্যবপত্তি, (১২) ভৎর্সনা, ও (১৩) অনুনয় ॥ ২-৩ ॥

তন্মধ্যে, কাহারও বংশ, শরীর ও কার্য্যসম্বন্ধে দোষের কথা বলার নাম **নিন্দা** এবং এই তিন বিষয়ে গুণের কথা বলার নাম **প্রশংসা**। "এই কার্য্য কিরূপে করা যায়"—এইরূপ জিজ্ঞাসার নাম **পৃচ্ছা**। "ইহা এইরূপে করিতে হইবে"—এইরূপ উত্তর দেওয়ার নাম **আখ্যান**। "ইহা ( অর্থাৎ কোশদণ্ডাদি ) দেও"—এইরূপ যাচনার নাম **অর্থনা**। ( যাচনাকারীকে ) "ইহা দিব না" এইরূপ নিষেধ করার নাম **প্রত্যাখ্যান**। "এই কার্য্য আপনার অনুরূপ ( যোগ্য ) কার্য্য নহে"—এইরূপ বলার নাম **উপালম্ভ**। "এইরূপ কার্য্য করিও না"—এইরূপ উপদেশ করার নাম **প্রতিষেধ**। "ইহা করা চাই"—এইরূপ প্রেরণার নাম **চোদনা**। "আমিও যে, তুমিও সে, যে দ্রব্য আমার, সে দ্রব্য তোমার"—এইরূপে অনুকূলিত করার নাম **সান্ত্ব**। কাহারও ব্যসন বা বিপত্তির সময়ে সাহায্য প্রদানের নাম **অভ্যবপত্তি**। কাহারও আয়তি বা ভবিষ্যৎকাল দোষযুক্ত বলিয়া ( অর্থাৎ ভবিষ্যৎ ভাল হইবে না বলিয়া ) ভয় প্রদর্শন করার নাম **ভৎর্সনা**। **অনুনয়** বা অনুরোধ তিন প্রকারের হইতে পারে, যথা—(১) অর্থকরণনিমিত্তক ( অর্থাৎ যে অনুনয় অবশ্যকরণীয় কার্য্য-সম্পাদনের নিমিত্ত করা হয় ), (২) অতিক্রমনিমিত্তক ( অর্থাৎ যে অনুনয় কাহারও নিজের মতানুসারে কার্য্য না করায়, তদীয় কোপপ্রশমনার্থ করা হয় ) ও (৩) পুরুষাদিব্যসননিমিত্তক ( অর্থাৎ যে অনুনয় কাহারও ভৃত্যাদির ব্যসন বা বিপত্তির অনুরোধে করা হয় )।

শাসন বা রাজলেখ আট প্রকার হইতে পারে, যথা—(১) প্রজ্ঞাপনা, (২) আজ্ঞা, (৩) পরিদান, (৪) পরীহার, (৫) নিসৃষ্টি, (৬) প্রাবৃত্তিক, (৭) প্রতিলেখ ও (৮) সর্ব্বত্রগ ॥ ৪ ॥

এই **প্রজ্ঞাপনা**-নামক শাসন বিবিধ প্রকার বলিয়া উপদিষ্ট হয়। ইহা এক প্রকার (দৃষ্টদোষ অমাত্যাদির প্রতি) আবেদন, যথা—"এই (রাজানুচর) দ্বারা এইরূপভাবে (রাজা) বিজ্ঞাপিত হইয়াছেন" ('এই মহামাত্র একটি নিধি প্রাপ্ত হইয়া তাহা আত্মসাৎ করিয়াছেন' ইত্যাদি); এবং (রাজাও) এইরূপ বলিয়াছেন —"যদি এই বৃত্তান্ত সত্য হইয়া থাকে, তাহা হইলে ইহা (নিধিগত ধনাদি) ফিরাইয়া দিউন"। "আপনার দ্বারা ক্রিয়মাণ কল্যাণ-কর্ম্মের কথা (রাজান্তিকে) বলা হইয়াছে" ('বরকার'-স্থলে 'পরকার' পাঠও কোন কোন পুস্তকে দৃষ্ট হয়—পরকার = শত্রুর কার্য্য, এইরূপ ব্যাখ্যা হইতে পারে)॥ ৫॥

যে লেখপত্রে কাহারও প্রতি, বিশেষতঃ রাজভৃত্যদিগের প্রতি, রাজার নিগ্রহ বা অনুগ্রহরূপ আজ্ঞা নিবিষ্ট আছে, তাহাকে **আজ্ঞা** বলা হয়॥ ৬॥

যে লেখেতে (সম্বোধ্য ব্যক্তির) যথোচিত গুণদ্বারা সংযুক্ত পূজা বা সৎকার প্রদর্শিত হয়, তাহার নাম **পরিদান** লেখ। ইহা দুই প্রকারের হইতে পারে—(সম্বোধ্য ব্যক্তির) কোন (বন্ধুমরণাদি-জনিত) মনোব্যথা উপস্থিত হইলে আশ্বাস প্রদানরূপ এবং (অন্য কোনও ঘটনাতে) পরিরক্ষণরূপ দয়াভাব প্রকাশ। এইরূপ লেখদ্বারা সম্বোধ্য ব্যক্তিকে রাজার অনুকূল করিয়া রাখা (অর্থাৎ তাঁহার উপগ্রহ) সম্ভবপর হয়॥ ৭॥

যে লেখেতে (ব্রাহ্মণাদি) জাতিবিশেষ, নগরবিশেষ, গ্রামবিশেষ ও দেশ-বিশেষ-সম্বন্ধে রাজার নির্দ্দেশানুসারে করাদির অগ্রহণরূপ অনুগ্রহ নিবিষ্ট থাকে, বিশেষজ্ঞ ব্যক্তি তাহাকে **পরীহার**-নামক লেখ বলিয়া বুঝিয়া লইবেন॥ ৮॥

তাহার নাম **নিসৃষ্টি** লেখ যাহাতে কোন কার্য্যকরণসম্বন্ধে বা কোন কার্য্যকথন-সম্বন্ধে নিসৃষ্টি বা কোন আপ্ত পুরুষের প্রামাণ্যের আখ্যান স্থাপিত হয় (অর্থাৎ 'আমার বিশ্বাসী অমুক ব্যক্তির ক্রিয়া আমারই ক্রিয়া, অমুকের বচন আমারই বচন'—এইরূপ উক্তি থাকে)। এই নিসৃষ্টিলেখ দুই প্রকার—বাচিক (বচন-প্রামাণ্যসম্বন্ধী) ও নৈসৃষ্টিক (ক্রিয়া-প্রামাণ্যসম্বন্ধী)॥ ৯॥

শাসনসম্বন্ধে সেইরূপ শাসনের নামই **প্রাবৃত্তিক** যাহাতে দৈবী ও মানুষী এবং তত্ত্বগত প্রবৃত্তি নিবিষ্ট থাকে (অর্থাৎ যাহাতে অনাবৃষ্টিপ্রভৃতি অশুভ দৈবফল ও সুভিক্ষপ্রভৃতি শুভ দৈবফলসংযুক্ত সমাচার এবং চৌরাদি ও বন্ধু প্রভৃতি দ্বারা সংঘটিত প্রতিকূল বা অনুকূল কার্য্যসংযুক্ত সমাচার এবং তত্ত্বসংযুক্ত বা বাস্তব সমাচার লিপিবদ্ধ আছে)। এইরূপ প্রবৃত্তি শুভ ও অশুভাত্মক বলিয়া দ্বিবিধ হইতে পারে॥ ১০॥

**প্রতিলেখ** বা উত্তরপ্রদায়ী লেখ রচনা করিতে হইলে ( লেখককে অন্য হইতে প্রাপ্ত ) লেখ যথাতথ্যভাবে স্বয়ং পড়িয়া ও বুঝিয়া, পরে ( রাজার নিকট আবার ) ইহা পড়িয়া তাঁহাকে শুনাইয়া, রাজার বচনানুসারে উত্তর রচনা করিতে হইবে ॥ ১১ ॥

যে লেখপত্রে রাজা পথিকদিগের জন্য তাহাদের রক্ষা, ও ( অন্য প্রকার ) উপকারবিষয়ে ( দুর্গপালাদি ) ঈশ্বরজনকে ( অর্থাৎ প্রভুত্বশালী ব্যক্তিদিগকে ) ও ( সমাহর্তৃ-প্রভৃতি ) অধিকারিজনকে আদেশ করেন, সেই লেখপত্রের নাম **সর্ব্বত্রগ** লেখ, কারণ, ইহা পথে, দেশে ও ( রাষ্ট্রপ্রভৃতি ) অন্য সব স্থানে প্রচারিত হইয়া থাকে ॥ ১২ ॥

( সন্ধিবিগ্রহাদি কার্য্য শাসনমূলক হইয়া থাকে এবং সেগুলি উপায়চতুষ্টয়-সাপেক্ষ, সুতরাং শাসনলেখককে উপায়গুলিতে ব্যুৎপত্তিমান্ থাকিতে হইবে, এই জন্য সম্প্রতি উপায়চতুষ্টয়ও কথঞ্চিৎ নিরূপিত হইতেছে। উপায় চারি প্রকার, যথা—(১) সাম, (২) উপপ্রদান, (৩) ভেদ ও (৪) দণ্ড।

তন্মধ্যে **সাম** পঞ্চবিধ—(১) গুণসংকীর্ত্তন, (২) সম্বন্ধোপাখ্যান, (৩) পরস্পরোপকারসন্দর্শন, (৪) আয়তিপ্রদর্শন ও (৫) আত্মোপনিধান।

এই পাঁচটির মধ্যে প্রথমতঃ গুণসংকীর্ত্তনের লক্ষণ প্রদত্ত হইতেছে। যে সামপ্রয়োগে ( শত্রুনরপতি বা অন্য কাহারও ) কুল, শরীর, কর্ম্ম, স্বভাব, শাস্ত্র-সংস্কার ও ( হস্ত্যশ্বাদি ) দ্রব্যাদির গুণের ( 'গুণাগুণগ্রহণং' পাঠেও তদ্রূপ ব্যাখ্যা ) স্বরূপাখ্যান করিয়া প্রশংসা ( শ্লাঘাত্মক বচন ) বা স্তুতি (অবিদ্যমান গুণেরও কীর্ত্তন) করা হয়, তাহার নাম **গুণসংকীর্ত্তন**। যে সামপ্রয়োগে কাহারও জ্ঞাতিসম্বন্ধ ( সমান কুলে জন্মসম্বন্ধ ), যৌনসম্বন্ধ ( বিবাহজনিত সম্বন্ধ ), মৌখসম্বন্ধ ( অধ্যয়ন ও অধ্যাপনা হইতে উৎপন্ন সম্বন্ধ ), স্রৌবসম্বন্ধ ( যাজ্যযাজকরূপ সম্বন্ধ—যজ্ঞের এক পাত্রবিশেষের নাম স্রুব ), কুলসম্বন্ধ ( কুলপরম্পরায় আগত সম্বন্ধ ), হৃদয়সম্বন্ধ ( নিজ মনের সম্বন্ধ ) ও মিত্রসম্বন্ধের ( উপকারসম্ভূত সম্বন্ধের ) উল্লেখ করা হয়, তাহার নাম **সম্বন্ধোপাখ্যান**।

যে সামপ্রয়োগে স্বপক্ষ ও পরপক্ষের দ্বারা কৃত উপকারের সংকীর্ত্তন থাকে তাহাকে **পরস্পরোপকারসন্দর্শন** বলা হয়।

'এই কার্য্য এইরূপে করা হইলে আমাদের উভয়ের এইরূপ ( শুভ ) ফল হইবে'—এই প্রকার আশা উৎপাদন করিয়া যে সামপ্রয়োগ বিহিত হয়, তাহার নাম **আয়তিপ্রদর্শন**।

'আমিও যাহা আপনিও তাহা, অর্থাৎ আমরা উভয়ে অভিন্ন, যাহা আমার দ্রব্য তাহা আপনি নিজের কার্য্যে (যথেচ্ছভাবে) প্রয়োগ করিতে পারেন'—এইরূপ আত্মসমর্পণসূচক উক্তিদ্বারা যে সামপ্রয়োগ বিহিত হয়, তাহাকে **আত্মোপনিধান** বলা হয়।

(ভূমিপ্রভৃতিরূপ) অর্থদ্বারা উপকার করার নাম **উপপ্রদান**। ইহার **ভেদ** দুই প্রকার, যথা—(১) (শত্রুর মনে) শঙ্কার উৎপাদন ও (২) নির্ভৎর্সন অর্থাৎ 'অপকার করিব' বলিয়া ধমক দেওয়া।

**দণ্ড** তিন প্রকার, যথা—(১) ব্যাপাদন বা হত্যা, (২) বন্ধন-তাড়নাদিরূপ পীড়া দেওয়া, ও (৩) অর্থের অপহরণ।

অকান্তি, ব্যাঘাত, পুনরুক্ত, অপশব্দ ও সংপ্লব—এই (পাঁচটি) লেখের দোষ।

তন্মধ্যে, কোন লেখ যদি কালিম্রক্ষিত পত্রে লিখিত হয়, অথবা, ইহার অক্ষরগুলি অসুন্দর, বা বিষম (অর্থাৎ স্থূল-সূক্ষ্ম বা ছোট-বড়) বা বিরাগযুক্ত (অর্থাৎ জলপ্রায় মসীতে লিখিত) হয়, তাহা হইলে ইহা **অকান্তি**-নামক দোষ-দুষ্ট বলিয়া গৃহীত হয়।

পূর্ব্ববর্ত্তী অর্থের দ্বারা পরবর্ত্তী অর্থের বিরোধ হইলে, ইহাকে **ব্যাঘাত** দোষ বলা হয়।

বিনা বিশেষে উক্ত বিষয়ের দ্বিতীয়বার উচ্চারণের নাম **পুনরুক্ত** দোষ।

(স্ত্রীপুংসাদি) লিঙ্গ, (একবচনাদি) বচন, (ভূতাদি) কাল ও (কর্ম্মাদি) কারকের অন্যথা প্রয়োগের নাম **অপশব্দ** দোষ।

(লেখে) যেখানে বর্গ বা বিরাম রাখা আবশ্যক নয়, সেখানে বিরাম রক্ষা করা এবং যেখানে বিরাম রাখা আবশ্যক, সেখানে বিরাম না রাখা এবং উক্ত (অর্থক্রমাদি) লেখগুণসমূহের বৈপরীত্য ঘটান হয়, তাহা **সংপ্লব**-নামক দোষ বলিয়া পরিগণিত।

সর্ব্বশাস্ত্র (উত্তমরূপে) জানিয়াও (শাস্ত্রের) প্রয়োগ উপলব্ধি করিয়া **কৌটিল্য** রাজার প্রয়োজনে **শাসন**-রচনার বিধি উপদেশ করিয়াছেন॥ ১৩॥

**কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে শাসনাধিকার-নামক দশম অধ্যায় (আদি হইতে ৩১ অধ্যায়) সমাপ্ত।**

# একাদশ অধ্যায়

## ২৯শ প্রকরণ—কোশে প্রবেশযোগ্য রত্নাদির পরীক্ষা

কোশাধ্যক্ষ কোশে রক্ষণার্থ কোশ-প্রবেশযোগ্য ( মণিমুক্তাদি ) রত্ন, ( চন্দনাদি ) সার, ( পট্টাদি ) ফল্গু, ও ( সারদারু প্রভৃতি ও যন্ত্রায়ুধ প্রভৃতি ) কুপ্যদ্রব্যসমূহ তৎ তৎ দ্রব্যে জাত বা তৎ-সম্বন্ধ ব্যবহারে ব্যাপৃত, করণপুরুষগণের সহিত যুক্ত হইয়া ( অর্থাৎ তাহাদের মতামত লইয়া ) গ্রহণ করিবেন।

প্রথমতঃ মৌক্তিক বা মুক্তার পরীক্ষণ অভিহিত হইতেছে—মৌক্তিকের ( দশটি ) উৎপত্তি-ক্ষেত্র আছে এবং ইহাদের নামানুসারে মৌক্তিকের নাম হইয়া থাকে, যথা—(১) **তাম্রপর্ণিক** (অর্থাৎ পাণ্ড্য দেশের তাম্রপর্ণী নদীতে সমুদ্রসঙ্গমস্থানে উৎপন্ন ), (২) **পাণ্ড্যকবাটক** ( পাণ্ড্য দেশের মলয়কোটি নামক পর্ব্বতে উৎপন্ন ), (৩) **পাশিক্য** ( পাশিক্য নদীতে উৎপন্ন ); (৪) **কৌলেয়** ( অর্থাৎ সিংহল দ্বীপে ময়ূরগ্রামের কুলা নাম্নী নদীতে উৎপন্ন ), (৫) **চার্ণেয়** ( অর্থাৎ কেরল দেশের চূর্ণানাম্নী নদীতে উৎপন্ন ), (৬) **মাহেন্দ্র** ( অর্থাৎ মহেন্দ্র পর্ব্বতের নিকটবর্ত্তী সমুদ্রে উৎপন্ন ), (৭) **কার্দ্দমিক** ( অর্থাৎ পারসীকের কর্দ্দমানাম্নী নদীতে উৎপন্ন), (৮) **স্রৌতসীয়** ( অর্থাৎ বর্ব্বর সাগরের কূলে স্রোতসী নদীতে উৎপন্ন ), (৯) **হ্রাদীয়** (অর্থাৎ বর্ব্বর সাগরের কূলে শ্রীঘণ্ট-নামক হ্রদে উৎপন্ন ), ও (১০) **হৈমবত** ( অর্থাৎ হিমালয়ে উৎপন্ন )।

মৌক্তিকের তিনটি যোনি বা জন্মস্থান হইতে পারে, যথা—(১) শঙ্খ, (২) শুক্তি ও (৩) প্রকীর্ণক বা বিবিধ ( অর্থাৎ হস্তীর কুম্ভ, সর্পের মস্তক প্রভৃতি ও অন্যান্য সাধন হইতে প্রাপ্ত )।

মৌক্তিকের ত্রয়োদশ দোষ বলা হইতেছে, যথা—(১) মসূরক ( মসূরের আকারবিশিষ্ট), (২) ত্রিপুটক ( ত্রিকোণাকৃতি ), (৩) কূর্ম্মক ( কূর্ম্মাকৃতি ) (৪) অর্দ্ধচন্দ্রক ( অর্দ্ধচন্দ্রাকার ), (৫) কঞ্চুকিত ( কঞ্চুক বা ছালযুক্ত ) (৬) যমক ( যুগ্মাকৃতি ), (৭) কর্ত্তক ( কাটা বা ছিন্ন), (৮) খরক ( খরখরা ) (৯) সিক্থক ( মোমের মত বিন্দুযুক্ত ), (১০) কামণ্ডলুক ( কমণ্ডলুর আকার বিশিষ্ট ), (১১) শ্যাব ( কপিশবর্ণ ), (১২) নীল ( নীলবর্ণ ) ও (১৩) দুর্বিদ্ধ ( অস্থানে বিদ্ধ )। এই প্রকার মৌক্তিক অপ্রশস্ত বলিয়া জ্ঞাত।

মৌক্তিকের আটটি গুণ নির্দ্দিষ্ট হইতেছে, যথা—(১) স্থূল ( মোটা ), (২) বৃত্ত ( গোলাকার ), (৩) তলরহিত ( অর্থাৎ যাহা মসৃণ স্থানে অবস্থান করিতে পারে না ), (৪) দীপ্তিযুক্ত, (৫) শ্বেত, (৬) গুরু ( ভারী ), (৭) স্নিগ্ধ ( চাকচিক্যযুক্ত ) ও (৮) যথাস্থানে বিদ্ধ। এই প্রকার মৌক্তিক প্রশস্ত বলিয়া ধৃত হয়।

যষ্টি বা মুক্তার লহরীর প্রভেদ পাঁচ প্রকার, যথা—(১) **শীর্ষক** ( যে মালার মধ্যস্থলে একটি বড় মুক্তা এবং উভয় পার্শ্বে সমানাকৃতি ছোট ছোট মুক্তা গ্রথিত থাকে ), (২) **উপশীর্ষক** ( যে মালার মধ্যস্থলে একটি বড় মুক্তা ও উভয় পার্শ্বে সমানাকার ছোট ছোট মুক্তা একটি করিয়া থাকে এবং এইরূপ তিনটি তিনটি ভাগ করিয়া পূর্ণ মালা গ্রথিত হয় ), (৩) **প্রকাণ্ডক** ( যে মালার মধ্যস্থলে একটি বড় মুক্তা এবং উভয় পার্শ্বে সমানাকার ছোট মুক্তা দুইটি করিয়া থাকে এবং এইরূপ পাঁচটি পাঁচটি ভাগ করিয়া পূর্ণ মালা গ্রথিত হয় ), (৪) **অবঘাটক** ( যে মালার মধ্যস্থলে একটি বড় মুক্তা এবং উভয় পার্শ্বে সমানাকৃতি কৃশ, কৃশতর মুক্তা ইত্যাদি ক্রমে মালাটি গ্রথিত হয় ) ও (৫) **তরল-প্রতিবন্ধ** ( যে মালায় সব সমানাকৃতি মুক্তা গ্রথিত থাকে )।

উক্ত প্রত্যেক প্রকারের যষ্টি বা লহরীর সংখ্যা যদি ১০০৮ থাকে, তাহা হইলে তদ্দ্বারা রচিত ভূষণের নাম **ইন্দ্রচ্ছন্দ**। যষ্টির সংখ্যা ইহার অর্দ্ধ অর্থাৎ ৫০৪ থাকিলে, ভূষণের নাম **বিজয়চ্ছন্দ**। ১০০ যষ্টি-সমন্বিত ভূষণের নাম **দেবচ্ছন্দ**। ইহাতে ৬৪ যষ্টি থাকিলে ইহার নাম হয় **অর্দ্ধহার**। ইহাতে ৫৪ যষ্টি থাকিলে ইহার নাম **রশ্মিকলাপ**। ইহাতে ৩২ যষ্টি থাকিলে ইহার নাম **গুচ্ছ**। ইহাতে ২৭ যষ্টি থাকিলে ইহার নাম **নক্ষত্রমালা**। ইহাতে ২৪ যষ্টি থাকিলে ইহার নাম **অর্দ্ধগুচ্ছ**। ইহাতে ২০ যষ্টি থাকিলে ইহার নাম **মাণবক**। ইহাতে যষ্টিসংখ্যা ইহার অর্দ্ধ হইলে অর্থাৎ ইহাতে ১০ যষ্টি থাকিলে ইহার নাম **অর্দ্ধমাণবক**।

উক্ত ইন্দ্রচ্ছন্দ প্রভৃতির মধ্যস্থলে মণি সংলগ্ন থাকিলে, ইহাদের নাম ইন্দ্রচ্ছন্দ-মাণবক প্রভৃতি হইবে ( সেইরূপ, বিজয়চ্ছন্দ-মাণবক, দেবচ্ছন্দ-মাণবক, অর্দ্ধহার-মাণবক ইত্যাদি নাম হয় )। কেবল মাত্র শীর্ষক-নামক যষ্টিদ্বারা নির্ম্মিত হইলে ইন্দ্রচ্ছন্দ প্রভৃতি-নামক মৌক্তিক ভূষণের নাম হইবে শুদ্ধহার ( অর্থাৎ তখন ইহার নাম হইবে ইন্দ্রচ্ছন্দ-শীর্ষক-শুদ্ধহার ইত্যাদি; তথা, বিজয়চ্ছন্দ-শীর্ষক-শুদ্ধহার ইত্যাদি )। শীর্ষকের ন্যায় কেবল মাত্র উপশীর্ষক, প্রকাণ্ডক, অবঘাটক ও তরল-প্রতিবন্ধ-নামক যষ্টিদ্বারা নির্ম্মিত হইলেও ইন্দ্রচ্ছন্দ প্রভৃতি-নামক ভূষণের পূর্ব্ববৎ

নামকরণ হইবে ( যথা—ইন্দ্রচ্ছন্দোপশীর্ষক-শুদ্ধহার, ইন্দ্রচ্ছন্দ-প্রকাণ্ডক-শুদ্ধহার, ইন্দ্রচ্ছন্দাবঘাটক-শুদ্ধহার, ইন্দ্রচ্ছন্দ-তরলপ্রতিবন্ধ-শুদ্ধহার ইত্যাদি; তথা, বিজয়চ্ছন্দোপশীর্ষক-শুদ্ধহার, ইত্যাদি)। অর্দ্ধমাণবক-নামক (দশ যষ্টি-সমন্বিত) মৌক্তিক ভূষণটিতে যদি (মরকতাদি) মণি মধ্যবর্ত্তী থাকে, এবং যদি ইহাতে তিনটি স্বর্ণফলক (বা সোনাদানা) বা পাঁচটি স্বর্ণফলক লগ্ন থাকে, তাহা হইলে ইহার নাম **ফলকহার** হইবে। কেবল শুদ্ধ (অর্থাৎ অন্য মণিবিহীন) একাবলী হইলে অর্থাৎ ইহাতে এক লহরী মুক্তা থাকিলে সেই মালাকে **সূত্র** বলা হয়। সেই একাবলী মুক্তামালাতে মণি সংলগ্ন হইলে ইহার নাম **যষ্টি** হয়। হেমগুলিকা ও মণিগুলিকা গুম্ফিত থাকিলে, সেই বিচিত্র যষ্টির নাম হইবে **রত্নাবলী**। যে মালা ক্রমে স্বর্ণগুলিকা, (তৎপর) মণিগুলিকা ও (তৎপর) মুক্তাগুলিকা দ্বারা রচিত হয় তাহার নাম **অপবর্ত্তক**। কেবল সুবর্ণগুলিকার সহিত কোন মৌক্তিক মালা গ্রথিত হইলে, ইহার নাম **সোপানক** হইবে। আবার ইহার মধ্যে যদি মণিও গ্রথিত হয়, তাহা হইলে ইহার নাম **মণিসোপানক** হইবে।

উক্ত নিরূপণ দ্বারা মস্তক, হস্ত, পদ ও কটিদেশের উপযোগী মৌক্তিক সর বা লহরী ও সরসমূহের প্রকারভেদও ব্যাখ্যাত হইল বলিয়া বুঝিতে হইবে। (এই পর্য্যন্ত মৌক্তিকপ্রকরণ বলা হইল।)

মণির আকরভূমির নামানুসারে ইহা ত্রিবিধ হইতে পারে, যথা—(১) **কৌট** (মলয় সাগরের নিকটবর্ত্তী কোটি-নামক স্থানে উৎপন্ন), (২) **মালেয়ক** (মলয়-দেশের কর্ণীবনাখ্য পর্ব্বতমালাতে উৎপন্ন) ও (৩) **পারসমুদ্রক** (সমুদ্রপারে সিংহল প্রভৃতি দ্বীপে উৎপন্ন)।

(জাতিভেদে) **মণি** পাঁচ প্রকার হইতে পারে, যথা—(১) সৌগন্ধিক (অর্থাৎ তন্নামক ঈষৎ-নীলাভাযুক্ত রক্তবর্ণ উৎপলের ন্যায় রঙ্-যুক্ত), (২) পদ্মরাগ (পদ্মের রঙ্‌বিশিষ্ট), (৩) অনবদ্যরাগ (কুঙ্কুমবর্ণ) (৪) পারিজাতপুষ্পক (পারিজাত কুসুমের রঙ্-যুক্ত) ও (৫) বালসূর্য্যক (উদীয়মান সূর্য্যের মত

**বৈদূর্য্য** আট প্রকার হইতে পারে, যথা—(১) উৎপলবর্ণ (লাল কমলের বর্ণবিশিষ্ট), (২) শিরীষপুষ্পক (শিরীষ পুষ্পের বর্ণবিশিষ্ট), (৩) উদকবর্ণ (জলের মত স্বচ্ছবর্ণা), (৪) বংশরাগ (বেণুপত্রের রঙ বিশিষ্ট), (৫) শুকপত্রবর্ণ (শুকপক্ষীর পক্ষের মত বর্ণবিশিষ্ট), (৬) পুষ্যরাগ (হরিদ্রার বর্ণবিশিষ্ট),

(৭) গোমূত্রক ( গোমূত্রের সমান বর্ণযুক্ত ) ও (৮) গোমেদক ( গোরোচনার সমান বর্ণ বিশিষ্ট )।

**ইন্দ্রনীল**-জাতীয় মণি আট প্রকার হইতে পারে, যথা—(১) নীলাবলীয় (শ্বেত হইলেও নীলধারায় তরঙ্গিত বলিয়া উপলক্ষিত, (২) ইন্দ্রনীল (ময়ূরবর্হের বর্ণবিশিষ্ট ), (৩) কলায়পুষ্পক ( কলায় পুষ্পের রঙ্ যুক্ত ), (৪) মহানীল ( ভ্রমরবর্ণ ), (৫) জাম্ববাভ ( জম্বু ফলের বর্ণযুক্ত ), (৬) জীমূতপ্রভ ( মেঘবর্ণ ), (৭) নন্দক (অন্তঃশ্বেত, কিন্তু, বহির্নীলবর্ণ ও (৮) স্রবন্মধ্য ( জলপ্রবাহের রশ্মিবিশিষ্ট )।

**স্ফটিক**-জাতীয় মণি চারি প্রকার হইতে পারে, যথা—(১) শুদ্ধস্ফটিক ( অত্যন্ত শুক্লবর্ণ ), (২) মূলাটবর্ণ ( তক্রবর্ণ ), (৩) শীতবৃষ্টি ( চন্দ্রকান্ত = যে মণি চন্দ্রকিরণস্পর্শে দ্রবযুক্ত হয় ) ও (৪) সূর্য্যকান্ত ( যে মণি সূর্য্যকরসম্পর্কে অগ্নি বমন করে )। এইগুলিই মণিভেদ।

মণিসমূহের গুণ এইরূপ—(১) ছয় কোণবিশিষ্ট, (২) চারি কোণবিশিষ্ট, (৩) গোলাকার, (৪) তীব্ররাগ ( গভীর বর্ণবিশিষ্ট ), (৫) সংস্থানযুক্ত ( অর্থাৎ ভূষণে সন্নিবেশিত হওয়ার উপযুক্ত অবয়ববিশিষ্ট ), (৬) নির্ম্মল, (৭) মসৃণ, (৮) গুরু ( ভারী ), (৯) অর্চ্চিষ্মান্ ( দীপ্তিমান্ ), (১০) অন্তর্গতপ্রভ ( মধ্যে চঞ্চল-প্রভাযুক্ত ) ও (১১) প্রভানুলেপী ( যাহা নিজ প্রভাদ্বারা নিকটস্থ বস্তুকে প্রভাযুক্ত করে )।

মণিসমূহের দোষ এইরূপ—(১) মন্দরাগ ( হাল্‌কা রঙ্ বিশিষ্ট ), (২) মন্দপ্রভ ( দ্যুতিহীন ), (৩) সশর্কর ( অর্থাৎ খরখরা বা ছোট ছোট দানাযুক্ত ), (৪) পুষ্পচ্ছিদ্র ( যাহাতে ছোট ছোট বিন্দুরূপ ছিদ্র আছে ), (৫) খণ্ড ( কাটা ), (৬) দুর্বিদ্ধ ( অস্থানে বিদ্ধ ) ও (৭) লেখাকীর্ণ ( দাগী বা রেখাযুক্ত )।

অবান্তর-জাতীয় মণির প্রকার-ভেদ বলা হইতেছে, যথা—(১) বিমলক ( শ্বেত-হরিত ), (২) সস্যক ( নীল ), (৩) অঞ্জনমূলক ( নীল-কাল ), (৪) পিত্তক ( গো-পিত্তের রঙ্ বিশিষ্ট ), (৫) সুলভক ( শ্বেতবর্ণ ), (৬) লোহিতাক্ষ ( পর্য্যন্তে লাল ও মধ্যে কাল ), (৭) মৃগাশ্মক ( শ্বেত-কৃষ্ণ ), (৮) জ্যোতীরসক ( শ্বেত-রক্ত ), (৯) মৈলেয়ক ( হিঙ্গুলকের রঙ্ বিশিষ্ট ), (১০) আহিচ্ছত্রক ( অহিচ্ছত্র দেশে উৎপন্ন, অথবা, অহিচ্ছত্র বা ব্যাঙের ছাতার রঙ্ বিশিষ্ট ), (১১) কূর্প ( যাহাতে ছোট ছোট বিন্দু উঠিয়াছে অর্থাৎ যাহা শর্করিল ), (১২) প্রতিকূর্প ( দাগী ), (১৩) সুগন্ধিকূর্প ( মুদ্গবর্ণ ), (১৪) ক্ষীরপক ( দুগ্ধবর্ণ ), (১৫) শুক্তিচূর্ণক

( নানা বর্ণে মিলিত বা চিত্রিত, (১৬) শিলাপ্রবালক ( শিলাপ্রবালের বর্ণযুক্ত ), (১৭) পুলক ( মধ্যে কৃষ্ণবর্ণ ) ও (১৮) শুক্রপুলক ( মধ্যে শুক্লবর্ণ )। অবান্তর-জাতীয় মণি উক্তরূপ অষ্টাদশ প্রকারের হইতে পারে।

অবশিষ্ট প্রকারের মণিসমূহকে **কাচমণি** ( অর্থাৎ কাচের মত নিকৃষ্ট মণি ) বলা হয়।

**বজ্র** বা হীরকের উৎপত্তিস্থানের নামানুসারে ইহা ছয় প্রকার হইতে পারে, যথা—(১) **সভারাষ্ট্রক** ( বিদর্ভদেশে সভারাষ্ট্র-নামক স্থানে উৎপন্ন ), (২) **মধ্যমরাষ্ট্রক** (কোসলদেশে মধ্যমরাষ্ট্র-নামক স্থানে উৎপন্ন), (৩) **কাস্তীর-রাষ্ট্রক** ( কাস্তীররাষ্ট্রে উৎপন্ন ; 'কাশ্মীররাষ্ট্রক' পাঠ থাকিলে কাশ্মীররাষ্ট্রে উৎপন্ন ), (৪) **শ্রীকটনক** ( শ্রীকটন-নামক পর্ব্বতে উৎপন্ন ), (৫) **মণিমন্তক** ( উত্তরাপথে মণিমন্তক-নামক পর্ব্বতে উৎপন্ন ) ও (৬) **ইন্দ্রবানক** ( কলিঙ্গদেশের ইন্দ্রবান-নামক স্থানে উৎপন্ন )।

খনি, জলপ্রবাহ ও ( গজদন্তের মূলপ্রদেশ-প্রভৃতি ) বিবিধ স্থানে হীরক উৎপন্ন হয়।

হীরকের বর্ণ বা রঙ্ বলা হইতেছে, যথা—(১) মার্জ্জারাক্ষক (অর্থাৎ বিড়ালের নেত্রের সমান বর্ণবিশিষ্ট ), (২) শিরীষপুষ্পক ( শিরীষ পুষ্পের সমান বর্ণবিশিষ্ট ), (৩) গোমূত্রক ( গোমূত্রের সমান বর্ণযুক্ত ), (৪) গোমেদক ( গোরোচনার সমান বর্ণ ), (৫) শুদ্ধস্ফটিক ( স্ফটিকের মত শ্বেতবর্ণ ), (৬) মূলাটীপুষ্পকবর্ণ ( মূলাটী ফুলের রঙ্‌বিশিষ্ট ) এবং (৭) উক্ত মণিবর্ণসমূহের অন্যতমবর্ণবিশিষ্ট।

স্থূল ( মোটা ), স্নিগ্ধ ( চক্‌চকে ), গুরু ( ভারী ), প্রহারসহ ( অর্থাৎ কোন কঠিন বস্তু দ্বারা প্রহৃত হইলেও অভেদ্য ), সমকোটিক ( সমান কোণবিশিষ্ট ), ভাজনলেখি ( কাংস্যাদি পাত্রে লেখাদির উৎপাদক ), তর্ক্কুভ্রামি ( তর্ক্কু নামক সূত্রকর্ত্তনযন্ত্রের মত ভ্রমণশীল ) ও ভ্রাজিষ্ণু ( অতিদীপ্তিমান্ ) হীরক প্রশস্ত ( উত্তম ) বলিয়া গণ্য।

যে হীরক কোণশূন্য, নিরশ্রি ( অর্থাৎ তীক্ষ্ণ কোণরহিত ) ও একপার্শ্বে অধিক নিঃসৃত, তাহা অপ্রশস্ত ( অধম ) বলিয়া জ্ঞাত হয় ;

**প্রবালের** উৎপত্তি স্থান দুইটি, যথা—(১) আলকন্দক ( ম্লেচ্ছদেশের অলকন্দ-নামক সমুদ্রবর্ত্তী স্থানে উৎপন্ন ) ও (২) বৈবর্ণিক ( যবনদ্বীপে বিবর্ণ-নামক সমুদ্রের একদেশে উৎপন্ন )। ইহার বর্ণও দুই প্রকার, যথা—(১) রক্ত ( লাল ) ও (২) পদ্মরাগ ( লাল পদ্মের সমান বর্ণ )। কিন্তু, যে প্রবাল করট বা

কুসুম্ভপুষ্পের বর্ণযুক্ত ( মতান্তরে, কৃমিজগ্ধ—ব্যাখ্যা ) ও যে প্রবাল গর্ভিণিকা ( অর্থাৎ স্থূলমধ্য ) তাহা অনুপাদেয় বলিয়া ত্যাজ্য। ( এই পর্য্যন্ত রত্নপরীক্ষা নিরূপিত হইল )।

( সারদ্রব্যের মধ্যে সর্ব্বাগ্রে **চন্দন** নিরূপিত হইতেছে )। চন্দনের উৎপত্তি-স্থান ষোড়শ, ইহার বর্ণ নয় প্রকার, ইহার গন্ধ ছয় প্রকার ও ইহার গুণ একাদশ প্রকার বলিয়া বর্ণিত হইবে, যথা—সাতনদেশে উৎপন্ন চন্দনের বর্ণ লাল ও ইহার গন্ধ ( নবসিক্ত ) ভূমির সমান গন্ধবিশিষ্ট। গোশীর্ষদেশে উৎপন্ন চন্দনের বর্ণ কাল-তাম্র এবং ইহার গন্ধ মৎস্যের গন্ধের মত। হরিচন্দন বা হরিদেশে উৎপন্ন চন্দনের বর্ণ শুক পক্ষীর পাখার ন্যায় বর্ণবিশিষ্ট ও ইহা আম্রগন্ধযুক্ত। তার্ণস ( তৃণসা নাম্নী নদীর কূলে জাত ) চন্দনও হরিচন্দনের মত শুকপত্রবর্ণ ও আম্রগন্ধি। গ্রামেরুদেশে উৎপন্ন চন্দনের বর্ণ লাল হয়, রক্ত-কালও হয় এবং ইহার গন্ধ বস্ত বা ছাগের মূত্রের ন্যায় গন্ধবিশিষ্ট। দেবসভা-নামক স্থানে উৎপন্ন চন্দনের বর্ণ লাল ও ইহার গন্ধ পদ্মের গন্ধের মত। জাবক দেশে উৎপন্ন চন্দনও রক্তবর্ণ ও পদ্মগন্ধি। জোঙ্গদেশে উৎপন্ন চন্দন রক্তবর্ণ ও রক্ত-কাল বর্ণ, ও স্নিগ্ধ ( চক্‌চকে )। ( ইহা সম্ভবতঃ পদ্মগন্ধি বলিয়া গৃহীত হইবে )। তুরূপদেশে উৎপন্ন চন্দনও জোঙ্গক চন্দনের বর্ণাদিবিশিষ্ট। মালা-নামক স্থানে উৎপন্ন চন্দন পাণ্ডু-রক্তবর্ণ ( ও সম্ভবতঃ পদ্মগন্ধি )। কুচন্দন-নামক চন্দন কাল বর্ণবিশিষ্ট ও গোমূত্রের সমানগন্ধি ( কোন কোন ব্যাখ্যাকার 'গোমূত্র' শব্দের অর্থ 'নীলোৎপল' ধরিয়াছেন )। কালপর্ব্বত-নামক দেশে উৎপন্ন চন্দন রূক্ষ, অগুরুর মত কালবর্ণ, অথবা রক্তবর্ণ, অথবা রক্ত-কালবর্ণ। কোশকারপর্ব্বতে উৎপন্ন চন্দন কালবর্ণ, অথবা কৃষ্ণ-কর্ব্বুরবর্ণ। শীতোদকদেশে উৎপন্ন চন্দন পদ্মবর্ণ, অথবা কাল ও স্নিগ্ধ। নাগপর্ব্বতদেশে উৎপন্ন চন্দন রূক্ষ ( খরস্পর্শ ), অথবা শৈবালের বর্ণবিশিষ্ট। শাকলদেশে উৎপন্ন চন্দন কপিলবর্ণ ( পীলা ও লাল বর্ণে মিলিত )। ( কালপর্ব্বত হইতে শাকলদেশ পর্য্যন্ত দেশসমূহে উৎপন্ন চন্দন সম্ভবতঃ গোমূত্রগন্ধি )।

চন্দনে নিম্নবর্ত্তী একাদশ গুণ থাকিতে পারে, যথা—(১) লঘু ( হাল্‌কা ), (২) স্নিগ্ধ ( মসৃণ ), (৩) অশ্যান ( যাহা বিলম্বে শুষ্ক হয়), (৪) সর্পিঃস্নেহলেপী ( অর্থাৎ যাহা ঘৃতের মত মসৃণভাবে শরীর লিপ্ত করে ), (৫) গন্ধসুখ ( গন্ধবিষয়ে মনোরম), (৬) ত্বগনুসারি ( যাহা শরীরের চর্ম্মে প্রবেশ করিয়া সুখদায়ক ), (৭) অনুল্বণ ( যাহা সূক্ষ্মতাবশতঃ পরিস্ফুট নহে ), (৮) অবিরাগি ( অর্থাৎ যাহা

শরীরে মাখিলেও বর্ণ ও গন্ধ ত্যাগ করে না ), (৯) উষ্ণসহ ( যাহা উষ্ণতা সহ্য করিতে পারে), (১০) দাহগ্রাহী (শরীরের সন্তাপ হরণে সমর্থ) ও (১১) সুখস্পর্শন ( যাহা স্পর্শ করিতেও সুখকর )।

( সম্প্রতি **অগুরু** সম্বন্ধে বলা হইতেছে)— জোঙ্গক ( কামরূপ দেশের জোঙ্গ-নামক স্থানে উৎপন্ন ) অগুরু কৃষ্ণবর্ণ, কাল-কর্ব্বুরবর্ণ, অথবা মণ্ডলচিত্রবর্ণ ( অর্থাৎ কৃষ্ণ ও শ্বেত বিন্দুযুক্ত )। ( কামরূপদেশের ) দোঙ্গ-নামক স্থানে উৎপন্ন অগুরু শ্যামবর্ণ। সমুদ্রপারে ( অর্থাৎ সিংহলাদি দ্বীপে ) উৎপন্ন অগুরু নানা-বর্ণবিশিষ্ট। উক্ত অগুরু উশীরের বা নবমালিকার গন্ধযুক্ত হইতে পারে।

অগুরুর নিম্নবর্ণিতরূপ ( আটটি ) গুণ থাকিতে পারে, যথা—(১) গুরু ( ভারী ), (২) স্নিগ্ধ ( মসৃণ ), (৩) মনোহর গন্ধবিশিষ্ট, (৪) নির্হারি ( অর্থাৎ যাহার গন্ধ বহুদূর পর্য্যন্ত প্রসৃত হয় ), (৫) অগ্নিসহ ( যাহা অগ্নিসংযোগেও তাড়াতাড়ি দগ্ধ হয় না ), (৬) অসংপ্লুতধূম ( যাহার ধূম সংপ্লব বা ব্যাকুলতা ঘটায় না), (৭) সমগন্ধ ( যাহা দাহের আদি, মধ্য ও অন্তে সমান গন্ধযুক্ত থাকে ) ও (৮) বিমর্দ্দসহ ( যাহা বস্ত্রাদিদ্বারা বিমর্দ্দিত হইলেও স্বগন্ধ ত্যাগ করে না। )

( **তৈলপর্ণিক**-নামক চন্দনবিশেষ বা গন্ধদ্রব্যবিশেষের নিরূপণ করা হইতেছে। ) ( কামরূপ দেশের ) অশোক গ্রামে উৎপন্ন তৈলপর্ণিকের বর্ণ মাংসের বর্ণের মত এবং ইহা পদ্মগন্ধি ( ভট্টস্বামী ব্যাখ্যা করেন যে, ইহা হরিণমাংসের পেশীর মত বর্ণবিশিষ্ট )। জোঙ্গ-নামক স্থানে উৎপন্ন তৈলপর্ণিকের বর্ণ রক্ত-পীত এবং ইহার গন্ধ উৎপল বা গোমূত্রের গন্ধের মত। গ্রামেরুদেশে উৎপন্ন তৈলপর্ণিক স্নিগ্ধ ( মসৃণ ) ও গোমূত্রগন্ধি হয়। ( ইহার বর্ণ সম্ভবতঃ জোঙ্গক তৈলপর্ণিকের মত রক্ত-পীত )। **সুবর্ণকুড্য**-নামক দেশে উৎপন্ন তৈলপর্ণিক রক্ত-পীতবর্ণ ও মাতুলুঙ্গের ( রুচকের ) গন্ধবিশিষ্ট। পূর্ণকদ্বীপে উৎপন্ন তৈলপর্ণিক পদ্মগন্ধি বা নবনীতগন্ধি হইতে পারে, ( সম্ভবতঃ ইহার বর্ণও রক্ত-পীত)। (উক্ত দেশগুলির অবস্থান কামরূপ প্রদেশে আছে বলিয়া খ্যাত হয়)।

**ভদ্রশ্রীয়**-নামক চন্দনবিশেষ দুই প্রকার—(১) ( কামরূপের ) লৌহিত্য নদের পরবর্ত্তী দেশে উৎপন্ন ভদ্রশ্রীয় জাতি বা যূথিকা পুষ্পের বর্ণবিশিষ্ট। (২) কামরূপের ) আন্তরবতী-নাম্নী নদীর তীরে উৎপন্ন ভদ্রশ্রীয় উশীরবর্ণ। এই উভয় প্রকার ভদ্রশ্রীয়ের গন্ধ কুষ্ঠ-নামক ঔষধের গন্ধসদৃশ।

**কালেয়ক**-নামক দারুবিশেষ দুই প্রকার—(১) যে কালেয়ক **স্বর্ণভূমিতে** ( ব্রহ্মদেশে ; মতান্তরে, সুমাত্রাদেশে ) জন্মে তাহা স্নিগ্ধ ( মসৃণ ) ও পীতবর্ণ।

(২) যে কালেয়ক উত্তরপর্ব্বতে ( হিমালয়ে ) উৎপন্ন হয় তাহা রক্ত-পীতবর্ণ। এই পর্য্যন্ত সারদ্রব্য-সমূহ নিরূপিত হইল।

শেষোক্ত তিন প্রকার দ্রব্যের অর্থাৎ তৈলপর্ণিক, ভদ্রশ্রীয় ও কালেয়কের গুণ এইরূপ, যথা—ইহারা পেষণ, ক্বথন ( পাককরণ ) ও অগ্নিতে ধূপন সহ্য করিতে পারে ( অর্থাৎ ইহাদের গন্ধ তখনও সমান থাকে ); ইহারা ( দ্রব্যান্তরের সহিত মিশ্রণে ও কালান্তরেও ) বিকাররহিত ( অর্থাৎ বর্ণাদি ত্যাগ করে না ) এবং ইহারা অন্যান্য গন্ধদ্রব্যের সহিত যোগ বা মিশ্রণের আনুকূল্য করিয়া থাকে। আরও বলা হইতেছে যে, চন্দন ও অগুরুর যত প্রকার গুণ বর্ণিত হইয়াছে ইহারা তদ্‌গুণবিশিষ্ট হইয়া থাকে।

( ফল্গুদ্রব্যসমূহের মধ্যে প্রথমতঃ চর্ম্মের নিরূপণ করা হইতেছে। ) **চর্ম্ম** (১) কান্তনবদেশে উৎপন্ন ও প্রৈয়দেশে উৎপন্ন এবং এই উভয় চর্ম্মই ঔত্তরপর্ব্বতক ( অর্থাৎ হিমালয় পর্ব্বতে উৎপন্ন ) বলিয়া খ্যাত ( সুতরাং কান্তনব ও প্রৈয়দেশ হিমালয় পর্ব্বতের একদেশ বলিয়া পরিজ্ঞাত )। কান্তনবচর্ম্ম ময়ূরের গ্রীবার সমান বর্ণ। প্রৈয়কচর্ম্ম নীল-পীত, শ্বেত এবং রেখা ও বিন্দু দ্বারা চিত্রিতও হইতে পারে। এই উভয় প্রকারের চর্ম্মই আট অঙ্গুলি-পরিমিত আয়ামযুক্ত।

বিসী ও মহাবিসী-নামে পরিচিত চর্ম্ম দ্বাদশগ্রামে ( হিমালয় প্রদেশস্থ দ্বাদশ-ম্লেচ্ছগ্রাম-নামক স্থানে ) উৎপন্ন হয়। তন্মধ্যে যে চর্ম্মের কোন বর্ণবিশেষ সুস্পষ্ট প্রতিভাসিত হয় না ( অর্থাৎ যাহা বহুবর্ণের প্রতিভাসনবশতঃ অনির্দ্ধারিতবর্ণ ) এবং যাহা লোমযুক্ত ও চিত্র তাহার নাম বিসী। যে চর্ম্ম পরুষ ( খরস্পর্শ ) ও প্রায় ধবলবর্ণ তাহার নাম মহাবিসী। এই উভয় প্রকারের চর্ম্মই দ্বাদশ অঙ্গুলি-পরিমিত আয়ামবিশিষ্ট।

আরোহজ (অর্থাৎ আরোহ-নামক হিমালয় প্রদেশে উৎপন্ন) চর্ম্ম পাঁচ প্রকার হইতে পারে, যথা—(১) শ্যামিকা, (২) কালিকা, (৩) কদলী, (৪) চন্দ্রোত্তরা ও (৫) শাকুলা। তন্মধ্যে যে চর্ম্ম কপিলবর্ণ বা বিন্দুদ্বারা চিত্রিত তাহার নাম শ্যামিকা। যে চর্ম্ম কপিলবর্ণ বা কপোতবর্ণ তাহার নাম কালিকা। উক্ত দুই প্রকারের চর্ম্মই আট অঙ্গুলি-পরিমিত আয়ামযুক্ত। কদলী-নামে পরিচিত চর্ম্ম খরস্পর্শ ও একহস্ত আয়ত হয়। এই কদলী চর্ম্মই যদি চন্দ্রাকার মণ্ডলদ্বারা চিত্রিত হয়, তাহা হইলে ইহার নাম **চন্দ্রোত্তরা** হইয়া থাকে। শাকুলা-নামক চর্ম্ম কদলী চর্ম্মের এক-তৃতীয়াংশ পরিমিত আয়ামবিশিষ্ট ( অর্থাৎ আট অঙ্গুলি-পরিমিত আয়ামযুক্ত ; মতান্তরে, কদলীর তিনগুণ আয়ামবিশিষ্ট ); ইহা কোঠ-

নামক রোগবিশেষে শরীরে উৎপন্ন গোলাকার মণ্ডলের ন্যায় মণ্ডলদ্বারা চিত্রিত ও স্বভাবসঞ্জাত গোলাকার গ্রন্থিযুক্ত অজিনবৎ ( মৃগচর্ম্মের মত ) চিত্রিতও থাকে।

বাহ্লব-নামক ( হিমালয়ের ) এক প্রদেশবিশেষে উৎপন্ন চর্ম্ম তিন প্রকার হইয়া থাকে, যথা—(১) সামূর, (২) চীনসী ও (৩) সামূলী। ( তন্মধ্যে ) সামূর চর্ম্ম ছয়ত্রিশ অঙ্গুলি-পরিমিত আয়ামবিশিষ্ট ও ইহার বর্ণ অঞ্জনবৎ কাল। চীনসী চর্ম্ম লাল-কাল বা পাণ্ডু-কাল হইয়া থাকে। সামূলী চর্ম্ম গোধূমের বর্ণ-বিশিষ্ট ( শেষোক্ত দুই প্রকার চর্ম্মের আয়াম ছয়ত্রিশ অঙ্গুলি )।

উদ্র-নামক (জলচর) জন্তুর চর্ম্ম তিন প্রকার হইয়া থাকে, যথা—(১) সাতিনা, (২) নলতূলা ও (৩) বৃত্তপুচ্ছা। সাতিনা চর্ম্ম কৃষ্ণবর্ণ। নলতূলা চর্ম্ম নলতূলের ( অর্থাৎ নলতৃণের তুলার মত শ্বেত ) বর্ণবিশিষ্ট। এবং বৃত্তপুচ্ছা চর্ম্ম কপিল-বর্ণ। এই পর্য্যন্ত চর্ম্মের বিবিধ জাতির নিরূপণ করা হইল।

চর্ম্মের মধ্যে যাহা মৃদু ( মোলায়েম ), স্নিগ্ধ ( চক্‌চকে ) ও বহুলোমবিশিষ্ট তাহাই শ্রেষ্ঠ বলিয়া বুঝিতে হইবে।

অবি বা মেষের লোম হইতে উৎপাদিত ( কম্বলাদি ) দ্রব্য শ্বেত, সম্পূর্ণ লাল ও আংশিক লাল হইয়া থাকে। আবিক ( বস্ত্রাদি ) (১) খচিত ( অর্থাৎ সূচিবানকর্ম্মদ্বারা নিষ্পাদিত ), (২) বানচিত্র ( বানকর্ম্মদ্বারা যাহাতে বৈচিত্র্য সাধিত হইয়াছে ), (৩) খণ্ড-সংঘাত্য ( অর্থাৎ বুনট-করা বহু বহু খণ্ড একত্রিত করিয়া নিষ্পাদিত ) ও (৪) তন্তুবিচ্ছিন্ন ( অর্থাৎ যাহাতে বুননসময়ে কতক তন্তু ছাড়িয়া দিয়া জালীর মত করা হইয়াছে )।

**আবিক** ( বস্ত্রাদি ) সাধারণতঃ দশবিধ হইতে পারে, যথা—(১) কম্বল, (২) কেচলক ( 'কৌচপক' পাঠও দৃষ্ট হয়, ইহা জঙ্গলে গোপালকেরা শিরস্ত্রাণ হিসাবে ব্যবহার করিয়া থাকে ), (৩) কলমিতিকা ( 'কুলমিতিকা' পাঠও দৃষ্ট হয়; ইহা হাতির উপরে দেওয়ার আস্তরণ বা ঝুল, অথবা হাতির উপরে রক্ষিত অম্বারীর নীচে বিছাইবার আস্তরণবিশেষ ), (৪) সৌমিতিকা ( ইহা এক-প্রকার কৃষ্ণবর্ণ কলমিতিকা-বিশেষ এবং ইহাও গজপর্য্যাণের উপর বিছাইবার আস্তরণ ), (৫) তুরগাস্তরণ ( ঘোড়ার পিঠে বিছাইবার আস্তরণ ), (৬) বর্ণক ( রঙ্গীন কম্বল ), (৭) তলিচ্ছক ( 'তল্লিখক' পাঠও দৃষ্ট হয়; ইহাও বিছানায় বিছাইবার কম্বলবিশেষ ), (৮) বারবাণ ( কম্বলনির্ম্মিত গাত্রে পরিধানোপযোগী কঞ্চুকাদি ), (৯) পরিস্তোম ( ইহাও এক প্রকার কম্বল—নির্ম্মাণবৈচিত্র্যবশতঃ যাহা বিস্তৃতবৎ অবভাসিত হয়; মতান্তরে, কুথ বা গালিচাবিশেষ ) ও

( ১০.) **সমন্তভদ্রক** ( সন্নাহপট্টবিশেষ; মতান্তরে, হস্তি-প্রভৃতির জঘনত্রাণ )।

যে আবিক পিচ্ছিল ( শ্লক্ষ্ণ বা চিক্‌না ) ও আর্দ্রবৎ প্রতীয়মান এবং যাহা সূক্ষ্ম ও মৃদু—সেই প্রকার আবিক শ্রেষ্ঠ।

আট খণ্ড জোড়া দিয়া নির্ম্মিত কৃষ্ণবর্ণের কম্বলভেদের নাম ভিঙ্গিসী, ইহা বৃষ্টিরোধের সাধক। অপসারক-নামক কম্বলও বর্ষবারণ, কিন্তু, ইহা খণ্ড কাপড় জোড়া দিয়া নির্ম্মিত হয় না, একখণ্ড কাপড় হইতেই নির্ম্মিত হয়। এই দুই প্রকার কম্বলবিশেষ **নেপাল** দেশজাত।

মৃগরোম হইতে উৎপন্ন কাপড় ছয় প্রকার হইতে পারে, যথা—(১) সম্পুটিকা (জঙ্ঘাত্রাণ বা জাঙ্ঘিয়াবিশেষ), (২) চতুরশ্রিকা ( চৌকোণ কম্বলবিশেষ, ইহাতে দশা বা পাড় থাকে না এবং ইহার কোণগুলি নয় অঙ্গুলি-পরিমিত চিহ্নযুক্ত থাকে, ), (৩) লম্বরা ( প্রচ্ছাদনার্থ ব্যবহৃত পট্টবিশেষ ), (৪) কটবানক ( মোটা সূত্রদ্বারা নির্ম্মিত বস্ত্রবিশেষ ), (৫) প্রাবরক ( চাদরবিশেষ ) ও (৬) সন্তলিকা (আস্তরণবিশেষ )।

**দুকূল** বা ক্ষৌমবস্ত্র ( সিল্ক্‌-কাপড় ) তিন প্রকার **বাঙ্গক, পৌণ্ড্রক** ও **সৌবর্ণকুড্যক**। তন্মধ্যে বঙ্গদেশে উৎপন্ন দুকূল শ্বেতবর্ণ ও স্নিগ্ধ ( মসৃণ ) হয়; পুণ্ড্রদেশে ( উত্তরবঙ্গে ) উৎপন্ন দুকূল শ্যামবর্ণ ও মণির মত স্নিগ্ধ হয়; এবং ( ব্রহ্মদেশের বা সুমাত্রা-দ্বীপের ) সুবর্ণকুড্য-নামক স্থানে উৎপন্ন দুকূল সূর্য্যের দ্যুতির মত বর্ণবিশিষ্ট হয়। উক্ত দুকূলগুলির বান বা বুনন সম্বন্ধে বলা হইতেছে; যথা—দুকূল (১) মণিস্নিগ্ধোদকবান হইতে পারে ( অর্থাৎ এই প্রকার দুকূলের তন্তুপ্রভৃতি জলে ভিজাইয়া, পরে মণিবন্ধদ্বারা সেগুলি ঘর্ষণ করিয়া তদ্দারা ইহা বুনট করিতে হয় ), (২) চতুরশ্রবান হইতে পারে ( অর্থাৎ যে দুকূল তানায় ও বানে এক প্রকার সূত্রদ্বারাই প্রস্তুত হয় ), এবং (৩) ব্যামিশ্রবান হইতে পারে ( অর্থাৎ যে দুকূল কার্পাস তন্তুর সহিত কৌশেয়ক তন্তুপ্রভৃতি মিশাইয়া তৈয়ার করা হয়; অথবা, যাহা ভিন্ন ভিন্ন বর্ণবিশিষ্ট সূত্রদ্বারা তৈয়ার করা হয় )।

এই দুকূলগুলির মধ্যে যাহা একাংশুক, অর্থাৎ তানা ও বানে এক প্রকার তন্তুদ্বারা নির্ম্মিত ( তাহাই সূক্ষ্মতাবশতঃ প্রশস্ত )। আবার, দুকূল অদ্ব্যর্দ্ধাংশুকও হইতে পারে অর্থাৎ যাহার তানায় দুইসূত্র এবং বানে একসূত্র থাকে; অথবা, যাহার তানায় একসূত্র ও বানে দুইসূত্র থাকে, এবং দ্ব্যংশুক, ত্র্যংশুক ও চতুরংশুকও হইতে পারে ( অর্থাৎ যে দুকূল তানায় ও বানে দুই, তিন ও চারিটি সূত্রদ্বারা নির্ম্মিত হয়—সুতরাং শেষোক্ত তিন প্রকার দুকূল উত্তরোত্তর স্থূল হইবে)।

ইহাদ্বারা **কাশী** দেশে ও **পুণ্ড্র** দেশে উৎপন্ন **ক্ষৌম**ও ( রেশমী বস্ত্রও ) ব্যাখ্যাত হইল ( অর্থাৎ সেগুলিও একাংশুকাদি হইতে পারে )।

**পত্রোর্ণা** বা ধৌতকৌশেয় তিন দেশে উৎপন্ন হয়, যথা (১) **মাগধিকা** ( মগধদেশে জাত ), (২) **পৌণ্ড্রিকা** (পুণ্ড্রদেশে জাত) ও (৩) **সৌবর্ণকুড্যকা** ( সুবর্ণকুড্যদেশে জাত ) ( বৃক্ষপত্রে কৃমির লালা হইতে ঊর্ণা উৎপন্ন হয় )। এই পত্রোর্ণার উৎপত্তিস্থান চারি প্রকার বৃক্ষ যথা—(১) নাগবৃক্ষ, (২) লিকুচ, (৩) বকুল ও (৪) বট। নাগবৃক্ষে জাত পত্রোর্ণা পীতবর্ণ, লিকুচবৃক্ষে জাত পত্রোর্ণা গোধূমবর্ণ, বকুলবৃক্ষে জাত পত্রোর্ণা শ্বেতবর্ণ ও অবশিষ্টটি অর্থাৎ বটবৃক্ষে জাত পত্রোর্ণা নবনীতবর্ণ হইয়া থাকে।

উক্ত পত্রোর্ণাসমূহ-মধ্যে সৌবর্ণকুড্যক পত্রোর্ণা শ্রেষ্ঠ। পত্রোর্ণার বর্ণনাদ্বারা অন্য **কৌশেয়** ( রেশম ) বস্ত্র ও চীনদেশে উৎপন্ন **চীনপট্ট**ও ব্যাখ্যাত হইল ( অর্থাৎ ইহাদেরও যোনি ও বর্ণ পত্রোর্ণার সমান বুঝিতে হইবে )।

কার্পাসিক বা কার্পাসসূত্রজাত বস্ত্রাদি নিম্নবর্ণিত সাত দেশে উৎপন্ন হইলে শ্রেষ্ঠ বলিয়া গণনীয়, যথা—(১) **মাধুর**—( মধুরা পাণ্ড্যদেশের রাজধানী; অথবা, বিখ্যাত মথুরা-নগরীতে উৎপন্ন ), (২) **আপরান্তক** ( অপরান্ত বা কোঙ্কণদেশে উৎপন্ন ), (৩) **কালিঙ্গক** ( কলিঙ্গদেশে উৎপন্ন ), (৪) **কাশিক** ( কাশীদেশে উৎপন্ন ), (৫) **বাঙ্গক** (বঙ্গদেশে উৎপন্ন ), (৬) **বাৎসক** ( বৎসদেশে বা কৌশাম্বীদেশে উৎপন্ন ) ও (৭) **মাহিষক** ( কুন্তলদেশের রাজধানী মাহিষ্মতীতে ; মতান্তরে, মহীশূরে উৎপন্ন )।

(মুক্তাপ্রভৃতি হইতে আরম্ভ করিয়া কার্পাসিক পর্য্যন্ত) যত প্রকার রত্নদ্রব্যাদি পূর্ব্বে উক্ত হইয়াছে তদতিরিক্ত অন্যান্য রত্নেরও প্রমাণ, মূল্য, লক্ষণ, জাতি, রূপ, নিধান ( রক্ষণপ্রকার ), এবং নবকর্ম্ম ( অর্থাৎ আকরজাত দ্রব্যাদি হইলে ইহাদের শোধন, বেধন ও ঘর্ষণাদি কর্ম্ম ), তথা পুরাতন বস্তুর প্রতিসংস্কার (অর্থাৎ নবীকরণ ), কর্ম্মগুহ্য ( অর্থাৎ রত্নাদির রঞ্জনঘর্ষণাদি কর্ম্মরহস্য ), উপস্কর ( রত্নাদি কর্ম্মের উপযোগী শাণাদি উপকরণ দ্রব্য ), দেশ ও কালানুসারে ইহাদের উপভোগ ও ( দ্রব্যাদির ) নাশকারী ( মূষিকাদি ) হিংস্র প্রাণীর প্রতীকার-সম্বন্ধে সব বিষয় ( কোশাধ্যক্ষকে ) জানিতে হইবে ॥ ১-২ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে কোশে প্রবেশ্য রত্নপরীক্ষা-নামক একাদশ অধ্যায়
( আদি হইতে ৩২ অধ্যায় ) সমাপ্ত।

# দ্বাদশ অধ্যায়

## ৩০শ প্রকরণ—আকরকর্ম্মান্তের প্রবর্ত্তন

আকরাধ্যক্ষকে (খনিকার্য্যের অধ্যক্ষকে) **শুল্বশাস্ত্র** (শাকলাদি ভূসিরা-বিজ্ঞান; অথবা যে শাস্ত্রে তাম্রাদি ধাতুকে সুবর্ণাদিতে পরিণত করিবার উপদেশ প্রদত্ত আছে সেই শাস্ত্র), **ধাতুশাস্ত্র** (অর্থাৎ যে শাস্ত্রে নানাপ্রকার ধাতুর শক্তি বাড়াইবার উপদেশ বিহিত আছে), রস (রসোপনিষদাখ্য বিজ্ঞান), পাক (কনকাদি ধাতুর অগ্নিপচন-কর্ম্মদ্বারা উৎকর্ষসাধন-জ্ঞান) ও মণিরাগ (মণিসমূহের বর্ণভেদোৎপাদন কর্ম্ম)—এই সবের জ্ঞানবিজ্ঞান জানিতে হইবে; এবং তাঁহাকে তৎ তৎ শুল্বশাস্ত্রাদিতে অভিজ্ঞ লোকদিগকে কার্য্যার্থ সহায়রূপে লইতে হইবে; অথবা, তাঁহাকে সেই সব দ্রব্যের কার্য্যে নিত্য উদ্যোগী কর্ম্মকরগণ দ্বারা ও তৎ তৎ কর্ম্মকরণের উপযোগী (খনিত্রাদি) উপকরণসমূহ দ্বারা যুক্ত হইতে হইবে। (এইরূপ সম্পদে সম্পন্ন) আকরাধ্যক্ষ ভূতপূর্ব্ব আকরের কিট্ট (লোহমল), মূষা (সুবর্ণাদি গলাইবার ভাণ্ডাদি), অঙ্গার ও ভস্মরূপ চিহ্ন দেখিয়া, এগুলিকে পরীক্ষা করিবেন; অথবা, তিনি অভূতপূর্ব্ব (নূতন) আকর,—ইহার ভূমি (মৃত্তিকা), প্রস্তর ও রসের (জলপারদাদির) ধাতু বা সারপ্রকৃতি বিবেচনা করিয়া, ইহার বর্ণ ও গৌরব (গুরুত্ব বা ভার) অত্যর্থমাত্রায় বর্ত্তমান থাকা দেখিয়া, এবং ইহার গন্ধ ও রস তীব্রভাবে থাকা লক্ষ্য করিয়া পরীক্ষা করিবেন।

যে পর্ব্বতসমূহের উদ্দেশ (বিষয়জন্য) পূর্ব্বপরিচিত, সেই পর্ব্বতসমূহের বিল (ভূ-বিবর), গুহা (দেবখাত বিল), উপত্যকা, লয়ন (শিলাঙ্কন কর্ম্মদ্বারা নির্ম্মিত গুহা), ও গূঢ়খাতের মধ্যে প্রস্যন্দশীল (প্রবহনশীল),—এবং জম্বু, আম্র ও তালফল, পক্কহরিদ্রাভঙ্গ, হরিতাল, মধু, হিঙ্গুলক, পুণ্ডরীক (শ্বেতপদ্ম), শুক ও ময়ূর-পক্ষের বর্ণবিশিষ্ট, এবং যাহার পরিসরপ্রদেশে সমানবর্ণের জল ও ওষধী লক্ষিত হয় তেমন, চিক্কণ (মসৃণ), বিশদ (পরিষ্কার রকমের) ও ভারিক (গুরু) রস (দ্রব) দৃষ্ট হইলে, ইহাকে **কাঞ্চনিক** (সুবর্ণোৎপাদক) রস বলিয়া বুঝিতে হইবে।

যথোক্ত কাঞ্চনিক রস জলে নিক্ষিপ্ত হইলে, তৈলের ন্যায় বিসর্পণশীল হয়, এবং ইহা (জলের) পঙ্ক ও মল (নীচে) তলাইয়া দেয়, এবং ইহা (শতপলাত্মক)

তাম্র ও রূপ্যের উপর ( একপল পরিমাণে ) নিক্ষিপ্ত হইলে ( তৎপরিমিত ) সেই দুই ধাতুকে সুবর্ণীকরণে সমর্থ হয়।

উক্ত কাঞ্চনিক রসের সমানরূপবিশিষ্ট কোন রস যদি উগ্র গন্ধ ও উগ্রাস্বাদন-যুক্ত হয়, তাহা হইলে ইহাকে **শিলাজতু**-নামক দ্রব্যান্তর বুঝিতে হইবে ( অর্থাৎ ইহা সুবর্ণ নহে )।

সেই-প্রকার ভূমিধাতু ও প্রস্তরধাতুকেও সুবর্ণধাতু ( অর্থাৎ সুবর্ণের খনি ) বলা হইবে, যাহার বর্ণ পীত, তাম্র বা ( মিশ্র ) তাম্র-পীত, যাহা বিদারিত হইলে ( মধ্যে ) নীল রেখাযুক্ত হয়, অথবা, মুদ্গ ( মুগ ), মাষ, তিলের বর্ণযুক্ত প্রতিভাত হয়, যাহা দধিবিন্দুর মত ( দধির সূক্ষ্ম কণার মত ) বিন্দুযুক্ত এবং দধিপিণ্ড-সদৃশ স্থূল বিন্দু দ্বারা আকীর্ণ ; অথবা, যাহা হরিদ্রা, হরীতকী, পদ্মপত্র, শৈবাল, যকৃৎ ও প্লীহার ( গুল্মের ) নির্দোষ ( মতান্তরে, অনবদ্য-শব্দটিকে কুঙ্কুম-অর্থে ধরা হইয়াছে ) বর্ণবিশিষ্ট ; যাহা ভেদপ্রাপ্ত হইলে সূক্ষ্ম বালুকার রেখা, বিন্দু ও স্বস্তিক ( ত্রিকোণরূপী রেখাবিশেষ )-সমন্বিত ; যাহা গুলিকা বা গুটিকাযুক্ত, দীপ্তিবিশিষ্ট ; যাহা তাপিত হইলেও স্ফুটিত হয় না, কেবল বহু ফেন ও ধূমযুক্ত হয় ; এবং যাহা তাম্র ও রূপ্যে চূর্ণাকারে নিক্ষিপ্ত হইলে তদ্বেধনে ( অর্থাৎ সুবর্ণত্বপ্রাপণে ) সমর্থ হয়।

সেই খনিজ পদার্থকেই **রূপ্যধাতু** (অর্থাৎ রূপ্য-জনক ধাতু) বলা হয়, যাহার বর্ণ শঙ্খ, কর্পূর, স্ফটিক, নবনীত, ( আরণ্য ) কপোত, (গ্রাম্য) পারাবত, বিমলক ( শ্বেতরক্ত মণিবিশেষ ), ও ময়ূরের গ্রীবার মত বর্ণবিশিষ্ট ; ( অথবা, যাহা ) সস্যক ( নীলমণি ), গোমেদক, গুড় ( পিণ্ডশর্করা ) ও মৎস্যণ্ডিকার ( শর্করার ) মত বর্ণযুক্ত ; ( অথবা, যাহা ) কোবিদার ( তাম্রপুষ্প বৃক্ষ ), পদ্ম, পাটলী, কলায়, ক্ষৌম ও অতসী পুষ্পের মত বর্ণসমন্বিত ; যাহাতে সীসধাতু মিশ্রিত থাকে ; যাহাতে অঞ্জন ( সীসকের ন্যায় শুক্লবর্ণ ধাতুবিশেষ ) মিশ্রিত থাকে ; ও যাহা দুর্গন্ধযুক্ত, যাহা খণ্ডিত হইলে ( বাহিরে ) শ্বেতবর্ণ ও ( মধ্যে ) কৃষ্ণবর্ণ ( কিংবা, বাহিরে ) যাহা কৃষ্ণবর্ণ ও ( মধ্যে ) শ্বেতবর্ণ, অথবা, ( উক্ত সর্ব্বপ্রকার বর্ণযুক্ত হইলেও, যাহা নানাবিধ ) রেখা ও বিন্দুদ্বারা চিত্রিত ; যাহা মৃদু, ( কিন্তু, ) যাহা তাপিত হইলেও স্ফুটিত হয় না, ( বরং ) বহু ফেন ও ধূমযুক্ত লক্ষিত হয়।

( উক্ত ও বক্ষ্যমাণ ) ধাতুসমূহের গুরুত্ব ( ভার ) যতই বর্দ্ধিত হইবে, ততই ইহাদিগের নিজগত সারের বৃদ্ধি বুঝিতে হইবে। যে-সব ধাতু (অন্যধাতুমিশ্রণে) অশুদ্ধ বা অনভিব্যক্ত-সত্ত্ব, তাহাদের শোধনপ্রকার বলা হইতেছে, যথা,—

**তীক্ষ্ণমূত্র** ( মানুষের মূত্র ; মতান্তরে, গজাশ্বাদির মূত্র ) ও **তীক্ষ্ণক্ষার** ( কদলী প্রভৃতির ভস্ম ) দ্বারা ধাতুগুলিকে ভাবিত করিতে হইবে ; অথবা, সেগুলিকে রাজবৃক্ষ ( অন্য নাম শম্পাক ), বটবৃক্ষ ও পীলুবৃক্ষের (কল্ক), গোপিত্ত, গোরোচনা, মহিষ, গর্দ্দভ ও করভের ( উষ্ট্রবৎসের ) মূত্র ও মলপিণ্ডের সহিত মিশ্রিত করিতে হইবে ; এবং উক্ত বস্তুসমূহের চূর্ণ, ( পরিশোধ্যমান ) ধাতুগুলিকে **প্রতীবাপ**-করণার্থ ( অর্থাৎ তাপপ্রয়োগে চূর্ণীকরণ প্রক্রিয়ার জন্য ) নিক্ষিপ্ত হইলে, অথবা, ধাতুগুলিকে সেই সব চূর্ণদ্বারা উপলিপ্ত করিলে সেই ধাতুগুলি দ্রব্যান্তরের সংসর্গজ দোষ হইতে নির্মুক্ত হইয়া, নিজের আসল রূপ প্রকটিত করে, অর্থাৎ শুদ্ধ হয়।

যব, মাষ, তিল, পলাশ ও পীলুর ভস্ম এবং গোক্ষীর ও ছাগক্ষীরের সহিত কদলীকন্দ ও বজ্রকন্দ ( সূরণকন্দ ) মিশ্রিত করিয়া যে প্রতীবাপ অর্থাৎ তদ্দ্বারা ভাবনা দেওয়া হয়, তাহার ফলে ( সুবর্ণ ও রজতের ) মৃদুতা উৎপন্ন হইতে পারে।

মধু, মধুক ( যষ্টিমধু ) ও ছাগীর দুগ্ধ, তৈল, ঘৃত, গুড় ও কিণ্ব ( সুরাবীজ ) এবং কন্দলী ( কচ্ছ-স্থলে উৎপন্ন ঝাটবিশেষ ) এই সব দ্রব্য— একত্র মিশ্রিত করিয়া ( তদ্দ্বারা যে কল্ক প্রস্তুত করা হয় ) সেই কল্ক তিন বার নিক্ষিপ্ত হইলে ( সুবর্ণাদি ) যে কোন ধাতুই শতসহস্র প্রকারে বিভিন্ন হইলেও মৃদু ( নরম ) হইয়া যায়॥ ১ ॥

গোদন্ত ও গোশৃঙ্গের চূর্ণ দ্বারা প্রতীবাপ-প্রক্রিয়া প্রযুক্ত হইলে ( সুবর্ণাদি ধাতুর ) মৃদুতা লুপ্ত হয়। ( এই পর্য্যন্ত সুবর্ণ ও রৌপ্য সম্বন্ধে প্রকরণ শেষ হইল )।

ভারী, মসৃণ ও মৃদু প্রস্তরধাতু বা ভূমিধাতু তাম্রের উৎপত্তিস্থান বলিয়া বিজ্ঞাত হইতে পারে, এবং এই **তাম্রধাতুর** বর্ণ পিঙ্গল ( কপিল ); হরিত, (নীল), পাটল ( ঈষৎ লাল ) ও লাল হইতে পারে।

**সীসাধাতুর** যোনি ( উৎপত্তিস্থান ) কাকবর্ণের মত কৃষ্ণ, বা কপোতবর্ণ বা গোরোচনাবর্ণ হয়, এবং ইহাতে ধবল রেখা বদ্ধ থাকে ও ইহা দুর্গন্ধযুক্ত থাকে।

**ত্রপু** ( শ্বেতসীস )-ধাতু উষরদেশের ন্যায় ঈষৎ-পাণ্ডুবর্ণ, অথবা, পক্ক ইষ্টকের বর্ণযুক্ত হইয়া থাকে।

যে স্থান কুরুম্ব ( অর্থাৎ মসৃণ পাষাণযুক্ত ) ও পাণ্ডু-রক্তবর্ণ, অথবা সিন্ধুবার পুষ্পের বর্ণবিশিষ্ট তাহাকে **তীক্ষ্ণধাতুর** ( লৌহধাতুর ) উৎপত্তিস্থান বলিয়া জানা যায়।

কাকের অণ্ডসমানবর্ণ, অথবা, ভূর্জপত্রের বর্ণবিশিষ্ট ধাতুভূমিকে **বৈকৃন্তকধাতুর** উৎপত্তিস্থান বলিয়া জানিতে হইবে। (সাত প্রকার লোহধাতু এই পর্য্যন্ত অভিহিত হইল)।

**মণিধাতু** (মণির উৎপত্তিস্থান) স্বচ্ছ, স্নিগ্ধ, প্রভাযুক্ত, (অগ্নিতে তাপিত হইলে বা টঙ্কাদিদ্বারা প্রহৃত হইলে) শব্দোৎপাদক, অত্যন্ত শীতল, ও অল্পরাগ হইয়া থাকে।

(খনিস্থ) ধাতু হইতে সমুত্থিত (স্বর্ণাদি) তৎ তৎ ধাতুজাত **কর্ম্মান্তসমূহে** (কারখানাতে) প্রযোজিত করা হইবে।

(রাজকীয় আকরাধ্যক্ষ) সরকারী (কর্ম্মান্তে) নির্ম্মিত (ধাতুজ) ভাণ্ড (বা দ্রব্য) সমূহের ব্যবহার (ক্রয়বিক্রয়-ব্যাপার) **একমুখ**-ভাবে (অর্থাৎ একস্থানে একচেটিয়া ভাবে) স্থাপন করিবেন, এবং অন্যস্থানে (সেই সব দ্রব্যের কারবার করা হইলে), ভাণ্ডনির্ম্মাণকারী, ক্রয়কারী ও বিক্রয়কারীর উপর দণ্ডবিধানের ব্যবস্থাও করিবেন।

(খনিজ পদার্থের) অপহরণকারী আকরিকের (আকরে নিযুক্ত কর্ম্মকরের উপর অপহৃত দ্রব্যের মূল্যের আটগুণ অর্থদণ্ড দেওয়াইতে হইবে; কিন্তু এই দণ্ড রত্নাপহরণের বেলায় খাটিবে না (কারণ, পরে বলা হইবে যে রত্নাপহারীর উপর বধদণ্ড বিহিত আছে)।

যে কোন (আকরিক বা অনাকরিক) পুরুষ খনিজ দ্রব্য চুরি করিবে, বা রাজার অনুমতি ব্যতিরেকে খনিজ দ্রব্যের ব্যাপারদ্বারা উপজীবিকা অর্জ্জন করিবে তাহাকে ধরিয়া আনিয়া (খনির) কর্ম্ম করাইয়া লইতে পারা যাইবে এবং (দেহদণ্ডের পরিবর্ত্তে) যাহার উপর অর্থদণ্ডরূপ উপকার প্রদর্শিত হইলেও সে অর্থদণ্ড দিতেপারে না, তাহাকে দিয়াও সেই ভাবে খনির কার্য্য করাইয়া লওয়া যাইতে পারিবে।

যে (রাজকীয়) আকরকর্ম্ম ব্যয়ভারিক (অর্থাৎ বহুধনব্যয়সাধ্য) ও ক্রিয়া-ভারিক (অর্থাৎ অনেক লোকের প্রযত্নসাধ্য), সেই কর্ম্ম (অন্যের সঙ্গে) ভাগের ব্যবস্থা করিয়া, অথবা, প্রক্রয়ের (আকরস্থ দ্রব্যের রাজদেয় কতক অংশের পরিপণনের) ব্যবস্থা করিয়া, অন্যের হস্তে দিতে পারা যাইবে। আর যে আকরকর্ম্ম উক্ত ব্যয় ও ক্রিয়াসম্বন্ধে লাঘবিক (অর্থাৎ যাহা করাইতে লঘুব্যয় ও লঘুশ্রমের সম্ভাবনা আছে) তাহা (আকরাধ্যক্ষ সরকার-পক্ষে) স্বয়ং করাইবার ব্যবস্থা করিবেন।

**লোহাধ্যক্ষ** ( অর্থাৎ সুবর্ণ ও রজত ব্যতীত তাম্রাদি অন্য লোহ বা ধাতুর অধ্যক্ষ ) তাম্র, সীস, ত্রপু, বৈকৃন্তক, আরকূট ( পিত্তল ), বৃত্ত ( ধাতুবিশেষ ), কংস ( কাঁসা ), ও তাল—এই সব লোহ বা ধাতুর জন্য কর্ম্মান্ত ( কারখানা ), করাইবেন, এবং এই সব লোহজাত ভাণ্ড বা দ্রব্যসমূহের (ক্রয়বিক্রয়রূপ ) ব্যবহার বা ব্যাপারও করাইবেন।

( সম্প্রতি লক্ষণাধ্যক্ষের অর্থাৎ যে অধ্যক্ষ রূপা ও তামার মুদ্রা-নির্ম্মাণকার্য্যের অধ্যক্ষ তাঁহার ব্যাপার ও ঐরূপ মুদ্রানির্ম্মাণের প্রকার বলা হইতেছে। তিনিই আধুনিক কালের টঙ্কশালা বা টাকশালার অধ্যক্ষ। ) রূপনির্ম্মিত রূপ বা মুদ্রার ( রূপ = রূপিয়া আধুনিক ) ভেদ চারি প্রকার—যথা, পণ ( = আনুমানিক আধুনিক টাকা ), অর্দ্ধপণ ( = আধুলী ), পাদপণ ( = সিকি ) ও অষ্টভাগপণ ( = দুয়ানি )—এই চারি প্রকার মুদ্রা বা সিক্কা **লক্ষণাধ্যক্ষ** প্রস্তুত করাইবেন এবং এই ( ষোড়শমাষাত্মক ) পণ প্রস্তুত করিতে হইলে, ইহাতে চারি মাষ প্রমাণ তাম্র, ও তীক্ষ্ণ ( লৌহ ), ত্রপু, সীস ও অঞ্জন ( রসাঞ্জন ) এই চারি প্রকার ধাতুর অন্যতমের একমাষপরিমিত বীজ লইয়া ( অবশিষ্ট একাদশ মাষপরিমিত আসল রূপ্যের সহিত মিশাইয়া ) **পণ**-নামক রূপার সিক্কা এবং ( উক্ত প্রকারেই ) **অর্দ্ধপণ**-নামক, **পাদপণ**-নামক ও **অষ্টভাগপণ**-নামক রূপার সিক্কাসমূহ নির্ম্মাণ করাইবেন। আবার, ( উপরি উক্ত রূপ্য নির্ম্মিত রূপ বা সিক্কাগুলির পাদ বা চতুর্থাংশরূপে ব্যবহারের যোগ্য ) ( মতান্তরে, পাদপণ-নামক রূপ্যরূপের চতুর্থাংশরূপে ব্যবহারের যোগ্য ) চারি প্রকার তাম্ররূপের অর্থাৎ তাম্রসিক্কার কথা বলা হইতেছে। লক্ষণাধ্যক্ষ উক্ত সিক্কাগুলির অথবা উক্ত পাদপণ-নামক সিক্কার চতুর্থাংশমূল্যের **মাষক**-নামক তাম্ররূপ বা তাম্রসিক্কা প্রস্তুত করাইবেন ( ইহাতে ষোলভাগের মধ্যে চারিভাগ রূপ্য, তীক্ষ্ণাদি ধাতুচতুষ্টয়ের অন্যতমের একভাগ ও বাকি একাদশভাগ তাম্র থাকিবে ), এবং ইহার ( অর্দ্ধপ্রমাণ-যোগে ) **অর্দ্ধমাষক** ( চতুর্ভাগপ্রমাণ-যোগে ) **কাকণী** ও ( অষ্টভাগপ্রমাণ-যোগে ) **অর্দ্ধকাকণী**-নামে পরিচিত তাম্ররূপ বা তাম্রসিক্কাও নির্ম্মাণ করাইবেন ( সুতরাং মাষক, কাকণী ও অর্দ্ধকাকণীর মূল্য আধুনিক কালে প্রচলিত মুদ্রার সিকি, দুয়ানি, আনি ও আধ-আনির মত মুদ্রাও হইতে পারে ; কিংবা মতান্তরে, আনি, আধ-আনি, পয়সা ও আধ-পয়সার মত মুদ্রাও হইতে পারে )।

**রূপদর্শক** ( অর্থাৎ সিক্কার সারাসারতা-পরীক্ষাকারী রাজপুরুষ ) আদান ও প্রদানরূপ ব্যবহারের প্রয়োজনার্থক **পণযাত্রা** ( অর্থাৎ পণপ্রভৃতি সিক্কার

সাধারণ্যে চল্‌তি ) নির্দ্দেশ করিবেন এবং কোন্ পণ ( ও অন্যান্য সিক্কা ) রাজকোশে প্রবেশনযোগ্য তাহাও নির্দ্দেশ করিবেন। ( রাজকীয় টঙ্কশালায় সাধারণ লোক রূপ্য ও তাম্র আনিয়া দিয়া তাহা দ্বারা ব্যবহারিক সিক্কা প্রস্তুত করাইয়া লইতে আসিলে এই রূপদর্শক ইহার খরচ বরাদ্দ করিবার সময়ে 'রূপিক', 'ব্যাজী' ও 'পারীক্ষিক' নামক তিন প্রকার কর আদায় করিবেন)। ( রূপদর্শক ) প্রতি ১০০ পণ নির্ম্মাণের জন্য ৮ পণ **রূপিক**-নামক কররূপে ( ইহা কর্ম্মকরদিগের ভৃতিরূপে গ্রহীতব্য মনে হয় ), শতকরা পাঁচ পণ **ব্যাজী**-নামক কররূপে ( ইহা রাজভাগ বলিয়া প্রতীয়মান ) ও শতকরা আটভাগ ( অর্থাৎ ১২½ পণ, ইহা পরীক্ষকের ভৃতি বলিয়া বোদ্ধব্য ) **পারীক্ষিক**-নামক কররূপে স্থাপনা করিবেন। ( এই শেষোক্ত অষ্টভাগিক কর যে না দিবে ) তাহার উপর রূপদর্শক ২৫ পণ দণ্ড ব্যবস্থা করিতে পারিবেন ; কিন্তু, এই দণ্ড, যে ব্যক্তি সিক্কার নির্ম্মাণকারী বা ইহার ক্রয় ও বিক্রয়কারী ও পরীক্ষক, তাঁহার উপর প্রবর্ত্তিত হইবে না ( মতান্তরে, এই বাক্যটির ব্যাখ্যা এইরূপ—অন্য স্থানে সিক্কা নির্ম্মিত করাইলে, অপরাধী হইবেন তৎকর্ত্তা, তৎক্রেতা, তদ্বিক্রেতা ও তৎপরীক্ষক এবং তাঁহাদের প্রত্যেকের উপর রূপদর্শক ২৫ পণ দণ্ড বিধান করিতে পারিবেন )।

খনির অধ্যক্ষ শঙ্খ, হীরক, মণি, মুক্তা, প্রবাল ও ক্ষারদ্রব্যের কর্ম্মান্ত ( পাটন, ঘর্ষণ, রঞ্জন, খনন শোধন ও উৎপাদনাদির জন্য কারখানা ) নির্ম্মাণ করাইবেন ও ( উৎপাদ্য পণ্যের ) পণনব্যবহারের ( ক্রয়বিক্রয়-ব্যাপারের ) বন্দোবস্ত করাইবেন।

**লবণাধ্যক্ষ**, ভাগে অর্পিত আকরলভ্য লবণ ও প্রক্রয় বা পরিপণসর্ত্তে লভ্য লবণ পাকযুক্ত ( অর্থাৎ ব্যবহারের যোগ্য হইয়া নিষ্পন্ন ) হইলে, তাহা যথাকালে সংগ্রহ করিবেন, এবং তিনি লবণবিক্রয়-লব্ধ মূল্য রূপ বা নগদ টাকাকারে এবং ইহার ব্যাজীও ( অর্থাৎ মানব্যাজী পুনর্ব্বার মাপিবার সময়ে দ্রব্যের যে ঊনতা হয় তৎপ্রতিকারার্থ যতখানি বেশী লওয়া হয়—যাহাকে আমরা 'ফাও' বলি ) সংগ্রহ করিবেন।

**আগন্তু** ( অর্থাৎ পরদেশ হইতে আগত ) লবণের কারবারীকে ( রাজকোশের জন্য মূল্যের ) ষষ্ঠভাগ দিতে হইবে। এই ভাগ ও ( মান ব্যাজীরূপ ) বিভাগ ( রাজকোশের জন্য ) দেওয়া হইলেই আগন্তুলবণব্যবহারী তাহা বিক্রয় করিতে পারিবে। ( সেই ব্যাপারীকে আরও দিতে হইবে মূল্যের ) **শতকরা পাঁচ পণ ব্যাজী-নামক কর ( অষ্টভাগিক ? ), রূপ-নামক কর, ও শতকরা আট পণ রূপিক-**

নামক কর। (আগন্তু লবণের) ক্রয়কারীকেও (রাজবিহিত) শুল্ক দিতে হইবে, এবং তাহাকে রাজপণ্যের (অর্থাৎ লবণাদি যাহা রাজার নিজ দেশে লকণাধ্যক্ষের পরিদর্শনে নির্ম্মিত হয় তাহার) ছেদ বা ক্ষতির অনুরূপ (তৎপূরণার্থক) **বৈধরণ**-নামক করও দিতে হইবে। (রাজপণ্য থাকা সত্ত্বেও) অন্যস্থানে লবণ ক্রয়কারীকে শতকরা ৬ পণ দণ্ডও দিতে হইবে।

(মাটিপ্রভৃতি সহ) বিমিশ্রিত (দোষযুক্ত) লবণের ব্যবহারী বা ব্যাপারীকে উত্তম সাহস দণ্ড প্রদান করিতে হইবে, এবং যে ব্যক্তি রাজার অনুমতি ব্যতীত লবণের উৎপাদক হয়, তাহাকেও সেইরূপ দণ্ড দিতে হইবে; কিন্তু, বানপ্রস্থদিগের বেলায় এই নিয়ম খাটিবে না (অর্থাৎ তাঁহারা রাজানুমতি ব্যতিরেকেও লবণ উৎপাদন করিয়া নিজ উপযোগে আনিতে পারিবেন)। শ্রোত্রিয়, তপস্বী ও বিষ্টিরা (অর্থাৎ রাজপ্রয়োজনমতে যাহাদিগকে হঠাৎ ডাকাইয়া কাজ করাইতে হয় তাহারা) নিজ খাওয়ার জন্য লবণ (বিনা শুল্কে) তৈয়ার করিয়া লইতে পারিবেন। ইহা ছাড়া অন্যান্য (কোষ্ঠাগারাধ্যক্ষ-প্রকরণে উক্ত) লবণবর্গ ও ক্ষারবর্গের অন্তর্গত পদার্থের উৎপাদক প্রভৃতিকে শুল্ক দিতে হইবে।

এই প্রকারে (আকরাধ্যক্ষ) মূল্য, বিভাগ, ব্যাজী, পরিঘ (পারীক্ষিক কর?) অত্যয়, শুল্ক, বৈধরণ, দণ্ড, রূপ (নগদ টাকা, অথবা, শতকরা আটপণাত্মক কর) ও রূপিক এবং নানারূপ খনি হইতে প্রাপ্ত দ্বাদশবিধ ধাতু ও (তাহা হইতে উৎপাদিত) পণ্য সংগ্রহ করিবেন ॥ ২-৩ ॥

কোশ আকর হইতেই উৎপন্ন হয় এবং কোশ হইতেই দণ্ড বা সেনার উন্নতি ঘটে; কোশভূষিতা পৃথিবী (ভূমি) কোশ ও দণ্ডের সাহায্যেই লাভ করা যায় ॥ ৪ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে
আকরকর্ম্মান্তের প্রবর্ত্তন-নামক দ্বাদশ অধ্যায়
(আদি হইতে ৩৩ অধ্যায়) সমাপ্ত।

# ত্রয়োদশ অধ্যায়

## ৩১শ প্রকরণ—**অক্ষশালাতে সুবর্ণাধ্যক্ষ**

**সুবর্ণাধ্যক্ষ** ( অর্থাৎ যে প্রধান পুরুষ সুবর্ণরজতাদির সংশোধন প্রভৃতি কার্য্যের নিরীক্ষণে অধিকারী ) সুবর্ণ ও রজতের ( অলঙ্কারাদি ঘটনক্রিয়ার ) কারখানার জন্য এমন অক্ষশালা ( সুবর্ণাদির সংশোধনাদি কর্ম্মের উপযোগী স্থান ) নির্ম্মাণ করাইবেন যাহাতে পরস্পর-সম্বন্ধরহিত গৃহযুক্ত চতুঃশাল থাকিবে এবং যাহা ( রক্ষাকার্য্যের সৌকর্য্যার্থ ) একটি মাত্র দ্বার-বিশিষ্ট হইবে। তিনি ( সুবর্ণাধ্যক্ষ ) **বিশিখা**-মধ্যে ( সুবর্ণাদির ব্যবসায়ে বা ব্যাপারের জন্য নির্দ্দিষ্ট রথ্যামধ্যে ) শিল্পবান ( অর্থাৎ বক্ষ্যমাণ ক্ষেপণাদি শিল্পকার্য্যে নিপুণ ), কুলীন ও বিশ্বাসী **সৌবর্ণিক**কে ( স্বর্ণকারকে নিজ অধীন করিয়া ) স্থাপিত বা নিযুক্ত করিবেন।

সুবর্ণ ( পাঁচ প্রকার বর্ণযুক্ত হইয়া ) পাঁচ প্রকারের হইতে পারে, যথা—(১) জাম্বূনদ ( ইহা জম্বূফলের রসসমানবর্ণ এবং ইহা মেরুপর্ব্বত হইতে উদ্ভূত জম্বূনদীতে উৎপন্ন ), (২) শাতকুম্ভ ( ইহা পদ্মের কিঞ্জল্কসমানবর্ণ এবং ইহা শতকুম্ভপর্ব্বতে উৎপন্ন ), (৩) হাটক ( ইহা কুরণ্ডকুসুমবর্ণ এবং ইহা হাটক-নামক আকর হইতে উৎপন্ন ), (৪) বৈণব ( ইহা কর্ণিকার-পুষ্পবর্ণ এবং ইহা বেণুপর্ব্বতে উৎপন্ন ও (৫) শৃঙ্গিশুক্তিজ ( ইহা মনঃশিলার বর্ণবিশিষ্ট এবং ইহা শৃঙ্গিশুক্তি বা সুবর্ণভূমিতে উৎপন্ন )। এই ( পাঁচ প্রকার ) সুবর্ণ-ই আবার ত্রিবিধ হইতে পারে—যথা—(১) জাতরূপ ( স্বয়ং শুদ্ধ অর্থাৎ সুবর্ণরূপেই উৎপন্ন ), (২) রসবিদ্ধ ( রস বা পারদযোগে কাঞ্চনীকৃত ) ও (৩) আকরোদ্গত ( অশুদ্ধরূপে খনি হইতে প্রাপ্ত )।

যে সুবর্ণ ( পদ্মের ) কিঞ্জল্কবর্ণ, মৃদু ( নরম ), স্নিগ্ধ ( মসৃণ বা অরূক্ষ ), অনাদি ( নাদ বা শব্দরহিত—'অনুনাদি'-পাঠে 'দীর্ঘকালব্যাপী নাদশীল' এইরূপ ব্যাখ্যা ) ও ভাস্বর, তাহাই শ্রেষ্ঠ বা উত্তম স্বর্ণ। যাহা লোহিত-পীতবর্ণ তাহা মধ্যম স্বর্ণ। ( এবং ) যাহা লোহিতবর্ণ তাহা অধম বা নিকৃষ্ট স্বর্ণ।

( সুবর্ণশোধনের প্রকার বলা হইতেছে—) শ্রেষ্ঠ সুবর্ণসমূহের মধ্যে যে সুবর্ণ পাণ্ডুবর্ণ ও শ্বেতবর্ণ তাহাকে অপ্রাপ্তক-সংজ্ঞায় আখ্যাত করা হয় ( অর্থাৎ

এইরূপ স্থবর্ণ অপদ্রব্যমিশ্রিত থাকায় নিজ স্বরূপ প্রাপ্ত না হওয়া পর্য্যন্ত ইহার এই অপ্রাপ্তক সংজ্ঞা )। যে অপদ্রব্যের জন্য সেই স্থবর্ণ অপ্রাপ্তক বলিয়া গৃহীত, সেই অপদ্রব্যের চারিগুণ সীস ইহাতে ঢালিয়া ( সীসক্ষয় না হওয়া পর্য্যন্ত ) ইহা শোধন করিতে হইবে। এই ( সীসমিশ্রণে ) যদি সেই স্থবর্ণ ভিদ্যমান হয় ( ফাটিয়া যায় ), তাহা হইলে ইহাকে শুষ্ক গোময়দ্বারা অগ্নিতে তাপিত করিতে হইবে। আবার যদি সেই স্থবর্ণ নিজ রূক্ষতার জন্য ফাটিয়া যায়, তাহা হইলে তৈল ও গোময়ে ইহার নিষেচন করিতে হইবে ( অর্থাৎ তদ্দ্বারা ভাবনা দিতে হইবে )।

আকর হইতে উদ্গত স্থবর্ণ যদি সীস মিশাইয়া শুদ্ধ করার সময়ে ফাটিয়া যায়, তাহা হইলে ইহাকে পাকা পত্রে পরিণত করিয়া গণ্ডিকাতে ( কাষ্ঠফলকে ) রাখিয়া ( কাষ্ঠদ্বারা ) কুট্টিত করিতে হইবে ; অথবা, ইহাকে কন্দলী ( বল্লিবিশেষ), বজ্র ( শ্রীবের ) ও কন্দের ( পদ্মমূলের ) কল্ক বা ক্বাথে নিষেচিত করিতে হইবে ( অর্থাৎ তাহাতে ভিদ্যমানতা দূর করার জন্য ভিজাইয়া রাখিতে হইবে )।

রূপ্য চারি প্রকার, যথা—(১) **তুত্থোদ্গত** (অর্থাৎ তুত্থপর্ব্বতে উৎপন্ন—ইহার রঙ্ যুঁইফুলের মত ), (২) **গৌড়িক** ( অর্থাৎ গৌড়দেশে উৎপন্ন—ইহার রঙ্ তগরফুলের মত ), (৩) **কাম্বুক** ( অর্থাৎ কম্বুপর্ব্বতে উৎপন্ন) ও (৪) **চাক্রবালিক** ( অর্থাৎ চক্রবাল-নামক আকরে উদ্ভূত, ইহার ও পূর্ব্ববর্ত্তী প্রকারের রূপ্যের রঙ্ কুন্দপুষ্পের মত )। যে রূপ্য শ্বেত, স্নিগ্ধ ও মৃদু ( কোমল ), তাহাই শ্রেষ্ঠ রূপ্য। উক্ত তিন গুণের বৈপরীত্যে ( অর্থাৎ রূপ্য যদি কাল, রূক্ষ ও খর হয়, তাহা হইলে ) রূপ্য স্ফোটনদোষে দূষিত হয়। সেইরূপ দুষ্ট রূপ্য ইহার চতুর্থ ভাগ সীসদ্বারা শোধিত করিতে হয়।

যে রূপ্যে বুদ্বুদের মত বিন্দু উত্থিত হয় এবং যাহা স্বচ্ছ, রুচি বা চমকযুক্ত ও দধির বর্ণবিশিষ্ট তাহাও শুদ্ধ রূপ্য।

ষোলমাষপ্রমাণাত্মক, স্বভাবশুদ্ধ, হরিদ্রাভঙ্গের বর্ণবিশিষ্ট স্বর্ণদ্বারা নির্ম্মিত স্থবর্ণ-নামক মুদ্রার নাম শুদ্ধ **বর্ণক**। ( এই শুদ্ধ বর্ণক ব্যতীত আরও ষোল প্রকার মিশ্র বর্ণক হইতে পারে, যথা—) এই শুদ্ধ বর্ণকে এক কাকণী ( এক মাষের চতুর্থাংশ ) পরিমিত তাম্র মিশাইয়া, তাহা হইতে তৎপরিমিত শুদ্ধ স্বর্ণ কমাইয়া দিলে এবং ক্রমশঃ ষোলকাকণী পর্য্যন্ত অর্থাৎ চারিমাষ পর্য্যন্ত তাম্র মিশ্রণ ও শুদ্ধস্বর্ণাপসারণের কার্য্য চালাইয়া আরও ষোল প্রকার ( মিশ্র ) বর্ণক প্রাপ্ত হওয়া যায় ( অর্থাৎ আসল সোনার নাম শুদ্ধ বর্ণক ইহা

এক প্রকার ; ও খাদের সোনার নাম মিশ্র বর্ণক, ইহা ষোল প্রকার ; অতএব, মোটের উপর সপ্তদশ প্রকার বর্ণক হইতে পারে )।

( বর্ণকের পরীক্ষাকল্পে নিকষপাষাণে কষ্টিপাথরে ) প্রথমতঃ ( শুদ্ধ ) সুবর্ণের নিকষ বা ঘর্ষণ রেখাপাত করিয়া, তাহার পরে তাহাতে বর্ণিকার ( অর্থাৎ খাদদ্বারা অশুদ্ধ স্বর্ণের ) রেখাপাত করিতে হইবে। নিকষপাষাণের অনীচ ও অনুচ্চ স্থানে রেখাপাত যদি সমানরাগ-বিশিষ্ট হয়, তাহা হইলে সুবর্ণ সুষ্ঠু নিকষিত হইয়াছে, অর্থাৎ নিকষপাষাণে পরীক্ষা ন্যায্য হইয়াছে, বলিয়া গৃহীত হইবে। আর যদি ( স্বর্ণবিক্রেতা ) নিকষপ্রস্তরে গাঢ়ভাবে স্বর্ণ ঘষে, কিংবা যদি স্বর্ণক্রেতা তাহাতে অগাঢ়ভাবে ( ধীরে ) স্বর্ণ ঘষে, অথবা যদি ( বিক্রেতা বা তৎপক্ষীয় পরীক্ষক ) নিজের নখমধ্যে স্থিত কোন গৈরিকের ( পীত ধাতুর ) চূর্ণ স্বর্ণের রেখাপাতে নিক্ষেপ করে—তাহা হইলে এই তিন প্রকার কার্য্যকে উপধি বা কপটকার্য্য বলিয়া জানিতে হইবে। ( ক্রেতার পক্ষে আরও একপ্রকার উপধি বা ব্যাজের কথা বলা হইতেছে, যথা—) গোমূত্রে ভাবিত জাতিহিঙ্গুলক-নামক পদার্থ, বা পুষ্পকাসীস-নামক ( পীতবর্ণ ) হরিতালবিশেষ দ্বারা লিপ্ত হস্তাগ্র স্পর্শ করিলে সুবর্ণ শ্বেতবর্ণ ( অর্থাৎ হীনবর্ণ ) ধারণ করে।

নিকষপাষাণে ( স্বর্ণের ) রেখারাগ যদি বহুকেসর যুক্ত, স্নিগ্ধ, মৃদু ও দীপ্তিযুক্ত হয়, তাহা হইলে ইহা শ্রেষ্ঠ নিকষরাগ। মুগের বর্ণবিশিষ্ট **কালিঙ্গ** ( অর্থাৎ কলিঙ্গদেশে উৎপন্ন ) পাষাণ ও **তাপী**-পাষাণ ( তাপীনাম্নী নদীতে উৎপন্ন পাষাণ ) শ্রেষ্ঠ নিকষপাষাণ বলিয়া খ্যাত। সমানরাগ গ্রহণে যোগ্য অর্থাৎ সুবর্ণের ঠিক বর্ণকগ্রাহী নিকষপাষাণ, বিক্রয়কারী ও ক্রয়কারী উভয়ের অনুকূল হইয়া থাকে। গুজচর্ম্মের মত খরশুঁঙ্ক হরিতবর্ণযুক্ত নিকষ ( অপকৃষ্ট স্বর্ণেরও) রাগোৎকর্ষ প্রদর্শন করে, বলিয়া ইহা স্বর্ণবিক্রেতার অনুকূল হইয়া থাকে। আর যে নিকষপাষাণ দৃঢ়, খর ( খর্‌খরে ) ও নানাপ্রকার বর্ণবিশিষ্ট, তাহা ( উৎকৃষ্ট স্বর্ণেরও) যথাস্থিত রাগ প্রদর্শন করে না বলিয়া, ইহা স্বর্ণক্রেতার পক্ষে অনুকূল হইয়া থাকে।

ছিন্ন স্বর্ণখণ্ড যদি চিক্কণ ( স্নিগ্ধ ), ( অন্তর ও বাহিরে ) সমানবর্ণ, মসৃণ, মৃদু ও দীপ্তিশীল হয়, তাহা হইলে সেই ছেদ বা খণ্ড শ্রেষ্ঠ বলিয়া জ্ঞেয়।

( স্বর্ণ-খণ্ড অগ্নিতে ) তাপিত করিলে যদি ইহা অন্তরে ও বাহিরে সমানবর্ণ থাকে, অথবা ( তাপনের পূর্ব্বে ও পরে ) ( পদ্মের ) কিঞ্জল্কের বর্ণবিশিষ্ট থাকে, কিংবা কুরণ্ডক পুষ্পের বর্ণযুক্ত থাকে, তবে ইহা শ্রেষ্ঠ বলিয়া পরিজ্ঞাত হইবে।

( স্বর্ণাদি ধাতুর ) তুলাপরিচ্ছেদের বিধান পৌতবাধ্যক্ষ ( তুলামান-পৌতব ) প্রকরণে বলা হইবে। ( সেই প্রকরণে উক্ত ) উপদেশক্রমে রূপ্য ও স্বর্ণের দান ও গ্রহণ বিধেয় হইবে।

যে ব্যক্তি অনায়ুক্ত অর্থাৎ অক্ষশালাতে কোন প্রকার কাজ করে না, সে সেখানে যাইতে পারিবে না। ( এই নিষেধসত্ত্বেও ) কোন ( অনায়ুক্ত ) ব্যক্তি যদি তদভিমুখে যায়, তাহা হইলে তাহার সর্ব্বস্ব অপহরণ করিয়া লইতে হইবে। অথবা, যদি **আয়ুক্ত** ( অর্থাৎ অক্ষশালায় কার্য্যকারী ) ব্যক্তিও রূপ্য ও স্বর্ণ লইয়া সেখানে যায়, তাহা হইলে ( তাহার হস্তস্থিত ) রূপ্য ও স্বর্ণ দণ্ডরূপে তাহার নিকট হইতে লওয়া যাইতে পারে। ( অক্ষশালাতে প্রবেশকারী ও সেখান হইতে নিষ্ক্রমণকারী ) কাঞ্চনকারু ( অর্থাৎ রসাদিবেধ দ্বারা অন্যধাতুর স্বর্ণীকরণশিল্পী ), পৃষতকারু ( স্বর্ণগুলিকাদি সূক্ষ্মশিল্পকারী ) ত্বষ্টৃকারু ( স্বর্ণাদি নির্ম্মিত পট্টপত্রাদির শাণপালিস করার কার্য্যে নিপুণ শিল্পী ) ও তপনীয়কারুরা ( অগ্নিতাপযোগে নানাজাতীয় ভূষণনির্ম্মাণকারী শিল্পীরা ) এবং যাহারা ধ্মায়ক ( ভস্ত্রাধ্মায়ক ), পরিচারক ও ধূলিধাবক ( অর্থাৎ ধূলিশোধক ) তাহারা সকলে তাহাদের বস্ত্র, হস্ত ও ( শরীরের ) গুহ্যস্থান পরীক্ষা করাইয়া ( সেখানে ) প্রবেশ করিবে ও ( সেখান হইতে ) বাহিরে যাইবে। ( কারুপ্রভৃতি ) এই সব লোক-দিগের সর্ব্বপ্রকার কর্ম্মোপকরণ ও অসমাপ্ত ( শিল্প- ) দ্রব্যসমূহ সেই স্থানেই ( অক্ষশালাতেই ) থাকিবে ( অর্থাৎ বাহিরে আনিতে দেওয়া হইবে না )। কারুরা কার্য্য করার জন্য প্রয়োজনীয় যে স্বর্ণ গ্রহণ করিবে, তাহা ও ( তাহা হইতে প্রস্তুত ) শিল্পপদার্থ ( স্বর্ণাধ্যক্ষের অধীন ) করণ ( বা লেখক )-গণের মধ্যে ( তৎসমক্ষে ) তুলাতে ওজন করিয়া ( তাহাদের পুস্তকে ওজন লেখাইয়া ) কারুপ্রভৃতিকে ( স্বর্ণাধ্যক্ষ ) দিবেন। প্রতিদিন সায়ংকালে ও প্রাতঃকালে কর্ত্তা ( সৌবর্ণিক ) ও কারয়িতার ( স্বর্ণাধ্যক্ষের ) মুদ্রাদ্বারা চিহ্নিত করিয়া ( ভাণ্ডাগারের করণ ) তাহা মজুত রাখিবে ( ও সেখান হইতে দিবে )।

( স্বর্ণাদির ) কর্ম্ম তিন প্রকার হইতে পারে, যথা—(১) ক্ষেপণকর্ম্ম, (২) গুণকর্ম্ম ও (৩) ক্ষুদ্রককর্ম্ম। ( তন্মধ্যে ) কোন আভূষণে কাচাদি মণির সংযোজনকর্ম্মের নাম **ক্ষেপণকর্ম্ম**। ( স্বর্ণের ) সূত্রাদিদ্বারা অলঙ্কারাদি গ্রথনের নাম **গুণকর্ম্ম**। ( কটকাঙ্গুলীয়কাদি ) ঘনকর্ম্ম, রন্ধ্রযুক্ত ( ভৃঙ্গারাদি-নির্ম্মাণ ) সুষিরকর্ম্ম ও গুটিকাদিযুক্ত ( পত্রভঙ্গাদিরচনা ) পৃষতাদিযুক্ত কর্ম্ম— এই তিন প্রকার কর্ম্মের নাম **ক্ষুদ্রককর্ম্ম**।

স্বর্ণে কাচাদি মণি সংযোজন করিবার সময়ে মণির পঞ্চম-তলভাগপর্য্যন্ত কাঞ্চন অর্পণ করিতে হইবে এবং ইহার দশম ভাগ কটুমান-নামক ( মণির চারিদিকে মণির দৃঢ় বন্ধনের জন্য ) সুবর্ণপট্ট দিতে হইবে। ( রত্নের আধারবন্ধকার্য্যে সৌবর্ণিকের স্বর্ণাদির অপহরণ সম্ভাব্য, তদ্বিষয়ে সুবর্ণাধ্যক্ষের করণীয় নির্দ্দিষ্ট হইতেছে, যথা—) ( সেই কার্য্যে ) রূপ্যের প্রয়োজন হইলে তাহাতে ইহার এক চতুর্থাংশ তাম্র মিশাইয়া ততটুকু রূপ্য অপহৃত হইতে পারে এবং ( সেই কার্য্যে ) স্বর্ণের প্রয়োজন হইলে তাহাতেও ইহার এক চতুর্থাংশ রূপ্য মিশাইয়া ততটুকু স্বর্ণ অপহৃত হইতে পারে—অথচ এই কার্য্যদ্বারা রূপ্য ও স্বর্ণ শুদ্ধ বলিয়া সংস্কারপ্রাপ্ত হইতে পারে। এই জন্য সুবর্ণাধ্যক্ষকে এই প্রকার জুয়াচুরি রক্ষা করিতে হইবে।

আবার পৃষতকাচকর্ম্মে অর্থাৎ গুটিকামিশ্রকাচকর্ম্মে স্বর্ণকে ( পাঁচ ভাগ করিয়া ইহার ) তিন ভাগ পরিভাণ্ডের ( অর্থাৎ পদ্মাদি আকার নির্ম্মাণের ) জন্য এবং দুই ভাগে বাস্তকের ( অর্থাৎ দ্রব্যের আধারপীঠ বন্ধের ) জন্য প্রযোজ্য হইতে পারে। অথবা, ( মণিগুলি স্থূল হইলে ) স্বর্ণকে ( সাত ভাগ করিয়া ইহার ) চারিভাগ বাস্তকের জন্য এবং তিন ভাগ পরিভাণ্ডের জন্য প্রযোজ্য হইতে পারে।

ত্বষ্টৃকর্ম্ম অর্থাৎ তাম্ররঙ্গতাদিদ্বারা নির্ম্মিত ঘনপত্রাদি কর্ম্মসম্বন্ধে বলা হইতেছে, (১) তাম্রনির্ম্মিত ভাণ্ডে সমান ( অর্থাৎ তাম্রপলতুল্যপলপরিমিত ) সুবর্ণপত্র সংযোজিত করা যাইতে পারে। (২) রূপ্যনির্ম্মিত ভাণ্ড যদি ঘন ( অর্থাৎ অঙ্গুলীয়কাদিরূপ ) হয়, অথবা, ঘনসুষির ( স্থালীকলসাদিরূপ ঘন অথচ ফাঁপা ) হয়, তাহা হইলে ইহাকে রূপ্যের অর্দ্ধপরিমিত সুবর্ণদ্বারা অবলিপ্ত বা শ্লেষিত করা যাইতে পারে। (৩) এবং ( সেই রূপ্যভাণ্ডের ) এক চতুর্থাংশ সুবর্ণ লইয়া ইহা বালুকা ও হিঙ্গুলকের রস বা চূর্ণের সহিত মিশাইয়া তদ্দ্বারা সেই রূপ্যভাণ্ড বাসিত বা ভাবিত করা যাইতে পারে।

( সম্প্রতি তপনীয় কর্ম্ম নিরূপিত হইতেছে। ) ( পদ্মকিঞ্জল্কাদির ) উত্তম-বর্ণবিশিষ্ট ও ( স্নিগ্ধদীপ্ত ) উত্তম রাগবিশিষ্ট শ্রেষ্ঠ তপনীয় ( অর্থাৎ অলঙ্কারাদি নির্ম্মাণের জন্য ঘটনীয় শুদ্ধ কনক), এবং যে সুবর্ণ অশুদ্ধ, তাহা সমপরিমিত সীসদ্বারা শোধিত করিয়া, কিংবা ছোট ছোট পত্র করিয়া গোময়ের অগ্নিতে ) ইহা দগ্ধ করিয়া, সিন্ধুদেশের মৃত্তিকার সহিত উজ্জ্বালিত করিয়া লইলে তাহাও নীল, পীত, শ্বেত, হরিত ও শুকশিশুর বর্ণযুক্ত ( অলঙ্কারাদি নির্ম্মাণের ) প্রকৃতি

বা কারণ হইতে পারে। এই প্রকার স্বর্ণের সম্বন্ধে তীক্ষ্ণ-নামক ধাতুও নীলাদি-বর্ণসমূহের প্রকৃতি হইতে পারে, কিন্তু, এই তীক্ষ্ণ ময়ূরের গ্রীবার মত আভাবিশিষ্ট, ভঙ্গে শুক্ল ও চিমিচিমায়িত ( অর্থাৎ অত্যন্ত ভাস্বর ) হওয়া চাই। ইহাই তপ্ত করিয়া চূর্ণীকৃত হইলে, এক কাকণীপরিমিত সেই চূর্ণ স্বর্ণে প্রক্ষিপ্ত করিলে সেই স্বর্ণে রাগ বা রঙ্ বাদ্ধত হইবে ( অর্থাৎ এইরূপ তীক্ষ্ণ রঞ্জকদ্রব্যে পরিণত হইবে )।

অত্যন্ত শুদ্ধ তার বা রজতও উক্ত নীলাদি বর্ণের প্রকৃতি হইতে পারে, কিন্তু, এই রজত নিম্নবর্ণিত উপায়ে শুদ্ধ করিতে হয়, যথা—প্রথমতঃ, ইহাকে অস্থিতুখে ( অর্থাৎ অস্থিচূর্ণ মিশ্রিত মৃত্তিকাদ্বারা নির্ম্মিত মূষাতে বা পাত্রে ) চারি বার, সমান সীসমিশ্রিত মৃত্তিকাদ্বারা নির্ম্মিত মূষাতে চারি বার, শুষ্ক তুথে ( ভট্টস্বামীর মতে, কটুশর্করানির্ম্মিত মূষাতে ) চারি বার, কপালে বা শুদ্ধ মৃত্তিকানির্ম্মিত মূষাতে তিন বার এবং গোময়নির্ম্মিত মূষাতে দুই বার—এইভাবে মূষাতে সপ্তদশ বার আবর্ত্তিত করিয়া সৈন্ধবিকার ( অর্থাৎ সিন্ধুদেশের লবণযুক্ত মৃত্তিকার ) সহিত উজ্জ্বালিত করিলে, ইহা শুদ্ধ হয়। এই শুদ্ধ তার বা রজতের এক কাকণী স্বর্ণে প্রক্ষিপ্ত হইলে, এক কাকণী পরিমিত স্বর্ণ সরাইয়া লইতে পারা যায় এবং এইভাবে দুই মাষ ( আট কাকণী ) পর্য্যন্ত এই রূপ্য স্বর্ণে প্রক্ষেপ করা যাইতে পারে। তৎপর ইহাতে রাগযোগ ( অর্থাৎ পূর্ব্বোক্ত তীক্ষ্ণকাকণী-প্রক্ষেপরূপ কর্ম্ম ) বিহিত হইতে পারে। তাহা হইলে স্বর্ণ সেই শ্বেত তারসদৃশ প্রভাযুক্ত হইতে পারে।

( ৩২ ভাগে বিভক্ত সামান্য স্বর্ণ হইতে ) তিন ভাগ সরাইয়া নিয়া তাহাতে সেই তিন ভাগ পরিমিত তপনীয় ( যথোক্ত প্রকারে শোধিত ) স্বর্ণ প্রক্ষিপ্ত হইলে, তাহা যদি $\frac{৩২}{৪}$ অংশ শ্বেত তার রজতের সহিত আবর্ত্তিত করা হয়, তাহা হইলে সেই স্বর্ণ শ্বেতলোহিত বর্ণযুক্ত হয় ( মতান্তরে, ৩২ ভাগে ৩ ভাগ তপনীয় স্বর্ণের সহিত অবশিষ্ট ২৯ ভাগ শ্বেত তার রূপ্য মিশাইয়া আবর্ত্তন করিলে সেই স্বর্ণ শ্বেতলোহিতবর্ণ হয় )। ( উপরি উক্ত প্রণালীতে শ্বেত তার রজতস্থানে ) যদি দ্বাত্রিংশদ্ভাগিক তাম্র মিশ্রিত করা হয়, তাহা হইলে সেই স্বর্ণ পীতবর্ণ হয় ( মতান্তরে, ব্যাখ্যা পূর্ব্ববৎ হইবে অর্থাৎ ৩ ভাগ তপনীয় স্বর্ণের সহিত অবশিষ্ট ২৯ ভাগ তাম্র মিশাইয়া আবর্ত্তন করিলে সেই স্বর্ণ পীতবর্ণ হয় )।

তপনীয় স্বর্ণকে ( সৈন্ধবিকা বা সিন্ধুদেশের লবণযুক্ত মৃত্তিকা দ্বারা ) উজ্জ্বালিত করিয়া তাহাতে উক্ত তীক্ষ্ণাদি রাগদ্রব্যের $\frac{১}{৩}$ ভাগ (মতান্তরে, রাগত্রিভাগ = শোধিত

স্বর্ণ ত্রিভাগ, অথবা, তাম্রত্রিভাগ ) দিতে হইবে। এইরূপ করিলে স্বর্ণের রাগ বা রঙ্ পীত হইবে।

শ্বেত তার রজত দুই ভাগ লইয়া তাহাতে এক ভাগ তপনীয় স্বর্ণ আবর্ত্তিত করিলে, সেই স্বর্ণের রাগ মুদ্গের রাগের সমান হয়।

কালায়সের অর্দ্ধভাগ (পূর্ব্বোক্ত এক তৃতীয়াংশের অর্দ্ধভাগ অর্থাৎ স্বর্ণের ষষ্ঠাংশ)-দ্বারা স্বর্ণ অভ্যক্ত (অনুলিপ্ত) হইলে সেই স্বর্ণ কৃষ্ণবর্ণ হয়। পারদের সহিত দ্রবীকৃত কালায়সদ্বারা দ্বিগুণ অনুলিপ্ত হইলে স্বর্ণ শুকপক্ষীর পক্ষসদৃশ বর্ণযুক্ত হয়। পূর্ব্বোক্ত নীলপীতাদিবর্ণযুক্ত স্বর্ণের কর্ম্মারম্ভে রাগবিশেষবিষয়ে (তারতম্য-নির্ণয়ের জন্য) প্রত্যেকের বর্ণক গ্রহণ করা উচিত হইবে (অর্থাৎ নিকষ পাষাণে রেখাপাতদ্বারা বিচার করিতে হইবে)।

(রঞ্জনার্থে প্রযোজ্য) তীক্ষ্ণ ধাতু ও তাম্রের সংস্কার বা শোধনও (ধাতুশোধন-শাস্ত্র হইতে) জানিতে হইবে। অতএব (অর্থাৎ কারুদের অপহরণাশঙ্কায় সুবর্ণরজতাদির শুদ্ধিপ্রকার জানা আবশ্যক বলিয়া), হীরক, মণি, মুক্তা, প্রবাল ও রূপের (ধাতুনির্ম্মিত টঙ্কাদি মুদ্রার) সম্বন্ধে (তৎ তৎ অসার বস্তুর প্রক্ষেপদ্বারা সার বস্তুর পরিবর্ত্তনাদিরূপ) অপহরণ-প্রকারের জ্ঞানও রাখিতে হইবে এবং রূপ্যময় ও সুবর্ণময় ভাণ্ড (অলঙ্কারাদি)-নির্ম্মাণবিষয়ে বন্ধ (রচনা) ও প্রমাণও (পরিমাণ) বুঝিতে হইবে।

তপনীয় স্বর্ণদ্বারা নির্ম্মিত আভূষণাদির নিম্নবর্ণিত (চতুর্দ্দশ) গুণ থাকা চাই, যথা—ইহা সর্ব্বত্র একপ্রকার রাগ বা রঙ্-বিশিষ্ট হইবে; (ওজন ও বর্ণাদি-বিষয়ে) একটি অন্যটির সমান হইবে; ইহার মধ্যে কোন গুটিকা সংযুক্ত থাকিবে না; ইহা স্থির বা বহু দিবস স্থায়ী হওয়ার যোগ্য হওয়া চাই; ইহা উত্তমরূপে পরিষ্কৃত হইয়া চমকদার হইবে; ইহার ছায়া বা কান্তি বাড়াইবার জন্য যেন অধিক ঘর্ষিত না হয়; ইহার অবয়ব সমানভাবে বিভক্ত থাকিবে; ধারণে ধারণকারীর পক্ষে ইহা সুখকর হইবে; ইহার নির্ম্মাণ পরিষ্কার ও উচ্চশ্রেণীর মত হইবে; ইহা দীপ্তিযুক্ত হইবে; সংস্থান বা আকারবিষয়ে ইহা মধুর হইবে; ইহা (সর্ব্বদিকে) সমান হওয়া চাই; এবং ইহা মন ও নেত্রসম্বন্ধে অভিরাম বা সুন্দর হইবে ॥ ১-২ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে অক্ষশালাতে সুবর্ণাধ্যক্ষ-নামক ত্রয়োদশ অধ্যায় (আদি হইতে ৩৪ অধ্যায়) সমাপ্ত।

# চতুর্দ্দশ অধ্যায়

## ৩২শ প্রকরণ—বিশিখা বা বিপণিতে সৌবর্ণিকের ব্যাপার

সৌবর্ণিক ( সুবর্ণাদিনির্ম্মিত শিল্পদ্রব্যের কারবারে নিযুক্ত রাজপুরুষ ) পুরবাসী ও জনপদবাসীদিগের রূপ্যশিল্প ও স্বর্ণশিল্প শিল্পশালার স্বর্ণকারগণের দ্বারা তৈয়ারী করাইবেন। **আবেশনীরা** ( অর্থাৎ শিল্পনির্ম্মাতা কারুকরেরা বা কারিগরেরা ) সময় ( নির্ম্মাণকাল ) ও করণীয়শিল্প ( কটককুণ্ডলাদি )-সম্বন্ধে ( বেতন বা মজুরী প্রভৃতি বিষয়ে সব কথা ) নির্দ্দেশ করিয়া কাজ হাতে নিবে; এবং হাতের কাজের গুরুত্ব বা অধিকতা থাকিলে সেই অপদেশে বা ছলে নির্ম্মাতব্য বস্তুর নির্ম্মাণসময়ের নির্দ্দেশ ব্যতিরেকেও কাজ গ্রহণ করিতে পারে।

( কিন্তু, কোন কারিগর ) যদি পরিভাষিত সময় অতিক্রম করে, অর্থাৎ সেই সময়ের মধ্যে শিল্পদ্রব্য প্রস্তুত করিয়া না দিতে পারে, তাহা হইলে তাহার বেতন বা মজুরী একচতুর্থাংশ কম হইবে এবং সেই ( চতুর্ভাগহীন ) বেতনের দ্বিগুণ অর্থও তাহাকে দণ্ডরূপে দিতে হইবে ( অর্থাৎ যদি মজুরী ১০৲ টাকা হয় তাহা হইলে তাহার দোষের জন্য মজুরী ৭॥০ টাকা হইবে এবং ১৫৲ টাকা অতিরিক্ত জরিমানাও তাহাকে দিতে হইবে )। যদি সে কার্য্যের অন্যথা করে ( অর্থাৎ কটকস্থলে কেয়ূর প্রস্তুত করে ), তাহা হইলে তাহার বেতন বা মজুরী নষ্ট হইবে এবং বেতনের দ্বিগুণ অর্থও তাহাকে দণ্ডরূপে দিতে হইবে।

কারিগরেরা যেরূপ বর্ণের বা বর্ণিকার ও যেরূপ পরিমাণের নিক্ষেপ ( বা ঘটনীয় রূপ্য ও সুবর্ণ ) গ্রহণ করিবে, ঠিক সেইরূপ বর্ণ ও প্রমাণ রক্ষা করিয়া শিল্পদ্রব্য ( গ্রাহককে ) বুঝাইয়া দিবে এবং যাহারা সুবর্ণাদির নিক্ষেপক ( অর্থাৎ যে পৌরজানপদেরা অলঙ্কারাদি প্রস্তুত করিতে দিয়াছে ), তাহারা কালান্তর ঘটিলেও ( অর্থাৎ গ্রহীতা কারিগরের বিদেশাদিগমন বা অকালমরণাদি-জনিত বিলম্ব ঘটিলে ) যেমন বর্ণ ও যেমন প্রমাণের সুবর্ণাদি দিয়াছিলেন তথাবিধ সুবর্ণাদি ফিরাইয়া নিবেন ( অর্থাৎ স্বর্ণকারকে কিংবা তাহার পুত্রাদিকে বেতনহানি বা বেতননাশ ও অতিরিক্ত অর্থদণ্ড ভুগিতে হইবে না ), কিন্তু যদি তাহারা নিক্ষেপের ক্ষয় ও শীর্ণতা ঘটায়, তাহা হইলে তাহাদের উপর সেই দণ্ড বিহিত হইবে।

**আবেশনীরা** ( অর্থাৎ স্বর্ণকারুরা ) কিভাবে সুবর্ণ ( স্বর্ণের কিঞ্জল্ক বর্ণাদি ), পুদ্গল ( স্বর্ণাদিনির্ম্মিত আভরণ ভৃঙ্গারাদি দ্রব্যের অবয়ব ) ও লক্ষণের ( স্বর্ণাদি-নির্ম্মিত চিহ্নযুক্ত মুদ্রাদির ) প্রয়োগ বা ব্যবহারাদি করিয়া থাকে তৎতৎ সর্ব্ববিষয় ( সৌবর্ণিক ) জানিয়া রাখিবেন ( অর্থাৎ আবেশনীরা যাহাতে ছলাদি করিয়া স্বর্ণাদি অপহরণ না করে তজ্জন্য সৌবর্ণিক সব বিষয় জানিয়া রাখিবেন )।

( অশুদ্ধ ) স্বর্ণ ও রজত অগ্নিতে তাপিত করা হইলে ষোল মাষাত্মক সুবর্ণে এক কাকণিকপরিমিত অর্থাৎ মাষ চতুর্থাংশপরিমিত স্বর্ণ ক্ষয় হইতে দিতে হইবে ( প্রক্ষেপককে—অর্থাৎ তাহাকে এক কাকণিকপরিমিত কম স্বর্ণ নিতে হইবে )। এক কাকণীপরিমিত তীক্ষ্ণ ধাতু ও দুই কাকণীপরিমিত রূপ্যধাতু রাগ বা রঙ করার জন্য ( ষোলমাষাত্মক সুবর্ণে ) প্রক্ষিপ্ত হইতে পারে ; এই রাগপ্রক্ষেপের ( অর্থাৎ তিন কাকণীপরিমাণের ) ষষ্ঠভাগ অর্থাৎ অর্দ্ধ কাকণী ক্ষয় ধার্য্য হইতে পারে।

কমপক্ষে প্রত্যেক এক মাষ সুবর্ণে যদি কারিগর বর্ণহানি ঘটায়, তাহা হইলে তাহার উপর প্রথম সাহসদণ্ড বিহিত হইবে, প্রমাণ বা পরিমাণের হানি ঘটাইলে তাহাকে মধ্যম সাহস দণ্ড ভোগ করিতে হইবে ; এবং তুলাদণ্ড ও প্রতিমান ( ওজনের বাট ) বিষয়ে ছল করিলে তাহার উপর উত্তম সাহস দণ্ড বিহিত হইবে। ঘটিত দ্রব্যের পরিবর্ত্তনাদির ছল প্রকাশ পাইলেও তাহাকে উত্তম সাহস দণ্ড ভোগ করিতে হইবে।

যে ব্যক্তি সৌবর্ণিকের অজ্ঞাতসারে ( সরকারী বিশিখা হইতে ) অন্য স্থানে যাইয়া স্বর্ণাদির প্রয়োগ ( অলঙ্কারাদি নির্ম্মাণ ) করায়, তাহার উপর ১২ পণ দণ্ড বিহিত হইবে, এবং যে কারু তাহা করিবে, তাহাকে ইহার দ্বিগুণ ( অর্থাৎ ২৫ পণ ) দণ্ড দিতে হইবে। এই দণ্ড তখনই প্রযুক্ত হইবে—যদি কারয়িতা ধরা পড়ে ( অর্থাৎ তখন সে চোর শঙ্কার কলঙ্ক হইতে নিজেকে খালাস করিতে পারিবে )। যদি সেই কারয়িতা তদ্রূপ শঙ্কা হইতে নিজেকে বাঁচাইতে না পারে, তাহা হইলে সে কণ্টকশোধনকারী প্রদেষ্টার নিকট বিচারার্থ নীত হইবে। এইরূপ অপসার ( নিষ্কৃতি )-রহিত কারিগরেরও দুই শত পণ অর্থদণ্ড হইবে, অথবা, তাহার পণনসাধনভূত পঞ্চাঙ্গুলির ছেদন করা হইবে।

( সৌবর্ণিক ও স্বর্ণকারুদিগকে ) পৌতবাধ্যক্ষের নিকট হইতে তুলাভাণ্ড ও প্রতিমানভাণ্ড ( ওজন করার বাট ) ক্রয় করিয়া লইতে হইবে। অন্যথা ( অর্থাৎ স্বয়ং তাহা নির্ম্মাণ করিলে, কিংবা অন্যত্র ক্রয় করিলে ) তাহাদিগের ১২ পণ দণ্ড হইবে।

কারু বা শিল্পীর কর্ম্ম ছয় প্রকার হইতে পারে, যথা—(১) ঘন ( অঙ্গুলীয়কাদি নির্ম্মান ), (২) ঘনসুষির ( ভৃঙ্গারাদি নির্ম্মাণ ), (৩) সংযুহ্য ( স্বর্ণাদি নির্ম্মিত স্থূল পত্রাদির যোজন ), (৪) অবলেপ্য ( লঘু পত্রাদির যোজন ), (৫) সংঘাত্য ( কটিসূত্রাদি অলঙ্কার, যাহাতে অল্প অল্প করিয়া অংশগুলি যোজন করিতে হয় ) ও (৬) বাসিতক ( রসাদিদ্বারা যাহা বাসিত বা ভাবিত করা হয় )।

( উপরি উল্লিখিত কর্ম্মষড়্কে ) কারুদিগের পাঁচ প্রকার হরণোপায় লক্ষিত হইতে পারে, যথা—(১) তুলা বিষম, (২) অপসারণ, (৩) বিস্রাবণ, (৪) পেটক ও (৫) পিঙ্ক ( পরবর্ত্তী সন্দর্ভসমূহে এগুলির নিরূপণ করা হইয়াছে )।

দুষ্ট তুলা বা **তুলাবিষম** ( অর্থাৎ তোলনে জুয়াচুরি করার উপায়ভূত খারাপ তুলা ) আট প্রকার হইতে পারে, যথা—(১) সন্নামিনী (অর্থাৎ যে তুলা মৃদু লোহ-দ্বারা নির্ম্মিত হওয়ায় যথেচ্ছভাবে যে দিকে সে দিকে ঝুঁকান যায় ), (২) উৎ-কীর্ণিকা ( অর্থাৎ যে তুলার ভিতরে ছিদ্রমধ্যে পারদাদির চূর্ণ ভরা থাকে ), (৩) ভিন্নমস্তকা ( অর্থাৎ যে তুলার মস্তক বা অগ্রভাগ ভিন্ন বা রন্ধ্রযুক্ত এবং যাহা বাতাভিমুখে ধরিলে বাতদ্বারা ঝুঁকিয়া পড়িতে পারে ), (৪) উপকণ্ঠী ( অর্থাৎ যে তুলাতে অনেক গ্রন্থি বিদ্যমান আছে ), (৫) কুশিক্যা ( অর্থাৎ যে তুলার শিক্যা, বা তোল্য বস্তু ঝুলাইবার সূত্র অত্যন্ত খারাপ ), (৬) সকটুকক্ষ্যা ( অর্থাৎ যে তুলার কক্ষ্যা বা তোল্য বস্তু রাখিবার পাত্র বা বাটি খারাপ ), (৭) পারিবেল্লী ( অর্থাৎ যে তুলা কেবল হেলাদোলা করে বা পরিচলনশীল হয় ) ও (৮) অয়স্কান্তা ( অর্থাৎ যে তুলা অয়স্কান্ত লোহনির্ম্মিত হওয়ায় যে-দিকে স্বর্ণাদি থাকিবে সে-দিকেই হেলিত হইবে )।

( অসার দ্রব্য প্রক্ষেপ করিয়া সারদ্রব্য সরাইয়া নেওয়ার কৌশলের নাম **অপসারণ**। সম্প্রতি অপসারণ বর্ণিত হইতেছে )। দুই ভাগ রূপ্য ও এক ভাগ তাম্র মিলাইয়া আবর্ত্তিত করিলে যে অপদ্রব্য প্রস্তুত হইবে ইহার নাম ত্রিপুটক। (অপসারণ চারি প্রকার হইতে পারে, যথা—) (১) যদি আকর হইতে ( শুদ্ধভাবে) উদ্গত স্বর্ণে ত্রিপুটক মিশাইয়া তাহা সরাইয়া লওয়া হয়, তাহা হইলে এই প্রকার স্বর্ণাপহরণকে **ত্রিপুটকাপসারিত** আখ্যা দেওয়া হয়। (২) কেবল-মাত্র শুল্ব বা তাম্র মিশাইয়া শুদ্ধস্বর্ণ অপসারণ করার নাম **শুল্বাপসারিত**। (৩) তীক্ষ্ণলোহ ও রূপ্য সমানভাবে আবর্ত্তিত করিলে যে অপদ্রব্য নির্ম্মিত হয় ইহার নাম বেল্লক—এই বেল্লকপ্রক্ষেপপূর্ব্বক স্বর্ণ অপসারণের নাম **বেল্লকাপসারিত**।

(৪) সমানভাগে স্বর্ণের সহিত তাম্র মিশাইয়া তদ্দ্বারা শুদ্ধস্বর্ণ অপসারণের নাম **হেমাপসারিত**।

উক্ত প্রকার অপসারণের মার্গ বা পথ নিম্নলিখিত দ্রব্যাদির সাহায্যে অবলম্বিত হইতে পারে, অর্থাৎ স্বর্ণকারেরা এই সব দ্রব্যাদির সাহায্যে স্বর্ণাদি অপহরণ করিয়া গ্রাহককে বলিবে—এইরূপ ( অশুদ্ধ ) সুবর্ণই আকর হইতে উদ্গত হইয়াছিল। দ্রব্যগুলির নাম, যথা—মূকমূষা ( অর্থাৎ যে মূষা বা স্বর্ণাদি গালাইবার পাত্র অন্য কোন লুক্কায়িত ধাতুখণ্ডযুক্ত থাকে), পূতিকিট্ট ( লোহমল ), করটকমুখ ( কাকমুখসদৃশ কাতনী বা কাঁচি ), নালী ( নল ), সন্দংশ ( সাঁড়াশী ), জোঙ্গনী ( লোহকটিকা বা লোহার চিমটা ), সুবর্চ্চিকা ( সোরা প্রভৃতি ক্ষার-বিশেষ, যাহা স্বর্ণাদি গালাইবার সময়ে তপ্ত স্বর্ণে প্রক্ষিপ্ত হয় ) ও লবণ। (আরও একটি অপহরণমার্গ বলা হইতেছে)—অথবা পূর্ব্ব হইতে অগ্নিতে প্রচ্ছন্নভাবে রক্ষিত পিণ্ডবালুকা ( অর্থাৎ দ্রবীভূত রূপ্য ও স্বর্ণসম্পর্কে পিণ্ডীভূত সূক্ষ্ম বালুকা ) অপহরণে সাহায্য করিতে পারে—স্বর্ণকার এইরূপ ব্যাজ করিতে পারে যে, মূষা ভাঙ্গিয়া গিয়াছে এবং সে এই বলিয়া অগ্নিতে পূর্ব্ব হইতে স্থিত পিণ্ডবালুকা উঠাইয়া দিবে ( অর্থাৎ কৌশলে কতক শুদ্ধস্বর্ণ চুরি করিয়া অবশিষ্ট স্বর্ণে পিণ্ডবালুকা মিশাইয়া গ্রাহককে ঠকাইতে পারে )।

( আগে নির্ম্মিত দ্রব্যাংশগুলির ) পরে সন্ধান করার সময়ে, অথবা প্রচুর পরিমাণে ঘটিত পত্রগুলির পরীক্ষা করার সময়ে, রজতনির্ম্মিত শিল্পদ্রব্য দ্বারা ( স্বর্ণনির্ম্মিত ভাণ্ডের ) পরিবর্ত্তন বা বিনিময়ের নাম **বিস্রাবণ**। অথবা, লৌহের আকরসম্ভূত বালুকাদ্বারা স্বর্ণের আকরসম্ভূত পিণ্ডবালুকার পরিবর্ত্তনও অন্যপ্রকার বিস্রাবণ।

**পেটক** ( অর্থাৎ সংশ্লেষ বা পাত মোড়াই করণ ) দুই প্রকার হইতে পারে, যথা—(১) গাঢ় বা দৃঢ় ও (২) অভ্যুদ্ধার্য্য অর্থাৎ যাহা উঠাইয়া ফেলা যায়, এবং এই দুই প্রকার পেটকই ( পূর্ব্বোক্ত ) সংযূহ্য, অবলেপ্য ও সংঘাত্য কর্ম্মে ব্যবহৃত হইতে পারে। কোন সীসনির্ম্মিত শিল্পদ্রব্য স্বর্ণের পাতদ্বারা অবলিপ্ত ( মোড়াই ) হইলে যদি ইহা মোমদ্বারা ( দৃঢ়ভাবে ) বদ্ধ করা হয়, তাহা হইলে ইহাকে গাঢ়-পেটক বলা হয়। ( এই প্রকার বন্ধন অষ্টকাদি বা মোমাদি-দ্বারা সংশ্লিষ্ট না থাকিলে ) ইহা কেবল উপরিভাগটা ঢাকিয়া রাখে বলিয়া এইরূপ পেটকের নাম অভ্যুদ্ধার্য্য ( অর্থাৎ যাহা সহজে উঠাইয়া ফেলা যায় ) হয়। অবলেপ্য-কর্ম্মে কেবল একপার্শ্বে সুবর্ণপত্র যোজিত হইতে পারে, অথবা উভয়পার্শ্বেও যোজিত

হইতে পারে। ( কখনও বা অন্য উপায়ে স্বর্ণ অপহৃত হইতে পারে, যথা, ). স্বর্ণপত্রসমূহের মধ্যে তাম্র ও রজতনির্ম্মিত পাতও গভিত করা যায়। সংঘাত্য কর্ম্মে তাম্রনির্ম্মিত শিল্পদ্রব্য ( একপার্শ্বে ) স্বর্ণপত্র দ্বারা আচ্ছাদিত করা যাইতে পারে এবং ইহা খুব প্রমার্জ্জন দ্বারা উজ্জ্বলিত করিয়া ইহাকে শোভন পার্শ্বযুক্ত করিয়া দেখাইতে পারা যায়। সেই তাম্রনির্ম্মিত শিল্পদ্রব্যই স্বর্ণনির্ম্মিত পত্রদ্বারা উভয় পার্শ্বে যোজিত ও প্রমৃষ্ট হইতে পারে। (কেবল স্বর্ণপত্রই যোজিত হয় না ), তাম্রপত্র ও রজতপত্রও ( কৃষ্ণায়সাদি-নির্ম্মিত আচ্ছাদ্য দ্রব্যের ) আচ্ছাদক হইয়া ইহাকে বর্ণকবিশিষ্ট করিতে পারে।

( পেটকের পরীক্ষা নিরূপিত হইতেছে। ) উক্ত উভয়রূপ পেটক ( গাঢ়পেটক ও অভ্যুদ্ধার্য্য পেটক ) অগ্নিতে তাপন ও নিকষ-পাষাণে ঘর্ষণ দ্বারা, অথবা, শব্দহীন ( ছেদন বা আঘাত ) ও তীক্ষ্ণমুখ বস্তুর উল্লেখন বা রেখাপাত দ্বারা বুঝিয়া লইতে হইবে। অভ্যুদ্ধার্য্য পেটক বদরফলের অম্ল রসে বা লবণজলে নিবেশিত করিয়াও পরীক্ষা করা যাইতে পারে। এই পর্য্যন্ত পেটক-নামক হরণোপায় ব্যাখ্যাত হইল।

( এখন পাঁচ প্রকার পিঙ্ক ও ইহার পরীক্ষা নিরূপিত হইতেছে।) কোন ঘন ও সুষিরযুক্ত ( অলঙ্কার- ) ভাণ্ডে সুবর্ণমৃৎ ও সুবর্ণমালুকা ( উভয়ই কোন ধাতুবিশেষ হইবে ) এবং হিঙ্গুলকের কল্ক অগ্নিতে তাপিত করিয়া প্রক্ষিপ্ত হইলে তাহা সেই ভাণ্ডে লাগিয়া থাকে। যে অলঙ্কার-দ্রব্যের বাস্তুক বা পীঠবন্ধ দৃঢ়, তাহাতে পিণ্ডবালুকা মিশ্রিত জতু ( লাক্ষা ) ও গান্ধারের ( সিন্দূরের ) পঙ্ক অগ্নিতে তাপিত করিয়া প্রক্ষিপ্ত হইলে তাহা সেই দ্রব্যে লাগিয়া থাকে। উক্ত ঘন-সুষিরযুক্ত ও দৃঢ়বাস্তুক দ্রব্যের শোধনোপায় হইবে—ইহাকে অগ্নিতে তাপন বা আবশ্যক মত তাড়ন ( অর্থাৎ মৃত্তিকাদিতে চোট দেওয়া )। পৃষতমণিবন্ধযুক্ত অলঙ্কার-দ্রব্যে, কঠিন শর্করার সহিত মিশ্রিত লবণ অগ্নিজ্বালাতে তপ্ত করিয়া প্রক্ষিপ্ত হইলে ইহা সেই দ্রব্যে লাগিয়া থাকে। ইহার শুদ্ধির উপায় হইবে—ইহাকে ( বদরাম্লরসে ) ক্বথিত করা অর্থাৎ তাহাতে ফুটাইয়া সিদ্ধ করা। যে সুবর্ণাদিনির্ম্মিত শিল্পদ্রব্যের বাস্তুক ( পীঠবন্ধ ) দ্বিগুণভাবে অবগাঢ় বন্ধনে বদ্ধ, তাহাতে মোমদ্বারা অভ্রধাতুর পটল বা পাত জোড়াই করা যায়। সেই নিকৃষ্ট কাচ ( অর্থাৎ অভ্র ) যাহাতে লুক্কায়িত আছে সেই আভরণ জলে নিমজ্জিত করিলে, ইহার একদেশ ইহাতে ডুবিবে, ( কিন্তু কাচযুক্ত অংশ তাহাতে ডুবিবে না )। ( অভ্রস্থলে ) যদি অন্য ( তাম্রাদি ধাতুর ) পটল ( অলঙ্কারে ) ব্যবহৃত হয়, তাহা

হইলে ( সেই অলঙ্কার ) সূচিদ্বারা ভেদ করিয়া পরীক্ষা করিতে হয়। ঘন-সুষির আভরণসম্বন্ধে মণি ( কাচমণি প্রভৃতি ), রূপ্য বা ( অশুদ্ধ ) সুবর্ণ যোজিত করিয়া, ( শুদ্ধসুবর্ণাদির ) **পিঙ্ক**-নামক হরণোপায় অবলম্বিত হইতে পারে। সেইরূপ পিঙ্কের শোধন করিতে হইলে অগ্নিতে তাপন বা তাড়নই শুদ্ধিজ্ঞানের উপায়। এই পর্য্যন্ত পিঙ্ক ব্যাখ্যাত হইল।

এই কারণে, ( সৌবর্ণিক ) হীরক, মণি, মুক্তা ও প্রবাল—এই সব দ্রব্যের জাতি ( উৎপত্তিস্থান ), রূপ ( আকার ), বর্ণ ( রঙ্ ), প্রমাণ ( পরিমাণ বা ওজন ), তন্নির্ম্মিত আভরণাদি শিল্পদ্রব্য ও লক্ষণ ( চিহ্ন ) উপলব্ধি করিবেন।

নির্ম্মিত ভাণ্ডের ( আভরণাদি শিল্পদ্রব্যের ) পরীক্ষাসময়ে ও পুরাতন ( জীর্ণ ) ভাণ্ডের প্রতিসংস্কার বা নবীকরণসময়ে চারি প্রকার হরণোপায় ( অবলম্বন করিয়া শিল্পীরা সুবর্ণাদি চুরি করিতে পারে ), যথা—(১) পরিকুট্টন, (২) অবচ্ছেদন, (৩) উল্লেখন ও (৪) পরিমর্দ্দন। ( তন্মধ্যে পূর্ব্বোক্ত ) পেটক-পরীক্ষার ছলনা করিয়া, পৃষত ( ক্ষুদ্র গুটিকা ) গুণ ( সুবর্ণসূত্রাদি ) বা পিটকা ( সুবর্ণাদি-নির্ম্মিত বাটী বা বাক্স প্রভৃতি ) হইতে ( অল্প বা অধিক অংশ অপহরণ করার উদ্দেশ্যে যদি স্বর্ণকার ভূমিতে ) পাতিত করিয়া ফেলে, তাহা হইলে সেই কার্য্যকে **পরিকুট্টন** বলা হয়। দ্বিগুণভাবে ( বহুপত্রপুটদ্বারা ) সংঘটিত শিল্পভাণ্ডে ( সুবর্ণদ্বারা অনুলিপ্ত ) সীসপত্র প্রক্ষেপ করিয়া, ( যদি স্বর্ণকার ) ( শুদ্ধ সুবর্ণাংশের ) অভ্যন্তর অবচ্ছিন্ন করিয়া ( অর্থাৎ কাটিয়া ), লইয়া যায়, তাহা হইলে সেই কার্য্যকে **অবচ্ছেদন** বলা হয়। ঘননির্ম্মিত দ্রব্যসমূহ ( যদি স্বর্ণকার ) তীক্ষ্ণায়স বা তীক্ষ্ণ শস্ত্রদ্বারা উল্লেখন করে বা চাঁছিয়া লেয়, তাহা হইলে সেই কার্য্যকে **উল্লেখন** বলা হয়। ( আবার ) হরিতাল, মনঃশিলা ও হিঙ্গুলকের কোন একটির চূর্ণ দ্বারা মিশ্রিত, অথবা, কুরুবিন্দ-নামক ( প্রস্তরবিশেষের ) চূর্ণ দ্বারা মিশ্রিত কোন বস্ত্রখণ্ড সংযোজিত করিয়া ( যদি সে ) তদ্দ্বারা ( কোন সুবর্ণাদিনির্ম্মিত আভূষণ ) ঘর্ষণ করে, তাহা হইলে সেই কার্য্যের নাম **পরিমর্দ্দন** বলা হয়। এই পরিমর্দ্দন দ্বারা সুবর্ণ ও রজতনির্ম্মিত ভাণ্ড বা শিল্পদ্রব্যসমূহ ক্ষয় প্রাপ্ত হয় ( অর্থাৎ ইহাদের পরিমাণ ঘাটিয়া যায় )। অথচ এই সব ভাণ্ডসমূহের অন্য কোন প্রকার ভঙ্গাদি দোষ ঘটে না ( সুতরাং, অপহরণ উপলব্ধ হওয়া কঠিন হয় )।

সংযুহ্য অর্থাৎ দৃঢ়পত্রঘটিত ভাণ্ডসমূহ ( পরিকুট্টনে ) শাতিত বা ভগ্ন ( অবচ্ছেদনে ) খণ্ডিত ও ( উল্লেখনে ) ঘর্ষিত হইলে, সেই সব দ্রব্য হইতে

অপহৃত অংশ, তৎসমানজাতীয় দ্রব্যের অবয়বাদির প্রমাণ দ্বারা, অনুমান করিয়া লইতে হইবে। অবলেপ্য (তনুপত্রঘটিত) দ্রব্যসমূহের যতখানি অংশ উৎপাটিত করা হইয়াছে, ততখানি অংশ উৎপাটিত করিয়া (স্বর্ণকারদ্বারা অপহৃত সুবর্ণাদির) (মান ও ওজন) অনুমান করিয়া লইতে হইবে। অথবা, যে সমস্ত আভূষণাদি (অপদ্রব্যাদির মিশ্রণহেতু) বিরূপ বা রূপান্তরিত হয়, সেগুলির পরীক্ষাও উক্ত রীতিতে করিতে হইবে। এবং সে-গুলিকে বহুবার অগ্নিতে তাপিত করিতে হইবে এবং সে-গুলিকে জলে প্রক্ষেপ করিয়া (চুক্রিকা বা কুচিদ্বারা) কুট্টন করিতে হইবে (এই প্রকার শোধনদ্বারাই আভূষণগুলির বিরূপতা বা বৈবর্ণ্য দূরীকৃত হইবে)।

(আরও হরণোপায় বলা হইতেছে।) স্বর্ণকারাদিদ্বারা নিম্নলিখিত উপায় অবলম্বিত হইতেছে দর্শন করিলে, (সৌবর্ণিক) সেগুলিকে কাচ বা হরণোপায় বলিয়া জানিবেন, যথা—অবক্ষেপ (অর্থাৎ হস্তলাঘবদ্বারা সারদ্রব্য অপহরণ করিয়া অপদ্রব্য-প্রক্ষেপ), প্রতিমাণ (অর্থাৎ মূল দ্রব্য বদলাইয়া অন্য দ্রব্য রাখা), অগ্নি (অর্থাৎ অগ্নিতে সুবর্ণাদির প্রবেশন), গণ্ডিকা (যে কাষ্ঠাধারে সুবর্ণাদি আহত করা হয়), ভণ্ডিকা (স্বর্ণদ্রব্যের নিষেকার্থ পাত্র বিশেষ), অধিকরণী (লৌহপাত্রবিশেষ যাহাতে স্বর্ণাদি গালাইতে হয়), পিঞ্ছ (ময়ূরবর্হ), সূত্র (সুবর্ণ ওজন করার তুলার তন্তু), চেল্ল (বস্ত্র), বোল্ল (কথাব্যাজে দ্রষ্টার চিত্তব্যাক্ষেপ জন্মান), শিরঃ (মস্তককণ্ডুয়ন), উৎসঙ্গ (অঙ্ক বা অন্যান্য গুহ্য প্রদেশ), মক্ষিকা (মক্ষিকা নিবারণচ্ছলে ধাতুদ্রব্য নিজ অঙ্গে সংশ্লিষ্ট করা), নিজ শরীরের দিকে দৃষ্টি, দৃতি (ভস্ত্রা), জলের শরাব (পাত্রবিশেষ), ও অগ্নিস্থ বস্তু (অর্থাৎ অগ্নিতে প্রক্ষিপ্ত অপদ্রব্যাদি)। (স্বর্ণকার উক্ত উপায় ও বস্তুগুলির দিকে অধিকতর মনোনিবেশ করিলে সৌবর্ণিক বুঝিবেন যে, সে সুবর্ণাদি হরণের চেষ্টা করিতেছে)।

রজতনির্ম্মিত দ্রব্যসমূহের পাঁচ প্রকার দোষচিহ্ন লক্ষিত হইতে পারে, যথা—ইহা বিস্র (অর্থাৎ সীসাদি-সংসর্গে দুর্গন্ধযুক্ত), মলিন, কঠোর বা খরস্পর্শ, কঠিন (কোমলতা-বিহীন), ও বিবর্ণ (অপদ্রব্যমিশ্রণে প্রভাহীন) হইতে পারে।

এই প্রকারে (সৌবর্ণিক) নূতন, জীর্ণ (পুরাতন) ও অপদ্রব্যমিশ্রণে (বিরূপ ভাণ্ডকসমূহ (শিল্পদ্রব্যসমূহ) পরীক্ষা করিবেন এবং (এই সমস্ত দ্রব্যের দোষোৎপাদক স্বর্ণকারাদির উপর) যথানির্দ্দিষ্ট অত্যয় বা অর্থদণ্ডাদি প্রয়োগ করিবেন। ॥১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে বিশিখাতে সৌবর্ণিকের ব্যাপার-নামক চতুর্দ্দশ অধ্যায় (আদি হইতে ৩৫ অধ্যায়) সমাপ্ত।

# পঞ্চদশ অধ্যায়

## ৩৩শ প্রকরণ—কোষ্ঠাগারাধ্যক্ষ

( কোষ্ঠ বা উদরের পোষণার্থ প্রয়োজনীয় ধান্যাদি পদার্থের নামও কোষ্ঠ-শব্দদ্বারাই অভিধেয়। সুতরাং সমস্ত খাদ্যদ্রব্য সংগৃহীত হইয়া যে স্থানে রক্ষিত হয় তাহার নাম **কোষ্ঠাগার** এবং রাজকীয় কোষ্ঠাগারের জন্য যে প্রধান অধিকারী নিযুক্ত থাকেন তাঁহার নাম **কোষ্ঠাগারাধ্যক্ষ**।) কোষ্ঠাগারাধ্যক্ষ সীতা, রাষ্ট্র, ক্রয়িম, পরিবর্ত্তক, প্রামিত্যক, আপমিত্যক, সিংহনিকা, অন্যজাত, ব্যয়প্রত্যায় ও উপস্থান—এই দশ বিষয়ের পূর্ণ উপলব্ধি করিবেন।

( যথাক্রমে উক্ত দশটি বিষয়ই বর্ণিত হইতেছে। ) ( পরবর্ত্তী সীতাধ্যক্ষ-প্রকরণে অভিহিত প্রধান অধিকারী ) সীতাধ্যক্ষদ্বারা (কোষ্ঠাগারে) প্রবেশিত সর্ব্বপ্রকার ( ধান্যাদি ) শস্যজাতের নাম **সীতা** ( অর্থাৎ কৃষিজাত সর্ব্বপ্রকার শস্য কোষ্ঠাগারাধ্যক্ষ ঠিকমত ও অন্যূনভাবে গ্রহণ করিবেন। )

( কোষ্ঠাগারাধ্যক্ষের রাষ্ট্রোপলব্ধিদ্বারা নিম্নলিখিত পিণ্ডকরাদির যথাযথভাবে সংগ্রহাদি বুঝিতে হইবে। ) **রাষ্ট্র**-শব্দদ্বারা এই দশ প্রকার বস্তু বুঝা যায়, যথা—(১) **পিণ্ডকর** ( অর্থাৎ তৎ তৎ গ্রামাদি হইতে নিয়ত প্রাপ্য রাজকীয় কররূপ বস্তুজাত ), (২) **ষড্‌ভাগ** ( অর্থাৎ ষষ্ঠভাগ, চতুর্থভাগ ইত্যাদিরূপ তৎ তৎ দেশসিদ্ধ রাজভাগ ), (৩) **সেনাভক্ত** ( অর্থাৎ সেনার সন্নাহন ও অভিযান-সময়ে প্রজাবর্গদ্বারা যথাদেশপ্রসিদ্ধ তৈল-তণ্ডুল-লবণাদি রাজদেয় বস্তুজাত; মতান্তরে, সেনাদিগের প্রাপ্য তৎ তৎ বস্তুজাত হইতে রাজার্থে তাহাদিগের দ্বারা দেয় অংশ ), (৪) **বলি** ( ষড্‌ভাগাতিরিক্ত যথাদেশপ্রসিদ্ধ দশবন্ধাদি অংশ, যাহার অন্য নাম 'ভিক্ষাভক্ত' ), (৫) **কর** ( সামন্তাদি হইতে রাজার প্রাপ্য কর; মতান্তরে, জল ও বৃক্ষাদি-সম্বন্ধ রাজদেয় অংশ ), (৬) **উৎসঙ্গ** ( রাজার পুত্রজন্মাদি উৎসবে প্রজাদিগের বিশেষ অর্থাদি দান ), (৭) **পার্শ্ব** ( উচিত কর হইতে অধিক করসংগ্রহ—যাহা যোগবৃত্তাখ্য অধিকরণে কোশাভিসংহরণ-নামক প্রকরণে উক্ত হইবে ), (৮) **পারিহীণিক** ( চতুষ্পদ জন্তুদ্বারা বিনাশিত শস্যের জন্য বিহিত দণ্ড হইতে লব্ধ ধন ), (৯) **ঔপায়নিক** ( রাজাকে উপঢৌকনরূপে প্রদত্ত ধন ) ও (১০) **কৌষ্ঠেয়ক** ( রাজার দ্বারা স্থাপিত তড়াগ ও আরামাদিতে উৎপন্ন দ্রব্যজাত )।

**ক্রয়িম** তিন প্রকার, যথা—(১) **ধান্যমূল্য** ( ধান্যাদি বিক্রয় করিয়া মূল্যরূপে প্রাপ্ত হিরণ্যাদি ধন ), (২) **কোশনির্হার** ( রাজকোষ হইতে গৃহীত হিরণ্যাদি-দ্বারা ক্রীত ধান্যাদি ) ও (৩) **প্রয়োগপ্রত্যাদান** ( সুদের জন্য প্রযুক্ত রাজকীয় ধান্যাদি সুদসহ উসুল করিয়া পুনরায় কোষ্ঠাগারে প্রবেশন )।

একপ্রকার শস্যের বিনিময়ে ন্যূনাধিক অন্যপ্রকার শস্য গ্রহণ করার নাম **পরিবর্ত্তক**।

( মিত্রাদি ) অন্য ব্যক্তি হইতে ( পুনঃ শোধের ইচ্ছা না করিয়া শস্যযাচনার নাম **প্রামিত্যক**।

পরে সুদসহ শোধ দেওয়া হইবে এইরূপ সর্ত্তে অন্য হইতে শস্যযাচনের নাম **আপমিত্যক**।

যাহারা উপজীবিকার জন্য কুট্টককর্ম্ম ( কুট্টন বা শস্যাদির অবঘাতকার্য্য ); রোচককর্ম্ম ( মুদ্গমাষাদির বিদলনকার্য্য ), সক্তুকর্ম্ম ( ঘরট্টাদির সাহায্যে যবাদির চূর্ণীকরণকার্য্য ), শুক্তকর্ম্ম ( ইক্ষুপ্রভৃতির রস হইতে আসবাদি-সন্ধানকার্য্য ) ও পিষ্টকর্ম্ম (আটা প্রভৃতি তৈয়ার করার জন্য গমাদির পেষণকার্য্য ) করে, তাহাদিগের নিকট হইতে প্রাপ্য রাজদেয়; এবং যে সব চক্রী বা তৈলিকেরা ( ষক্ত্রিয় ? ) উরভ্র বা মেষ বলি দিয়া তাহা হইতে তৈল নিপীড়ন করিয়া জীবিকা অর্জ্জন করে, তাহাদিগের নিকট হইতে প্রাপ্য রাজদেয়; এবং যাহারা ইক্ষুর রস হইতে ক্ষার দ্রব্য ( ফাণিত-গুড়-খণ্ডাদি ) প্রস্তুত করিয়া জীবিকা নির্ব্বাহ করে, তাহাদিগের নিকট প্রাপ্য রাজদেয় অংশের নাম **সিংহনিকা** ( এই স্থলে 'সংহনিকা'-পাঠ অধিকতর সমীচীন বলিয়া প্রতিভাত হয় )। যে দ্রব্য অন্য লোকে হারাইয়াছে কিংবা ভুলিয়া গিয়াছে তাহা কোষ্ঠাগারে আনীত হইলে ইহাকে **অন্যজাত** আয় বলিয়া আখ্যাত করা যায়।

**ব্যয়প্রত্যায়** ( অর্থাৎ কোন কার্য্যের জন্য নির্দ্ধারিত ব্যয় হইতে যদি কিছু অর্থ অবশিষ্ট থাকে, সেই আয়ের নাম ব্যয়প্রত্যায়) তিন প্রকার হইতে পারে, যথা—(১) **বিক্ষেপশেষ** ( অর্থাৎ কোন কার্য্যসাধনের জন্য প্রেরিত সেনাদির প্রয়োজনে ব্যয়িত ধন হইতে অবশিষ্ট ধন ), (২) **ব্যাধিতশেষ** ( অর্থাৎ ভৈষজ্য-শালার খরচ হইতে অবশিষ্ট ধন ) ও (৩) **অন্তরারম্ভশেষ** ( অর্থাৎ দুর্গ-প্রাসাদাদির পরিকর্ম্মনিমিত্ত নির্গত ধন হইতে লঘুব্যয়জনিত অবশিষ্ট ধন )।

**উপস্থান** ছয় প্রকার হইতে পারে, যথা—(১) ভিন্ন **তুলা** ও **মানের** ( বাটের ) ব্যবহার হইতে প্রাপ্ত দ্রব্য ( অর্থাৎ অধিক তুলা ও মানদ্বারা গ্রহণ

করিয়া হীন তুলা ও মানদ্বারা প্রদান করিলে যে লাভ হয় তাহা), (২) **হস্তপূরণ** (অর্থাৎ তোলনের পরও হস্ত পূরণ করিয়া ধান্যাদি গ্রহণ), (৩) **উৎকর** (ধান্যাদির রাশি হইতে অথবা মান ও গণনার বস্তু হইতে অধিক পরিমাণে বস্তু উঠাইয়া লওয়া), (৪) **ব্যাজী** (দ্রব্যের ষোড়শভাগাদি যাহা পুনর্ব্বার মানের ন্যূনতা পরিহারের জন্য অধিক লওয়া হয়—ফাও লওয়া), (৫) **পর্য্যুসিত** (গত বৎসরের অবশিষ্টাংশ) ও (৬) **প্রার্জ্জিত** (স্বনৈপুণ্যে উৎপাদিত পুষ্পতাম্বুলাদি দ্রব্য)—এই পর্য্যন্ত উদ্দিষ্ট সীতাদি পদার্থের বিবরণ প্রদত্ত হইল।

সম্প্রতি ধান্য, স্নেহ, ক্ষার ও লবণ—এই পদার্থগুলির নিরূপণ করা হইবে।

**ধান্যবর্গের** বিবরণ সীতাধ্যক্ষ প্রকরণে বলা হইবে। ঘৃত, তৈল, বসা ও মজ্জা—এই চারি প্রকার দ্রব্য **স্নেহ**-পর্য্যায়ভুক্ত। ইক্ষু হইতে উৎপন্ন ফাণিত (রাব), গুড়, মৎস্যণ্ডিকা (গুড় ও খণ্ডশর্করার মধ্যমাবস্থার চিনির নাম) ও খণ্ডশর্করা—এইগুলি ক্ষারবর্গের অন্তর্গত।

সৈন্ধব, সামুদ্র (সমুদ্রের জল হইতে প্রস্তুত লবণ), বিড়, যবক্ষার, সৌবর্চ্চল (সুবর্চ্চলদেশে উদ্ভূত লবণ-বিশেষ; অথবা, সোরাজাতীয় লবণ বিশেষ) ও উদ্ভেদজ (উষরমৃত্তিকা হইতে লব্ধ লবণ)—এইগুলি **লবণ**বর্গের অন্তর্গত।

**মধু** দুই প্রকার—(১) **ক্ষৌদ্র** (মক্ষিকাদ্বারা সঞ্চিত মধু) ও **মার্দ্বীক** (অর্থাৎ মৃদ্বীক বা দ্রাক্ষার রস হইতে প্রাপ্ত মধু)।

ইক্ষুরস, গুড়, মধু, ফাণিত, জাম্বব (জাম্বুফলের রস) ও পনস (কাঁঠালের রস)—এই ছয় প্রকার রসের যে কোন একটিকে মেষশৃঙ্গী (ওষধিবিশেষ) ও পিপ্পলীর কাথের সহিত মিশ্রিত করিয়া এবং সেইটিকে চিভিট (বল্লীফল-বিশেষ), উর্ব্বারুক (শশারুন্যায় ফলবিশেষ), ইক্ষুকাণ্ড, আম্রফল ও আমলকের সারের সহিত মিশাইয়া, কিংবা এগুলির কোনটির সহিত না মিশাইয়া শুদ্ধভাবেই রাখিয়া—যে রস একমাস, ছয়মাস বা একবৎসরকাল পর্য্যন্ত সেই অবস্থায় রাখিয়া প্রস্তুত করা হয় (এই রস যথাক্রমে অধম, মধ্যম ও উত্তম শ্রেণীর রস বলিয়া খ্যাত হইবে)—তাহা **শুক্ত**বর্গের অন্তর্গত।

বৃক্ষাম্ল (তেঁতুল), করমর্দ্দ (করৌন্দা, পাণি আমলা), আম্র, বিদল (দাড়িম), আমলক, মাতুলুঙ্গ (ছোলঙ্গ-নামক লেবুবিশেষ), কোল (ছোট বদর), বদর (স্থূল বদর) সৌবীরক (বদর-বিশেষ), পরূষক (পরূষফল, একপ্রকার অম্ল ফল) প্রভৃতি **ফলাম্ল**বর্গের অন্তর্গত।

দধি ও ধান্যাম্ল ( কাঞ্জিক ) প্রভৃতি ( তক্রাদিও ইহার অন্তর্ভুক্ত হইতে পারে ) **দ্রবাম্ল**বর্গের অন্তর্গত।

পিপ্পলী; মরিচ, শৃঙ্গিবের ( আদ্রক বা আদা ), অজাজী ( জীরা), কিরাততিক্ত ( ভূনিম্ব বা চিরাতা ), গৌরসর্ষপ ( সাদা সর্ষপ ), কুস্তুম্বুরু ( ধন্যাক বা ধনিয়া ), চোরক ( পৃক্কা বা পিড়িঙ্গ ), দমনক ( দোনা), মরুবক ( পিণ্ডীতক বা ময়না কণ্টকিবৃক্ষবিশেষ ), শিগ্রুকাণ্ড ( শজিনা ) প্রভৃতি **কটুক**বর্গের অন্তর্গত।

শুষ্ক মৎস্য, শুষ্ক মাংস, কন্দ (সূরণাদি), মূল ( শতমূলী প্রভৃতি ), ফল (বার্ত্তাকু প্রভৃতি ) ও শাকাদি **শাক**বর্গের অন্তর্গত।

জনপদবাসীদিগের ( দুর্ভিক্ষাদি ) আপৎসময়ের জন্য (স্নেহাদি বর্গস্থিত ) দ্রব্য-সমূহ হইতে অর্দ্ধ পরিমাণ রক্ষা করিতে হইবে। ( অবশিষ্ট ) অর্দ্ধ পরিমাণ ( রাজমহানসাদিতে ) ব্যবহারের জন্য খরচ হইতে পারে। নূতন ফসল উৎপন্ন হইলে পুরাতন দ্রব্যস্থলে নূতন দ্রব্য রাখিতে হইবে ( অর্থাৎ পুরাতন দ্রব্য বিনিয়োগে বা ব্যবহারে আনিয়া নূতন দ্রব্যদ্বারা তৎস্থান পূরণ করিতে হইবে )।

ধান্যসমূহ ক্ষুণ্ণ ( অবঘাত প্রাপ্ত ), ঘৃষ্ট ( ফলীকৃত ), পিষ্ট ও ভৃষ্ট (ভাজা) হইলে এবং আর্দ্র, শুষ্ক ও সিদ্ধ হইলে, ইহাদের ক্ষয় ও বৃদ্ধির ইয়ত্তা ( কোষ্ঠাগারাধ্যক্ষ ) স্বয়ং প্রত্যক্ষ করিবেন।

কোদ্রব ও ব্রীহিধান্যের সার অর্দ্ধ-পরিমাণ থাকে ( অর্থাৎ অবশিষ্ট অর্দ্ধ ক্ষয় হয় )। শালিধান্যের সার ১/৮ অংশ কম অর্দ্ধ-পরিমাণ থাকে ( মতান্তরে, 'অষ্টভাগোনঃ'—পাঠটি 'অর্দ্ধভাগোনঃ'—পাঠরূপেও ধৃত হয় )। বরক-ধান্যের সার ১/৩ অংশ কম অর্দ্ধ-পরিমাণ পাওয়া যায় ) প্রিয়ঙ্গুর ( কঙ্গুর ) সার অর্দ্ধ-পরিমাণ থাকে, অথবা এই অর্দ্ধে ১/৯ অংশ বৃদ্ধিও হয়। উদারক-ধান্যের সার-পরিমাণ সমানই থাকে। যব ও গোধুম-ক্ষুণ্ণ করা হইলেও ইহার সার সমান পরিমাণেই পাওয়া যায়।

তিল, যব, মুদ্গ ও মাষ ঘৃষ্ট হইলেও সারসম্বন্ধে সমান পরিমাণই পাওয়া যায়। গোধুম ও সক্তুসমূহের সার ১/৫ অংশ বৃদ্ধি পায়। ঘৃষ্ট কলায়ের চমসী বা শ্লক্ষ্ণচূর্ণ ১/৪ অংশ কম পাওয়া যায়। মুদ্গ ( মুগ ) ও মাষের চমসী সার ১/৮ অংশ কম হয়। শৈম্বসমূহের ( শৈমজাতীয় দ্রব্যের ) চমসী-সার অর্দ্ধ পরিমাণ পাওয়া যায়। মসূরের চমসী-সার ১/৩ অংশ কম হয়।

কাঁচা ( গোধুমাদি ) ও কুল্মাষ ( মুদ্গমাষাদি ) পিষ্ট হইলে পরিমাণে ১১/২ গুণ হয়। যাবক ( অর্থাৎ বিতুষীকৃত যব ) পিষ্ট হইলে পরিমাণে দ্বিগুণ হয়।

পুলাক ( অর্থাৎ অর্দ্ধ-সিদ্ধ চাউল ) ও পিষ্ট ( অর্থাৎ গোধুমাদির চূর্ণ ) সিদ্ধ হইলে ( অর্থাৎ রান্নায় পক্ক হইলে ) দ্বিগুণ পরিমিত হয়।

কোদ্রব, বরক, উদারক ও প্রিয়ঙ্গুর তণ্ডুল হইতে অন্ন রাঁধা হইলে ইহার পরিমাণ তিনগুণ হয় ; ব্রীহির অন্ন চতুর্গুণ ও শালিধান্যের অন্ন পাঁচগুণ হয়। ( ধান্য কাটিবার সময়ে ) তিমিত বা আর্দ্রীকৃত ব্রীহি প্রভৃতির অন্ন দ্বিগুণ হয় এবং অঙ্কুরিত ব্রীহি প্রভৃতির অন্ন অর্দ্ধাধিক দ্বিগুণ অর্থাৎ আড়াই-গুণ পরিমিত হয়।

ভৃষ্ট ( বা ভাজা ) হইলে ( ব্রীহি প্রভৃতির ) $\frac{১}{৫}$ অংশ বৃদ্ধি পায়। কলায় ভৃষ্ট হইলে পরিমাণে দ্বিগুণ হয়। লাজ ( খই ) ও যব ভৃষ্ট হইলে পরিমাণে দ্বিগুণ হয়।

অতসীবীজ হইতে $\frac{১}{৬}$ অংশ তৈল নির্গত হয়। নিম্ব, কুশ, আম্র, কপিত্থ প্রভৃতির বীজ হইতে $\frac{১}{৫}$ অংশ তৈল পাওয়া যায়। তিল, কুসুম্ভ, মধুক ও ইঙ্গুদী হইতে তৈল $\frac{১}{৪}$ অংশ পরিমাণে পাওয়া যায়।

পাঁচ পল কার্পাস ও ক্ষৌম হইতে এক পল-পরিমিত সূত্র পাওয়া যায়।

পাঁচ দ্রোণ বা বিশ আঢ়ক শালিধান্য হইতে ( আবহননাদি দ্বারা ) নিষ্পাদিত দ্বাদশ আঢ়ক তণ্ডুলের অন্ন কলভ বা বালহস্তীর খাদ্যার্থ উপযোগী অন্ন হইবে। ব্যাল বা দুষ্ট গজের পক্ষে ( পূর্ব্বোক্ত বিশ আঢ়ক হইতে ) নিষ্পাদিত একাদশ আঢ়ক তণ্ডুলের অন্নই উপযোগী অন্ন হইবে। পূর্ব্বোক্তরূপে নিষ্পাদিত দশ আঢ়ক তণ্ডুলের অন্ন ঔপবাহ্য বা রাজবাহ্য হস্তীর উপযোগী অন্ন হইবে। সেইরূপ বিশ আঢ়ক শালিধান্য হইতে নিষ্পাদিত নয় আঢ়ক তণ্ডুলের অন্ন সান্নাহ্য বা যুদ্ধকার্য্যে ব্যাপৃত হস্তীর পক্ষে উপযোগী অন্ন হইবে। তদ্রূপভাবে নিষ্পাদিত আট আঢ়ক তণ্ডুলের অন্ন পদাতিক সৈন্যের উপযোগী অন্ন হইবে। পূর্ব্বোক্ত রীতিতে নিষ্পাদিত সাত আঢ়ক তণ্ডুলের অন্ন মুখ্য ভটপ্রধানদিগের ভোজনোপযোগী অন্ন হইবে। দেবী বা রাজপত্নী ও কুমার বা রাজপুত্রদিগের জন্য উক্ত প্রকারে নিষ্পাদিত ছয় আঢ়ক তণ্ডুলের অন্নই উপযোগী অন্ন হইবে এবং রাজার জন্য সেইভাবে নিষ্পাদিত পাঁচ আঢ়ক তণ্ডুলের অন্নই ভোজনোপযোগী অন্ন হইবে। অথবা, রাজার নিজ ভোজনের জন্য বিশ আঢ়ক বা, অশীতি প্রস্থ শালিধান্য হইতে নিষ্পাদিত এক প্রস্থ অখণ্ডাবয়ব ও পরিশুদ্ধ তণ্ডুলের অন্নই উপযোগী হইবে।

এক প্রস্থের চতুর্থাংশ স্থপ ( ডাল প্রভৃতি রসবস্তু ), স্থপের $\frac{১}{১৬}$ অংশ লবণ, স্থপের $\frac{১}{৪}$ অংশ ঘৃত বা তৈল—ইহাই একজন মধ্যবিত্ত আর্য্য পুরুষের ভোজন নির্দ্দিষ্ট হইতে পারে। এক প্রস্থের ষষ্ঠাংশ স্থপ ও স্থপের $\frac{১}{২}$ অংশ স্নেহ বা তৈলাদি ( লবণের মাত্রা সমানই থাকিবে )—ইহাই একজন অমধ্যবিত্ত আর্য্য পুরুষের ভোজনাংশ বলিয়া গৃহীত ( অর্থাৎ রাজপরিচারকেরা এইরূপ বরাদ্দে ভাতা পাইবে )। উক্ত ভোজনাংশের $\frac{১}{৪}$ অংশ কম খাদ্য আর্য্য স্ত্রীলোকের ভোজনোপযোগী হইবে এবং উক্ত ভোজনাংশের অর্দ্ধ পরিমাণ বালকদিগের ভোজনোপযোগী হইবে।

বিশ পল-পরিমিত মাংস ( পাকসংস্কারে ) গৃহীত হইলে, তাহাতে অর্দ্ধ কুড়ুব ( অর্থাৎ এক প্রস্থের $\frac{১}{৮}$ অংশ ) স্নেহদ্রব্য ( অর্থাৎ তৈলঘৃতাদি ), ১ পল লবণ, ( অথবা, লবণের অভাবে ) ১ পল ( যবক্ষারাদি ) ক্ষারযোগ, ২ ধরণ ( পৌতবাধ্যক্ষ-প্রকরণে উক্ত পরিমাণ ) কটুকযোগ ( অর্থাৎ পিপ্পলী প্রভৃতি মসলা ) এবং $\frac{১}{২}$ প্রস্থ ( অর্থাৎ ২ কুড়ুব ) দধি দিতে হইবে।

ইহা দ্বারা পরিমাণে অধিক মাংস পাকের জন্য স্নেহাদি লইলে, উক্ত হারেই সে সব ব্যবহার করিতে হইবে—ইহা বুঝিয়া লইতে পারা যায়। শাক পাক করিতে হইলে উক্ত মাংস-সম্বন্ধী যোগই ১$\frac{১}{২}$ গুণ দিতে হইবে। শুষ্ক শাক ( ও মাংস ) পাক করিতে হইলেও উক্ত মাংস-পাকের স্নেহাদিযোগ দ্বিগুণ করিতে হইবে।

হস্তী ও অশ্বের **বিধা** বা প্রাত্যহিক ভোজ্য বস্তুর পরিমাণের বিষয় হস্ত্যধ্যক্ষে ও অশ্বাধ্যক্ষ-প্রকরণে উক্ত হইবে। বলীবর্দ্দের বিধার পরিমাণ হইবে ১ দ্রোণ মাষ ও ( ১ দ্রোণ-পরিমিত ) যবপুলাক অর্থাৎ অর্দ্ধসিদ্ধ যব এবং অবশিষ্ট দ্রব্য অশ্বের সমান দিতে হইবে। তবে বলীবর্দ্দের বিধা-সম্বন্ধে অশ্বের বিধা হইতে এই বিশেষ যে, ইহাদিগের জন্য শুষ্ক তিলের কল্ক ১ তুলা বা ১০০ পল, অথবা ১০ আঢ়ক কণকুণ্ডক ( অর্থাৎ ভাঙ্গা তণ্ডুলের কণার সহিত মিশ্রিত ভুসি ) দিতে হইবে।

বলীবর্দ্দের জন্য নির্দ্দিষ্ট বিধার দ্বিগুণ বিধা মহিষ ও উষ্ট্রের জন্য ব্যবস্থা করিতে হইবে। খর বা গর্দ্দভ, পৃষত ( বিন্দুচিত্র মৃগ ) ও রোহিত হরিণের জন্য ( মাষ বা যবপুলাকের ) অর্দ্ধদ্রোণ বা ২ আঢ়ক বিধারূপে দিতে হইবে। এণ ও কুরঙ্গ হরিণের জন্য ১ আঢ়ক উক্ত বিধাই দিতে হইবে। অজ বা ছাগ, এড়ক

বা মেষ ও বরাহের জন্য ½ আঢ়ক উক্ত বিধা দিতে হইবে ; অথবা, ইহাদিগের জন্য কণকুণ্ডক ( ভাঙ্গা তণ্ডুলের সহিত মিশ্রিত ভুসি ) উক্ত ½ আঢ়কের দ্বিগুণ ( অর্থাৎ ১ আঢকের পরিমাণে ) দিতে হইবে। কুক্কুরের জন্য ১ প্রস্থ-পরিমিত ভোজন দিতে হইবে। হংস, ক্রৌঞ্চ ও ময়ূরের জন্য ½ প্রস্থ অন্ন নির্দ্দিষ্ট। উক্ত জীবজন্তুর অতিরিক্ত মৃগ, পশু, পক্ষী ও ব্যালদিগের একদিনের ভোজন পরীক্ষা করিয়া ইহাদিগের বিধা অনুমান করিয়া লইয়া নির্দ্দেশ করিতে হইবে।

( পাকাদি কর্ম্ম হইতে নিষ্পন্ন ) অঙ্গার ও তুষ লোহকর্ম্মান্ত ( লৌহকারের কারখানা ) ও ( গৃহাদির ) ভিত্তি লেপন কার্য্যের জন্য দিতে হইবে। দাস, কর্ম্মকর ও সূপকারদিগের জন্য তণ্ডুলকণ ( তাহাদের খাদ্যার্থে ) দিতে হইবে। ইহাদিগকে দিয়াও যদি অবশিষ্ট কিছু থাকে, তাহা হইলে ইহা সাধারণ ঔদনিক ( অন্নপাচক ) ও অপূপ-কর্ম্মকরদিগকে ( পিষ্টকাদি-পাচকদিগকে ) দিতে হইবে।

( উক্ত দ্রব্যাদি তৈয়ার করিবার ) উপকরণ বলা হইতেছে, যথা—তুলাভাণ্ড, মানভাণ্ড ( বা ওজন করার বাট ), **রোচনী** ( ডাল প্রভৃতি দলনের যন্ত্র ), দৃষৎ ( পেষণ-প্রস্তর ), মুষল, উলূখল, কুট্টকযন্ত্র ( ঢেঁকি), রোচকযন্ত্র ( আটা প্রভৃতির পেষণ যন্ত্র—ইহা মনুষ্য, বলীবর্দ্দ ও সলিলদ্বারা চালিত হইতে পারে ), পত্রক ( কাষ্ঠময় ছুড়িকাবিশেষ ? ), সূর্প ( প্রস্ফোটন বা কুলা ), **চালনিকা** ( চালনী ), **কণ্ডোলী** ( বংশদলনির্ম্মিত ভাণ্ড বা ছোট টুকরী ), পেটেবা ( পিটাইবার যন্ত্র ) ও সম্মার্জনী ( শোধনী বা ঝাড়ু )।

**মার্জক** ( ঝাড়ুদার ), আরক্ষক ( কোষ্ঠাগারের রক্ষী পুরুষ ), **ধারক** ( তুলাদ্বারা মাপকারী ), **মায়ক** ( ধান্যাদির মানকারী ), **মাপক** ( মান-পরিদর্শক ), দায়ক, দাপক ( দ্রব্যাদি-দানের পরিদর্শক ), **শলাকাপ্রতিগ্রাহক** ( ওজন গণনার যষ্টিগ্রহণকারী ), দাস ও কর্ম্মকরবর্গকে **বিষ্টি**-সংজ্ঞায় অভিহিত করা হয়।

ধান্য রক্ষার স্থান উচ্চে নিবিষ্ট হইবে, ( গুড ফাণিতাদি ) ক্ষারদ্রব্যের নিক্ষেপ বা রক্ষণ-স্থান সান্দ্রঘটিত তৃণাদিদ্বারা আচ্ছাদিত হইবে, ( তৈল ঘৃতাদি ) স্নেহদ্রব্যের রক্ষণ-স্থান মৃৎকোষ্ঠ অর্থাৎ মৃন্ময় কুম্ভাদি ও কাষ্ঠকোষ্ঠ ( দারুময় ) পাত্র হইবে, এবং লবণের নিক্ষেপ-স্থান পৃথিবী বা ভূমি ( অথবা পার্থিব ঘটাদি ) হইবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে কোষ্ঠাগারাধ্যক্ষ-নামক পঞ্চদশ অধ্যায় ( আদি হইতে ৩৬ অধ্যায় ) সমাপ্ত।

# ষোড়শ অধ্যায়

## ৩৪শ প্রকরণ—**পণ্যাধ্যক্ষ**

**পণ্যাধ্যক্ষ**কে নানাবিধ স্থলে ও জলে উৎপন্ন এবং স্থলপথ ও জলপথ দিয়া আগত পণ্যসমূহের মধ্যে সারদ্রব্যের ও ফল্গুদ্রব্যের মূল্যতারতম্য এবং কোন্ পণ্য লোকের বেশী প্রিয় ও কোন্‌টি অপ্রিয় সেই বিষয় ( অর্থাৎ পণ্যের চাহিদা ইত্যাদি বিষয় ) জানিয়া রাখিতে হইবে। সেই প্রকারে তাঁহাকে পণ্যসমূহের বিক্ষেপ ( অর্থাৎ সংক্ষিপ্ত দ্রব্যসমূহের বিস্তার ), সংক্ষেপ ( বিক্ষিপ্ত দ্রব্যসমূহের একত্রী-করণ ), ক্রয় ও বিক্রয়-প্রয়োগের ( অর্থাৎ এই সবের অনুষ্ঠান বা অননুষ্ঠানের ) উপযুক্ত কালসম্বন্ধেও সব বিষয় জানিয়া রাখিতে হইবে।

( পণ্যাধ্যক্ষ ) যে পণ্য প্রচুর পরিমাণে উৎপন্ন হইবে তাহা একত্র-গত করিয়া ইহার মূল্য চড়াইয়া দিবেন। ইহার সমুচিত মূল্য পাওয়া গেলে ( তিনি ) পরে ইহার মূল্যভেদ ( অর্থাৎ আরোপিত মূল্য হইতে ন্যূনতা ) ঘটাইবেন।

( পণ্যাধ্যক্ষ ) স্বদেশে উৎপন্ন রাজপণ্যসমূহের **একমুখ ব্যবহার** ( অর্থাৎ এক নিয়ত স্থান বা ব্যক্তির মারফতই একচেটিয়া ক্রয়-বিক্রয় ) স্থাপিত করিবেন। ( তিনি ) পরদেশে উৎপন্ন পণ্যসমূহের **অনেকমুখ ব্যবহার** ( অর্থাৎ অনেক স্থান হইতে ক্রয়-বিক্রয়ের ব্যবস্থা ) স্থাপিত করিবেন এবং তিনি এই উভয়বিধ পণ্য ( অর্থাৎ স্বদেশজাত ও পরদেশজাত পণ্য ) প্রজাবর্গের প্রতি অনুগ্রহবুদ্ধি রাখিয়া ( অর্থাৎ তাহাদিগকে যেন অধিক মূল্যরূপ উপপীড়া সহিতে না হয় এইভাবে ) বিক্রয় করাইবার জন্য ব্যবস্থা করিবেন। তিনি ইহাও লক্ষ্য রাখিবেন যে, স্থূল ( মোটা ) লাভের সম্ভাবনা থাকিলেও যদি সেই জন্য প্রজাবর্গের উপঘাত বা কষ্ট উপস্থিত হয়, তাহা হইলে তাহাকে সেই লাভ বারণ করিতে হইবে। ( তিনি ) অজস্র বা সহজে প্রাপ্য পণ্যসমূহের উপযুক্ত কালে বিক্রয়ের উপরোধ বা বিক্রয়প্রতিবেধ, কিংবা সেগুলির সংকুলদোষ ( অর্থাৎ অধিক পরিমাণে জমাকরণ) উৎপাদন করিবেন না।

বহু লোকদ্বারা বিক্রেতব্য রাজপণ্য বৈদেহক বা বাণিজকেরা ইহার নির্দ্ধারিত মূল্যে বিক্রয় করিবে। তাহারা যদি সেই সব দ্রব্য নির্দ্দিষ্ট মূল্য হইতে কম মূল্যে বিক্রয় করিয়া ক্ষতি ঘটায়, তাহা হইলে তাহারা ছেদ বা মূল্যহানিরূপ বৈধরণ-সংজ্ঞক অর্থপূরণ করিয়া দিতে বাধ্য থাকিবে।

বাণিজকগণ হইতে আদেয় রাজকীয় অংশ নির্দ্ধারিত হইতেছে, যথা—পণ্যসমূহের **মানব্যাজী** ( মানদণ্ডাদিদ্বারা মান বা পরিমাপজনিত ব্যাজী ) দ্রব্যের $\frac{1}{16}$ ভাগ, **তুলামান** ( তোল করার জন্য যে ব্যাজী গ্রহণ করা হয় ) দ্রব্যের ব্যাজী $\frac{1}{20}$ ভাগ এবং **গণ্যপণ্যের** ( অর্থাৎ গুবাকাদি যে পণ্য গণিয়া বিক্রয় করা হয় ) ব্যাজী $\frac{1}{11}$ ভাগ ( কেহ কেহ এই ব্যাজী ক্রেতাদিগের প্রাপ্য বলিয়া ব্যাখ্যা করেন )।

( পণ্যাধ্যক্ষ ) পরদেশে জাত পণ্যসমূহ ( বিদেশী বাণিজকদিগের প্রতি ) অনুগ্রহ প্রদর্শন করিয়া ( অর্থাৎ অন্তপালাদির উপদ্রব নিবারণ ও ব্যাজীমোক্ষ মঞ্জুর করিয়া ) আনাইবেন। এবং যাহারা জলপথবাহক সার্থবাহ বা বণিক্, তাহাদিগের প্রতি উত্তরকালের উপযুক্ত পরিহার বা করমোক্ষণ ( তিনি ) বিধান করিয়া দিবেন। আগন্তুক বা বিদেশ হইতে আগত ব্যাপারীদিগের অর্থ-বিষয়ে ( ঋণ-বিষয়ে ) কেহ ( রাজদ্বারে ) অভিযোগ আনিতে পারিবে না ( অর্থাৎ বিনা অভিযোগে ঋণ আদায়ের ব্যবস্থা করিতে হইবে ), কিন্তু, যাহারা সেই বিদেশী ব্যাপারীদিগের উপকারসাধক কার্য্যসহযোগী ( অর্থাৎ তাহাদিগের ব্যাপারে অংশীদার হইয়া উপকারক ) তাহারা (রাজদ্বারে ) তাহাদিগের প্রাপ্য অর্থের জন্য অভিযোগ আনিতে পারিবে।

রাজপণ্যের বিক্রেতারা একস্থান হইতে আগত বিক্রীত পণ্যের মূল্য একটি মাত্র ছিদ্রদ্বারা আচ্ছাদিত কাষ্ঠময় দ্রোণী বা পেটিকাতে নিহিত করিবে। দিনের অষ্টম ভাগে ( বিক্রয়ের অবসানে ) সেই মূল্য পণ্যাধ্যক্ষের নিকট অর্পণ করিবে এবং বলিবে, "এতখানি মাল বিক্রীত হইয়াছে এবং এতখানি অবশিষ্ট রহিয়াছে"। তাহারা তুলাভাণ্ড ও মানভাণ্ডও ( তুলাদণ্ড ও মাপিবার বাটপ্রভৃতিও ) (তাঁহাকে) অর্পণ করিবে। এই পর্য্যন্ত রাজার নিজদেশে উৎপন্ন পণ্যসমূহের বিক্রয়াদি-বিধি ব্যাখ্যাত হইল।

সম্প্রতি পরদেশে পণ্যাদি বিক্রয়-সম্বন্ধে বিধি ব্যবস্থাপিত হইতেছে। পণ্যাধ্যক্ষ ( প্রথমতঃ ) স্বপণ্য ও পরপণ্যের মূল্য ( তারতম্যসহকারে ) বিচার করিয়া বুঝিবেন এবং ( তৎপর ) তিনি লক্ষ্য করিবেন যে, পরদেশে নিজপণ্যসমূহ ব্যাপারার্থ লইয়া গেলে, সেখানে **শুল্ক, বর্ত্তনী** ( সেই দেশের অন্তপালকে দেয় কর ), **আতিবাহিক** ( সেই দেশের মার্গাতিবাহন-জন্য পুলিশকে দেয় কর ), **গুল্মদেয়** ( সেনানিবাসে দেয় কর ), **তরদেয়** ( নদীপ্রভৃতি পার হওয়ার জন্য নাবিককে দেয় কর ), **ভক্ত** ( কর্ম্মকর বলীবর্দ্দাদির ভোজনজন্য খরচ ), ও

**ভাটকের** ( ভাড়ার ) জন্য কত ব্যয় হইবে ; এবং সেই সব ব্যয় বাদ দিয়া ( পণ্যবিক্রয়দ্বারা ) শুদ্ধ লাভ কত টিকিতে পারে। যদি কোন উদয় বা লাভ দৃষ্ট না হয়, তাহা হইলে তিনি বিবেচনা করিবেন যে, নিজ ভাণ্ড ( পণ্যদ্রব্য ) লাভের প্রতীক্ষায় সেখানে নিয়া জমা রাখা যায় কি না, এবং নিজপণ্যের বদলে পরপণ্য লইয়া তদ্দ্বারা লাভ করা যায় কি না। তৎপর ( অর্থাৎ লাভের উপলব্ধি হইলে ) তিনি সমীক্ষিত লাভের এক-চতুর্থাংশদ্বারা ক্ষেমমার্গ দিয়া ( অর্থাৎ চৌরাদির উপদ্রবরহিত পথ দিয়া ) **স্থলব্যবহার** অর্থাৎ স্থলপথদ্বারা কৃত বিক্রয়াদিব্যাপার প্রযোজিত করিতে পারেন। এবং ( তিনি ) তাহাদের আনুকূল্য লাভের আশায় তদ্দেশীয় **আটবীপাল**, **অন্তপাল**, **পুরমুখ্য** ও **রাষ্ট্রমুখ্য**দিগের সহিত প্রতিসংসর্গ ( সংগতি ও পরিচয় ) স্থাপন করিবেন।

( পণ্যাধ্যক্ষের অধীন কোন নিজ দেশীয় বণিক্ বিদেশে ব্যাপার করিতে গিয়া ) যদি কোন বিপদে পতিত হয়, তাহা হইলে তাহাকে নিজের ( রত্নাদি) সার দ্রব্য ও নিজের শরীর রক্ষা করিতে হইবে। অথবা, পরদেশ হইতে নিজ দেশে না আসা পর্য্যন্ত, তাহাকে সে দেশের রাজার প্রাপ্য সর্ব্ব প্রকার নিজেদের করাদি শোধ করিয়া বাণিজ্য-ব্যবহার করিতে হইবে।

( সেইরূপ কোন বণিক ) জলপথে যাইয়া পরদেশে বাণিজ্য করিবার পূর্ব্বে **যানভাটক** ( অর্থাৎ নৌকাদি ভাড়া ), **পথ্যদন** ( পথে খাই-খরচ ), নিজপণ্য ও পরপণ্যের মূল্যসম্বন্ধে ( তারতম্য- ) বিচার, যাত্রাকাল ( পরদেশযানের উপযুক্ত কাল, অথবা, গতাগতির কালের পরিমাণ ), ভয়প্রতীকার ( পথে চৌরাদি-ভয়ের প্রতিবিধান ) ও **পণ্যপত্তনচারিত্র** ( নিজপণ্য বিক্রয়ের জন্য যে পরপত্তনে যাইতে হইবে সে-দেশের আচার-ব্যবহার ) এই সব বিষয় উত্তমভাবে জানিয়া লইবে।

নদীপথে গেলেও, তৎ তৎ দেশের চরিত্র ( আচার-ব্যবহার ) অনুসরণ করিয়া বাণিজ্যবিষয় জানিয়া, তাহাকে যে-পথে গেলে লাভ বেশী হইবে, সে পথে যাইতে হইবে ; এবং যে-পথে ( জলপথাদিতে ) গেলে অল্প লাভ বা অলাভ হইবে, সে-পথ তাহাকে বর্জ্জন করিতে হইবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে পণ্যাধ্যক্ষ নামক ষোড়শ অধ্যায় ( আদি হইতে ৩৭ অধ্যায় ) সমাপ্ত।

# সপ্তদশ অধ্যায়

## ৩৫শ প্রকরণ—**কুপ্যাধ্যক্ষ**

**কুপ্যাধ্যক্ষ** ( অর্থাৎ যে প্রধান রাজকর্ম্মচারী কুপ্য বা সারদারু, বেণু, বল্লী, বল্ক প্রভৃতি পদার্থের সংগ্রহাদি কার্য্যে ব্যাপৃত থাকেন ) দ্রব্যবনের রক্ষিপুরুষগণ-দ্বারা কুপ্য আনাইবেন। ( তিনি ) দ্রব্যবনের দ্রব্যাদিদ্বারা ( শকটাদিনির্ম্মাণার্থ ) কারখানাও বসাইবেন। ( তিনি ) দ্রব্যবনে ( বৃক্ষাদির শাখা, স্কন্ধ, মূলাদি ) ছেদনকারী কর্ম্মকরগণের কার্য্যের জন্য দেয় বেতনের ও ( অননুজ্ঞাত বৃক্ষছেদনা-দির জন্য ) তাহাদিগের উপর দণ্ডের ব্যবস্থা করিবেন ; কিন্তু, কোনও বিপদ ( যথা —শকটযুগভঙ্গাদি ) উপস্থিত হইলে অননুজ্ঞাত বৃক্ষছেদনজন্য দণ্ড বিহিত হইবে না।

এখন কুপ্যবর্গের অন্তর্গত সারদারু প্রভৃতি অবান্তরবর্গের দ্রব্যাদির নাম নিরূপিত হইতেছে। **সারদারুবর্গে** ( অর্থাৎ শক্ত বা মজবুত কাষ্ঠবর্গে ) নিম্নলিখিত বৃক্ষসমূহ অন্তর্ভুক্ত, যথা—শাক ( সেগুন-বৃক্ষাদি ), তিনিশ ( নেমী বা রথদ্রু), ধন্বন ( ধন্বর্বৃক্ষ, ধামনি বৃক্ষ ), অর্জ্জুন, মধুক, তিলক, সাল, শিংশপ ( শিশুবৃক্ষ ), অরিমেদ ( বিট্‌খাদির, গুইয়া বাবলা ), রাজাদন ( ক্ষীরিকা বৃক্ষ ), শিরীষ, খদির, সরল, তাল, সর্জ্জ, অশ্বকর্ণ ( সর্জ্জভেদ ), সোমবল্ক ( শ্বেত খদির, কট্‌ফল ), কশ ( লোমশপুচ্ছক নকুলবৃক্ষভেদ ), আম্র ( মতান্তরে, 'কশাম্র' একটি সমস্ত পদ), প্রিয়ক ( গৌরসর্জ্জ, মতান্তরে, পীতশালক ), ধব (ধুরন্ধর বৃক্ষ ) প্রভৃতি।

**বেণুবর্গে** নিম্নোদ্ধৃত বৃক্ষসমূহ অন্তর্ভুক্ত, যথা—উটজ ( এক প্রকার বেণু, যাহার মধ্যে বড় সুষির বা ছিদ্র আছে, যাহার পৃষ্ঠ কর্কশ ও যাহার তনুতে কণ্টক আছে ), চিমিয় (সুষিরশূন্য মৃদু ছালবিশিষ্ট বেণুভেদ), চাপ ( স্বল্পসুষির ও অত্যন্ত খরখরা বেণুভেদ ), ( বেণু নিষ্কণ্টক ও চাপযোগ্য ), বংশ ( বাঁশ ), সাতীন ( ছোট বাঁশভেদ ), কণ্টক ( বেণুভেদ ), ভাল্লুক ( মোটা, দীর্ঘ ও নিষ্কণ্টক বেণুবিশেষ ) ইত্যাদি।

**বল্লীবর্গে** নিম্নলিখিত লতাগুলি অন্তর্ভুক্ত, যথা—বেত্র ( বেত ), শীকবল্লী ( লতাবিশেষের নাম ), বাশী ( অর্জ্জুন-পুষ্পের মত পুষ্পবতী লতা ), শ্যামলতা ( প্রসিদ্ধ গোপবল্লী বা শারিবা লতা ), নাগলতা ( অপর নাম নাগজিহ্বা, তাম্বুলী ) প্রভৃতি।

মালতী ( চামেলীবিশেষ ), মূর্ব্বা, অর্ক, শণ, গবেধুক ( 'গবেধুকা' পাঠ সঙ্গত প্রতিভাত হয়—ইহা এক প্রকার তৃণবিশেষ ), অতসী প্রভৃতি **বল্কবর্গের** অন্তর্গত।

মঞ্জু, বল্বজা প্রভৃতি **রজ্জুভাণ্ড** ( অর্থাৎ রজ্জু-নির্ম্মাণের উপযোগী সাধন )-নামে পরিচিত। তালী ও ভূর্জ্জ—ইহারা লেখ্যোপযোগী **পত্র** বা কাগজের কার্য্য সাধন করিতে পারে। কিংশুক, কুসুম্ভ ও কুঙ্কুমের **পুষ্প** ( বস্ত্রাদি-রঞ্জনের সাধন )।

( সূরণাদি ) কন্দ, ( উশীরাদি ) মূল, ( আমলকাদি ) ফল প্রভৃতি **ওষধি-বর্গের** অন্তর্গত।

**স্থাবরবিষবর্গ** নিম্নলিখিত বৃষবৃক্ষাদির অন্তর্ভুক্ত, যথা—কালকূট ( অশ্বত্থ-পত্রের আকৃতিবিশিষ্ট পত্রধারী বৃক্ষবিশেষ—ইহার নির্য্যাস বিষযুক্ত হয় ), বৎসনাভ ( সিন্ধুবারপত্রসদৃশ পত্রযুক্ত বিষবৃক্ষবিশেষ ), হালাহল ( সূচীর ন্যায় পত্রবিশিষ্ট, নীলপল্লব ও গোস্তনাকৃতি-ফলশালী বিষবৃক্ষবিশেষ ), মেষশৃঙ্গ ( উৎপলের মুকুলের ন্যায় ফলবিশিষ্ট বৃক্ষভেদ ), মুস্তা ( দুই প্রকার, খণ্ডশর্করার মত ও শঙ্খের মত শ্বেত ), কুষ্ঠ ( বিষময় ওষধিবিশেষ ), মহাবিষ ( মাংসবর্ণ স্তনের চুচুকাকার ফল-বিশিষ্ট ওষধি ; এই শব্দটি দ্বিমুখসর্পকেও বুঝায়, কিন্তু তখন ইহা জঙ্গম বিষের অন্তর্ভুক্ত হইতে পারে ), বেল্লিতক ( কৃষ্ণরক্ত মূলজ ওষধিবিশেষ ), গৌরার্দ্র ( কৃষ্ণবর্ণ কন্দজ ওষধিবিশেষ ), বালক ( অপর নাম হ্রীবের, পিপ্পলীর আকার-বিশিষ্ট ওষধিবিশেষ ), মার্কট ( বানরের বর্ণবিশিষ্ট এক প্রকার বিষৌষধি ), হৈমবত ( হিমালয়ে উৎপন্ন দীর্ঘপত্র বিষৌষধি-বিশেষ ), কালিঙ্গক ( কলিঙ্গদেশে উৎপন্ন, যবাকৃতি ওষধিবিশেষ ) দারদক ( দরদ দেশে উৎপন্ন বিষযুক্তপত্রবিশিষ্ট ওষধি ), অঙ্কোলসারক ( আকোড় বা ধলআঁকুড়া বৃক্ষের সার বিষবস্তুবিশেষ ), উষ্ট্রক ( বিষবৃক্ষবিশেষ, প্রাচীন টীকার মতে উষ্ট্রমেঢ্রের আকারবিশিষ্ট ফলযুক্ত বৃক্ষ বা ওষধিভেদ ) প্রভৃতি।

**জঙ্গমবিষ**পর্য্যায়ে সর্প ও ( চিত্রভেকাদি ) কীট বিষবর্গের অন্তর্গত ( ইহারা স্বভাবস্থিত অবস্থায় অসংস্কৃত বিষ বলিয়া পরিজ্ঞাত )। কিন্তু, এই সর্প ও কীটগুলিই ( ঔপনিষদপ্রকরণে উক্ত বিধানমতে ) ( ত্রপুনির্ম্মিত ) কুম্ভাদিতে সংযোজিত হইলে অধিকতর বিষযুক্ত হইয়া সংস্কৃত হয়।

গোধা, সেরক ( শ্বেতত্বগ্ বিশিষ্ট গোধাবিশেষ ), দ্বীপী (চিতা বাঘ), শিংশুমার ( শুশুক্ নামক জলজন্তুভেদ ), সিংহ, ব্যাঘ্র, হাতি, মহিষ, চমর ( মৃগভেদ ), সৃমর

( মৃগভেদ ), খড্গ ( গণ্ডার ), গো, মৃগ ও গবয়ের এবং অন্যান্য মৃগ, পশু, পক্ষী ও ব্যালের ( হিংস্রজন্তুর ) চর্ম্ম, অস্থি, পিত্ত, স্নায়ু ( অতঃপর মূলে যে অস্থি শব্দ পঠিত দৃষ্ট হয়, তাহা দ্বিরুক্তদোষদুষ্ট বলিয়া প্রতিভাত হয় ), দন্ত, শৃঙ্গ, খুর ও পুচ্ছগুলি **কুপ্য**সংজ্ঞায় গৃহীত হইবার যোগ্য ( এবং কুপ্যাধ্যক্ষ এগুলির সংগ্রহ করাইবেন )।

নিম্নলিখিত **লোহ**ধাতুসংজ্ঞক দ্রব্যগুলিও কুপ্যের অন্তর্ভুক্ত ( সেইজন্য এ-গুলি আকরকর্ম্মান্তপ্রকরণে উক্ত হইলেও এস্থলে পুনরুক্ত হইতেছে ), যথা—কালায়স, তাম্র, বৃত্ত ( ধাতু বিশেষ ? অথবা, 'তাম্রবৃত্ত' একশব্দ বলিয়া গৃহীত হইবে ), কাংস্য ( কাঁস ), সীস, ত্রপু, বৈকৃন্তক ( নীজবজ্র-নামক ধাতুবিশেষ ? ) ও আরকূট ( পিত্তল )।

**ভাণ্ড** দুই প্রকার, যথা—(১) বিদলময় ( অর্থাৎ বংশবেত্রাদিনির্ম্মিত ) ও (২) মৃত্তিকাময় ( কুলালনির্ম্মিত জলকুম্ভাদি )।

অঙ্গার, তুষ ও ভস্ম, এবং মৃগবাট, পশুবাট, পক্ষিবাট ও ব্যালবাট ( অর্থাৎ তৎ তৎ জীবজন্তুর রক্ষণস্থল ) এবং কাষ্ঠবাট ও তৃণবাট—এই সবও **কুপ্য**সংজ্ঞায় জ্ঞাপ্য।

( কুপ্যাধ্যক্ষ ) কুপ্যদ্বারা যাহারা জীবিকা অর্জ্জন করে তাহাদিগের সাহায্যে ( রাজনগরাদির ) বাহিরে ও মধ্যে সর্ব্ব প্রকার ভাণ্ডসম্বন্ধী কর্ম্মান্ত ( কারখানা ) অপরস্পর সংশ্লিষ্টভাবে জীবিকাপ্রয়োজনে ও পুররক্ষাপ্রয়োজনে স্থাপিত করিবেন ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে কুপ্যাধ্যক্ষ-নামক সপ্তদশ অধ্যায় ( আদি হইতে ৩৮ অধ্যায় ) সমাপ্ত।

## অষ্টাদশ অধ্যায়

### ৩৬ প্রকরণ—**আয়ুধাগারাধ্যক্ষ**

আয়ুধাগারের অধ্যক্ষ ( অস্ত্রশস্ত্রশালার প্রধান অধিকারী পুরুষ ) সংগ্রাম-কার্য্যের জন্য প্রয়োজনীয়, দুর্গের ( নির্ম্মাণ-রক্ষণাদি ) কর্ম্মের জন্য প্রয়োজনীয়, ও শত্রুনগরের অভিঘাত বা ধ্বংসকার্য্যের জন্য প্রয়োজনীয় ( সর্ব্বতোভদ্রাদি ) যন্ত্র, ( শক্তিপ্রাসাদি ) আয়ুধ, ( পেটীচর্ম্মাদি ) আবরণ ও ( হস্তিরথাদির অলঙ্কারাদি )

উপকরণ তৎ তৎ কর্ম্মাভিজ্ঞ **কারু** ( স্থূলকর্ম্মকারী ) ও **শিল্পী** ( সূক্ষ্মকর্ম্মকারী ) লোকের সহায়তায় নির্ম্মাণ করাইবেন; কিন্তু, ( তিনি ) এই সব কারু ও শিল্পীদিগের ( দৈনন্দিন ) কর্ম্মের পরিমাণ, কর্ম্মের সময়, কর্ম্মজনিত বেতন ও কর্ম্মের ফলরূপে নিষ্পাদিত যন্ত্রাদির ইয়ত্তা পূর্ব্বে নির্দ্ধারিত করিয়া তাহাদিগকে কার্য্যে নিযুক্ত করিবেন। ( তিনি ) নিষ্পাদিত দ্রব্যসমূহ ইহাদিগের রক্ষণোপযোগী স্থানে ( অথবা, নিজের আয়ত্ত-স্থানে ) নিবেশিত রাখিবেন। ( যন্ত্রপ্রভৃতির ) বহু বার স্থান-পরিবর্ত্তন ( অর্থাৎ সেগুলিকে ঠিক রাখিবার জন্য একস্থান হইতে অন্যস্থানে নিবেশন ) ও সেগুলিকে ( যথাসময়ে ) রৌদ্রে ও বাতাসে প্রদান করিতে হইবে। যে-সব দ্রব্য উষ্মা, স্নেহ ( স্বেদ ) ও ( ঘুণাদি ) কৃমিদ্বারা নষ্ট হইতে পারে, সে-গুলির স্থাপনাদিবিষয়ে অন্য প্রকার ব্যবস্থা করিতে হইবে। ( দ্রব্যগুলির ) জাতি ( শ্রেণীভুক্ততা ), রূপ ( বক্রাদি রূপ ), লক্ষণ ( শাস্ত্রোক্ত উত্তমাদি চিহ্ন ), প্রমাণ ( দৈর্ঘ্যাদি-পরিচ্ছেদ ), আগম ( প্রাপ্তিস্থান ), মূল্য ও নিক্ষেপ ( একত্র করিয়া রক্ষণ )-সম্বন্ধে ( আয়ুধাগারাধ্যক্ষ ) সমস্ত বিষয় উপলব্ধি করিবেন।

নিম্নলিখিত দশটি যন্ত্রকে ( স্থানে স্থিত অবস্থায় ব্যবহার করিতে হয় বলিয়া ) **স্থিত-যন্ত্র** নাম দেওয়া হয়, যথা—(১) সর্ব্বতোভদ্র ( ইহা এক প্রকার শকটচক্রের আকার-বিশিষ্ট যন্ত্র, যাহা দুর্গকুড্যে রক্ষিত হইয়া ঘুরিতে থাকিলে চতুর্দ্দিকে পাষাণ নিক্ষেপ করিতে পারে ), (২) জামদগ্ন্য ( এই যন্ত্রের মধ্য স্থানে রক্ষিত শরগুলি সহজে নিক্ষিপ্ত হইতে পারে ), (৩) বহুমুখ ( ইহা দুর্গপ্রাকারের উপর অবস্থিত অট্টালকবিশেষ, যেখানে বসিয়া ধনুর্ধারী পুরুষেরা চতুর্দ্দিকে বাণ নিক্ষেপ করিতে পারে ), (৪) বিশ্বাসঘাতী ( নগরের বাহিরে তির্য্যগবস্থিত পরিঘবিশেষ, যাহা স্পর্শমাত্রেই শত্রুর উপর পতিত হইয়া তাহার প্রাণনাশ করিতে পারে ), (৫) সংঘাটী ( ইহা দীর্ঘ কাষ্ঠে সংঘটিত অগ্নিযন্ত্রবিশেষ, যদ্দ্বারা অট্টালকাদি প্রদীপিত হইতে পারে ), (৬) যানক ( ইহা চক্রের উপর আরূঢ় দণ্ডের মত আয়ত যন্ত্রবিশেষ ), (৭) পর্জ্জন্যক ( ইহা অগ্নির উপশান্তির জন্য বরুণাস্ত্র-বিশেষ; মতান্তরে, ইহা পঞ্চাশ হস্ত-পরিমিত প্রাকারের উপর অবস্থিত যন্ত্রবিশেষ, যাহা শত্রু সমীপগত হইলে তদুপরি যন্ত্রবিশ্লেষণদ্বারা পাতিত করা যায় ), (৮) বাহুযন্ত্র ( ইহা পর্জ্জন্যকের অর্দ্ধপ্রমাণবিশিষ্ট পরস্পরাভিমুখী স্তম্ভদ্বয়রূপ যন্ত্র, যাহা যন্ত্রবিশ্লেষণদ্বারা শত্রুর উপর পাতিত হইতে পারে ), (৯) উর্দ্ধবাহু ( উর্দ্ধস্থিত পর্জ্জন্যকপ্রমাণ মহাস্তম্ভ, যাহা যন্ত্রবিশ্লেষণদ্বারা শত্রুর

উপর পাতিত হইতে পারে ) ও (১০) অর্দ্ধবাহু ( ইহা পূর্ব্বোক্ত যন্ত্রের অর্দ্ধপ্রমাণ

নিম্নলিখিত সপ্তদশ যন্ত্রকে **চলযন্ত্র**-নামে পরিচিত করা হয়, যথা,—(১) পঞ্চালিকা ( এই যন্ত্র তীক্ষ্মমুখবিশিষ্ট সারদারুনির্ম্মিত এবং ইহা দুর্গপ্রাকারের বাহিরে শত্রুর পথনিরোধের জন্য জলমধ্যে রক্ষিত হয় ), (২) দেবদণ্ড ( দুর্গের প্রাকারের উপর স্থাপিত কীলকরহিত মহাস্তম্ভ ), (৩) সূকরিকা ( সূত্র ও চর্ম্মদ্বারা নির্ম্মিত ভস্ত্রাবিশেষ—ইহার মধ্যে কার্পাসাদি পুরিয়া রাখা হয় এবং ইহা বাহির হইতে পাষাণ-নিক্ষেপ রোধ করার জন্য প্রচ্ছাদনীহিসাবে ব্যবহৃত হয় ; মতান্তরে, ইহা সূকরের আকারবিশিষ্ট চর্ম্মাবৃত বেণুময় প্রচ্ছাদনী-বিশেষ এবং ইহা প্রাকারগ্রহণের নিবারণার্থ ব্যবহৃত হয় ), (৪) মুষলযষ্টি ( ইহা খদির কাষ্ঠদ্বারা নির্ম্মিত শূলাকৃতি যন্ত্রবিশেষ ), (৫) হস্তিবারক ( ইহা হস্তিবারণার্থ নির্ম্মিত দ্বিমুখ বা ত্রিমুখ দণ্ড বিশেষ ; মতান্তরে, ইহা হস্তীকে আঘাত করার জন্য ব্যবহৃত পরিঘবিশেষ ), (৬) তালবৃন্ত ( বাতাস-সঞ্চারার্থ ঘূর্ণ্যমান চক্রযন্ত্র-বিশেষ ), (৭) মুদ্গর, (৮) দ্রুঘণ ( মুদ্গরাকার কাষ্ঠময় দণ্ডবিশেষ ), (৯) গদা, (১০) স্পৃক্তলা ( কণ্টকনিচিত গদাবিশেষ ), (১১) কুদ্দাল, (১২) আস্ফোটিম ( শব্দোত্থানপূর্ব্বক মৃৎপাষাণ ক্ষেপণের চর্ম্মময় যন্ত্রবিশেষ ), (১৩) উদ্ঘাটিম (মুদ্গরাকৃতি যন্ত্রবিশেষ ); (১৪) উৎপাটিম ( স্তম্ভাদি ঝটিতি উৎপাটিত করার জন্য ব্যবহৃত যন্ত্রবিশেষ ), (১৫) শতঘ্নী ( স্থূল ও দীর্ঘ কীলকাচিত মহাস্তম্ভ, যাহা শকটচক্রযুক্ত অবস্থায় দুর্গের প্রাকারের উপর রক্ষিত হয় ), (১৬) ত্রিশূল ও (১৭) চক্র।

তীক্ষ্ণাগ্র বলিয়া নিম্নলিখিত আয়ুধগুলির নাম **হলমুখ**, যথা—শক্তি ( চারিহাত-পরিমিত করবীর পত্রের আকারবিশিষ্ট মুখযুক্ত এবং গোস্তনাকার হাতলযুক্ত সর্ব্বলোহময় যন্ত্রবিশেষ ), প্রাস ( চতুর্বিংশতিঅঙ্গুল-পরিমিত দ্বিপীঠযুক্ত কাষ্ঠগর্ভ সর্ব্বলোহময় অস্ত্রবিশেষ ), কুন্ত ( ৭-৬-৫ হস্তপরিমিত বল্লমবিশেষ ), হাটক ( কুন্ততুল্যপ্রমাণবিশিষ্ট ত্রিকণ্টকযুক্ত অস্ত্রবিশেষ ), ভিণ্ডিপাল ( মোটা-ফলকবিশিষ্ট কুন্ত ), শূল ( তীক্ষ্ণ একমুখযুক্ত অস্ত্রবিশেষ—ইহার প্রমাণ অনিয়ত ), তোমর ( এই অস্ত্রের অগ্রভাগ বাণাকৃতি, ইহার প্রমাণ ৪॥/৫ হস্ত পর্য্যন্ত হইতে পারে ), বরাহকর্ণ ( ইহা বরাহের কর্ণাকৃতিমুখবিশিষ্ট প্রাস ), কণয় ( ইহা এক প্রকার লোহময় অস্ত্র এবং ইহা উভয়দিকেই ত্রিকণ্টকাকার মুখবিশিষ্ট এবং মধ্যমুষ্টি—ইহার প্রমাণ ২০-২২-২৪ অঙ্গুলি পর্য্যন্ত হইতে পারে ), কর্পণ (তোমর-

তুল্য অস্ত্রবিশেষ, ইহা হস্তদ্বারা ক্ষেপণীয় ও ইহা এক প্রকার পক্ষযুক্ত শরের ন্যায় হয়), ত্রাসিকা (ইহা চূড়াযুক্ত সর্ব্বলোহময় প্রাসের ন্যায় অস্ত্রবিশেষ) ও অন্যান্য অস্ত্র।

কার্ম্মুক, কোদণ্ড ও দ্রূণ, এই তিন নামে পরিচিত বিভিন্ন প্রকারের **ধনুঃ** তালময়, চাপময় (বেণুবিশেষের নাম চাপ), দারুময়, ও শৃঙ্গময় বা শৃঙ্গনির্ম্মিত হইতে পারে।

**জ্যা** বা ধনুঃতে ব্যবহৃত গুণ, মূর্ব্বা, অর্ক, শণ, গবেধু, বেণু ও স্নায়ু—এই সব দ্রব্য হইতে নির্ম্মাণ করা যায়।

**ইষু** বা বাণ বিভিন্ন প্রকারের হইতে পারে, যথা—বেণু, শর, শলাকা (সারদারু হইতে প্রস্তুত শলাকা), দণ্ডাসন (অর্দ্ধনারাচ) ও নারাচ (সর্ব্বলোহময় বাণ)। এই ইষু বা বাণগুলির মুখ বা অগ্রভাগ ছেদন, ভেদন (সশোণিত অভিঘাতপ্রদান) ও তাড়ন (অশোণিত প্রহারদান) কার্য্য করিয়া থাকে এবং সে-গুলি লৌহ অস্থি ও দারুনির্ম্মিত হইতে পারে।

**খড়্গ** (তরবারী তিন প্রকার যথা—নিস্ত্রিংশ (যে তরবারীর অগ্রভাগ বক্র), মণ্ডলাগ্র (যে তরবারীর অগ্রভাগ মণ্ডল বা বৃত্তাকার), ও অসিযষ্টি (যে তরবারীর আকার পাতল ও লম্বা)। **ৎসরু** বা খড়্গমুষ্টি খড়্গ (গণ্ডার) ও মহিষের বিষাণ (শৃঙ্গ) এবং হস্তীর বিষাণ (দন্ত)-দ্বারা নির্ম্মিত এবং দারু ও বেণুমূলদ্বারাও নির্ম্মিত হইতে পারে।

পরশু (২৪ অঙ্গুল-পরিমিত সর্ব্বলোহময় ক্ষুরযন্ত্রবিশেষ), কুঠার, পট্টস (উভয়দিকে ত্রিশূলযুক্ত যন্ত্রবিশেষ), খনিত্র, কুদ্দাল, ক্রকচ (করপত্র বা করাত) ও কাণ্ডছেদন—এই যন্ত্রগুলি ক্ষুরের ন্যায় তীক্ষ্ণ বলিয়া **ক্ষুরকল্প**-নামে আখ্যাত হইয়া থাকে।

যন্ত্রপাষাণ (যে পাষাণ যন্ত্রদ্বারা বিক্ষিপ্ত হয়), গোষ্পণপাষাণ (যে পাষাণ গোষ্পণ-নামক যষ্টি হইতে বিক্ষিপ্ত হয়) ও মুষ্টিপাষাণ (যে পাষাণ হস্তমুষ্টি হইতে বিক্ষিপ্ত হয়), এবং রোচণী (দলনের যন্ত্রশিলা) ও দৃষদ্ (বড় বড় শিলাখণ্ড) প্রভৃতিও **আয়ুধ** নামে পরিচিত।

নিম্নলিখিত আবরণদ্রব্যাদি **বর্ম্ম**-নামে আখ্যাত হয়, যথা—লোহজাল (মস্তকসহিত সর্ব্বাঙ্গের জন্য লোহময় আবরণ-বিশেষ), লোহজালিকা (মুণ্ডিত মস্তকের জন্য লোহময় আবরণ-বিশেষ), লোহপট্ট (বাহু ব্যতীত সর্ব্বাঙ্গের জন্য লোহময় আবরণ-বিশেষ) ও লোহকবচ (বক্ষঃস্থল ও পৃষ্ঠের জন্য লোহময় আবরণ-বিশেষ),

সূত্রকঙ্কট (কার্পাসাদি সূত্রদ্বারা নির্ম্মিত সন্নাহ)। এবং শিশুমারক, খড়্গী (গণ্ডার), ধেনুক (গবয়), হস্তী ও গো (বৃষভ)—এই পশুগুলির চর্ম্ম, খুর ও শৃঙ্গদ্বারা শিল্পিঘটিত আবরণও বর্ম্মনামে অভিহিত হইতে পারে। শিরস্ত্রাণ (মস্তক রক্ষাকারী আবরণ), কণ্ঠত্রাণ (কণ্ঠমাত্রের জন্য আবরণ), কূর্পাস (অর্দ্ধবাহুর আবরণ), কঞ্চুক (জানুপর্য্যন্ত বিস্তৃত আবরণ), বারবাণ (গুল্ফ-পর্য্যন্ত বিস্তৃত আবরণ), পট্ট (বাহু ব্যতীত অঙ্গের জন্য নির্ম্মিত অলোহময় আবরণ) ও নাগোদরিকা (করাঙ্গুলিত্রাণ; মতান্তরে, উরস্ত্রাণ) এইগুলি দেহের জন্য **আবরণ**ভেদ। পেটী (বল্লীময় খেটক বা ঢাল), চর্ম্ম (চর্ম্মনির্ম্মিত ঢাল), হস্তিকর্ণ (মুখ ঢাকিবার ফলক), তালমূল (কাষ্ঠনির্ম্মিত ঢাল) ধমনিকা (সূত্রময়ী পেটী), কবাট (কাষ্ঠময় ফলকভেদ), কিটিকা (চর্ম্ম, বেণু বা বিদলময়ী পেটী), অপ্রতিহত (সম্পূর্ণ হস্তরক্ষার জন্য নির্ম্মিত আবরণ) ও বলাহকান্ত (অপ্রতিহত নামক আবরণের পর্য্যন্তে যে লোহপট্ট বদ্ধ থাকে) এগুলিও আবরণবিশেষের নাম।

হস্তী, রথ ও অশ্বের শিক্ষার্থ যে-সব (অঙ্কুশাদি) ভাণ্ড ব্যবহৃত হয় এবং ইহাদের ভূষণার্থ (পতাকাদি) অলঙ্কার ও (বর্ম্মাদি) সন্নাহরচনাদি **উপকরণ** শব্দদ্বারা বাচ্য।

ঐন্দ্রজালিক (মায়ানির্ম্মিত) কর্ম্ম ও ঔপনিষদিক (ঔপনিষদক-নামক অধিকরণে উক্ত বিষাদির প্রতীকারলক্ষণ) কর্ম্মও এই উপকরণ-সংজ্ঞায় অভিহিত হয়।

আয়ুধেশ্বর (অর্থাৎ আয়ুধাধ্যক্ষ) (গত অধ্যায় ও বর্ত্তমান অধ্যায়ে উক্ত) কুপ্যদ্রব্য সম্বন্ধীয় কারখানাগুলির বিষয়ে (রাজার বা রাজশাসকদিগের) ইচ্ছা বা অভিপ্রায়, কর্ম্মারম্ভ ও কর্ম্মসিদ্ধি, উপযোগ, দোষ, লাভ, ক্ষয় ও ব্যয় বিশেষভাবে উপলব্ধি করিবেন ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে আয়ুধাগারাধ্যক্ষ-নামক অষ্টাদশ অধ্যায় (আদি হইতে ৩৯ অধ্যায়) সমাপ্ত।

# উনবিংশ অধ্যায়

## ৩৭শ প্রকরণ—তুলা ও মানের ( বাটের ) সংশোধন

**পৌতবাধ্যক্ষ** ( তুলা ও মানভাণ্ডের সংশোধন-জন্য নিযুক্ত প্রধান অধিকারী ) পৌতবের জন্য ( অর্থাৎ তুলা ও প্রতিমান বা বাট তৈয়ার করার জন্য ) কারখানা স্থাপিত করিবেন।

দশটি ধান্যের মাষের ( বা দানার ) ওজনদ্বারা একটি **সুবর্ণমাষক** কল্পিত হয়। অথবা, পাঁচটি গুঞ্জাফলদ্বারাও ১ মাষক সংজ্ঞা বিহিত হয়। এইরূপ ১৬টি মাষকদ্বারা এক **সুবর্ণ** বা **কর্ষ** নিরূপিত হয়। আবার ৪ কর্ষে এক **পল** ওজন ধরা যায়। [ অর্থাৎ স্বর্ণ ওজনের জন্য নিম্নলিখিত রীতি আর্য্যারূপে নির্দ্দিষ্ট হইতে পারে, যথা—

১০ ধান্য মাষ = ১ সুবর্ণমাষক
অথবা, ৫ গুঞ্জা = ১ সুবর্ণমাষক
১৬ মাষক = ১ সুবর্ণ বা কর্ষ
৪ কর্ষ = ১ পল ] ,

( সম্প্রতি রূপ্যের প্রতিমান বা ওজন-বাট বলা হইতেছে )। ৮৮টি গৌর বা সাদা সর্ষপের ওজনদ্বারা একটি **রূপ্যমাষক** কল্পিত হয়। এইরূপ ১৬টি রূপ্য-মাষক দ্বারা ১ **ধরণ**-নামক প্রতিমান ধরা হয়। অথবা, ২০টি শৈম্ব বা শিম্বি-ফলদ্বারা ১ ধরণ নির্দ্ধারিত হয়। [ অর্থাৎ রূপ্য ওজনের জন্য নিম্নলিখিত রীতি আর্য্যারূপে গৃহীত হইতে পারে, যথা—

৮৮ গৌর সর্ষপ = ১ রূপ্যমাষক
১৬ রূপ্যমাষক = ১ ধরণ
অথবা, ২০ শৈম্ব = ১ ধরণ ]

২০টি ( মধ্যম ও অখণ্ড ) তণ্ডুলের প্রমাণ বা ওজনদ্বারা এক **বজ্রধরণ** অর্থাৎ হীরকের ১ ধরণ নির্দ্ধারিত হয়।

( উক্ত বর্ণিত সুবর্ণাদি ওজন করার জন্য ) নিম্নলিখিত চতুর্দ্দশ প্রকারের প্রতিমান বা বাট ব্যবহৃত হইতে পারে, যথা—(১) অর্দ্ধমাষক, (২) মাষক, (৩) দুই-মাষক, (৪) চারি মাষক, (৫) আট মাষক, (৬) সুবর্ণ ( = ১৬ মাষক ), (৭) দুই সুবর্ণ, (৮) চারি সুবর্ণ, (৯) আট সুবর্ণ,

(১০) দশ সুবর্ণ (অর্থাৎ তদানীন্তন ১০ ভরির বাট), (১১) কুড়ি সুবর্ণ (১২) ত্রিশ সুবর্ণ, (১৩) চল্লিশ সুবর্ণ ও (১৪) শত সুবর্ণ।

সুবর্ণ মাপিবার জন্য যে-সমস্ত সুবর্ণাদি-নামক প্রতিমানের বা বাটের কথা বলা হইল তদ্দারা রূপ্য মাপিবার জন্য ধরণাদি-নামক প্রতিমানও ব্যাখ্যাত হইল বলিয়া ধরিতে হইবে (অর্থাৎ অর্দ্ধমাষকের বাট হইতে ১০০ ধরণের বাট পর্য্যন্ত ১৪ প্রকার প্রতিমান থাকা বুঝিতে হইবে)।

তোল বা ওজন করার জন্য নির্দ্দিষ্ট প্রতিমান বা বাটগুলি লৌহদ্বারা নির্ম্মিত হইতে পারে; কিংবা, **মগধ** ও **মেকল** দেশে উদ্ভূত শিলাদ্বারা নির্ম্মিত হইতে পারে; অথবা, (শঙ্খাদি) এমন দ্রব্যদ্বারা নির্ম্মিত হইবে যাহা জলদ্বারা আর্দ্রীকৃত হইলে বা কোন মললেপদ্বারা প্রলিপ্ত হইলে (ওজনে) বৃদ্ধি পাইবে না, কিংবা যাহা উষ্ণদ্বারা (অগ্নিপ্রভৃতির তাপদ্বারা) হ্রাস বা ন্যূনতা প্রাপ্ত হইবে না।

(সুবর্ণ ও রূপ্য তোল করার জন্য) দশ প্রকার **তুলা** (পৌতবাধ্যক্ষ) নির্ম্মাণ করাইবেন। প্রথম তুলার আয়াম ৬ অঙ্গুল-পরিমিত হইবে এবং দ্বিতীয়াদি তুলাতে আয়াম ক্রমশঃ ৮ অঙ্গুল করিয়া বাড়িতে থাকিবে (অর্থাৎ দ্বিতীয় তুলাতে আয়াম থাকিবে ১৪ অঙ্গুল, তৃতীয়ে ২২ অঙ্গুল, চতুর্থে ৩০ অঙ্গুল ইত্যাদিক্রমে দশম তুলাতে আয়াম থাকিবে ৭৮ অঙ্গুল) এবং প্রথম তুলার লোহময় অংশের ওজন থাকিবে ১ পল এবং দ্বিতীয়াদির ওজন ক্রমশঃ এক এক পল পর্য্যন্ত বাড়িয়া দশম তুলাতে অর্থাৎ উক্ত ১৪ অঙ্গুল-পরিমিত তুলাতে ১০ পল ওজন লোহাংশ থাকিতে পারিবে। এই সব তুলাযন্ত্রের উভয় পার্শ্বে (মেয়-দ্রব্য ও প্রতিমানের যুগপৎ ধারণজন্য), অথবা, এক পার্শ্বে (মেয় ও মানকে পর্য্যায়ক্রমে ধারণজন্য) **শিক্য** বা শিক্যা (সূত্রময় বাটী) থাকিবে।

(সুবর্ণ ও রূপ্য ব্যতীত অন্যান্য পদার্থ মাপিবার জন্য অন্য প্রকার তুলার নিরূপণ করা হইতেছে।) ৩৫ পল-পরিমিত লোহদ্বারা নির্ম্মিত ও ৭২ অঙ্গুল (অর্থাৎ ৩ হস্ত)-পরিমিত আয়ামবিশিষ্ট **সমবৃত্তা**-নামে এক তুলা প্রস্তুত করা যায়। সেই তুলার মধ্যে পাঁচ পল-পরিমিত একটি মণ্ডল বা আংটী বাঁধিয়া (তিনি) সমকরণ (অর্থাৎ ঠিক মাঝামাঝি অংশে চিহ্নদান) করাইবেন। সেই সমচিহ্নের পর এক এক কর্ষক্রমে এক পল পর্য্যন্ত (অর্থাৎ ১ কর্ষ, ২ কর্ষ, ৩ কর্ষ ও ৪ কর্ষ বা ১ পল পর্য্যন্ত) মাপের চিহ্ন বসাইয়া যাইতে হইবে, তৎপর এক এক পলক্রমে দশ পল পর্য্যন্ত (অর্থাৎ ১ পল, ২ পল ইত্যাদিক্রমে দশ পল পর্য্যন্ত) মাপের চিহ্ন (তুলাতে) বসাইতে হইবে, (তৎপর) ১২ পল, ১৫ পল ও ২০ পল পর্য্যন্ত মাপের

চিহ্ন (অর্থাৎ এইভাবে ১৬টি চিহ্ন বা দাগ) (তুলাতে) বসাইতে হইবে, তৎপর (অর্থাৎ ২০ পলের দাগের পর) দশ দশ পলক্রমে ১০০ পল পর্য্যন্ত (অর্থাৎ ৩০ পল, ৪০ পল ইত্যাদিক্রমে ১০০ পল পর্য্যন্ত) মাপের চিহ্ন বসাইতে হইবে। প্রত্যেক অক্ষে অর্থাৎ পঞ্চম, দশম, পঞ্চদশ প্রভৃতি দাগে নন্দ্যাবর্ত্ত (এক প্রকার রজ্জুর রেখাচিহ্ন ; পাঠান্তরে, নান্দীবন্ধ অর্থাৎ স্বস্তিকাচিহ্ন) বসাইতে হইবে।

সমবৃত্তা তুলার দ্বিগুণ-পরিমিত (অর্থাৎ ৭০ পল-পরিমিত) লোহদ্বারা নির্ম্মিত ও ৯৬ অঙ্গুল (অর্থাৎ ৪ হস্ত)-পরিমিত আয়ামবিশিষ্ট **পরিমাণী**-নামক তুলা প্রস্তুত করা যায়। ইহাতে সমবৃত্তা তুলাতে আদর্শিত রীতিতে ১০০ পল মাপের দাগের পর ২০ পল (অর্থাৎ ১২০ পল), ৫০ পল (অর্থাৎ ১৫০ পল) ও ১০০ পল (অর্থাৎ ২০০ পল) মাপের চিহ্ন বসাইতে হইবে।

(১০০ পলে এক তুলা ওজন হয়—এইরূপ) ২০ তুলাতে ১ **ভার** পরিমাণ মাপ বলিয়া ধৃত হয়।

(সুবর্ণ-রূপ্যাদির অতিরিক্ত দ্রব্য মাপিবার জন্য অন্য এক প্রকার পলবিশেষের বাটের কথা বলা হইতেছে, যথা—) পূর্ব্বোক্ত ধরণের দশটিতে এক পলবিশেষ ধরা হয়। সেই দশধরণাত্মক পলের ১০০ টিতে এক **আয়মানী** তুলা পরিগণিত হয় (ইহা রাজকীয় আয়ের মাপ করে বলিয়া এই সংজ্ঞাবিশিষ্ট)।

উক্ত আয়মানী তুলা হইতে ক্রমশঃ ৫ পল করিয়া কম পরিমাণে তুলার নাম যথাক্রমে **ব্যবহারিকী** তুলা (যাহা ক্রয়-বিক্রয়ের উপযোগিনী), **ভাজনী** তুলা (ভৃত্যদিগকে দেয় দ্রব্যাদির মাপে ব্যবহর্ত্তব্য) ও **অন্তঃপুরভাজনী** তুলা (রাজমহিষী ও রাজপুত্রদিগকে দেয় দ্রব্যের মাপ-জন্য ব্যবহর্ত্তব্য), অর্থাৎ ইহার প্রথমটি ৯৫ পলাত্মক, দ্বিতীয়টি ৯০ পলাত্মক ও তৃতীয়টি ৮৫ পলাত্মক তুলাবিশেষ।

উক্ত ব্যবহারিকী প্রভৃতি তিন তুলার প্রত্যেক পলে উত্তরোত্তর আধ আধ ধরণ কম থাকিবে, অর্থাৎ আয়মানী তুলাতে ১০ ধরণে এক পল হয়, কিন্তু, ব্যবহারিকী তুলাতে ৯½ ধরণে এক পল, ভাজনী তুলাতে ৯ ধরণে এক পল ও অন্তঃপুরভাজনী তুলাতে ৮½ ধরণে এক পল হয়। ইহাদিগের প্রত্যেক তুলাতে উত্তরোত্তর দুই দুই পরিমাণে লোহ কম থাকিবে, অর্থাৎ আয়মানীতে যদি ৩৫ পল লোহ থাকে, তাহা হইলে ব্যবহারিকীতে ৩৩ পল, ভাজনীতে ৩১ পল ও অন্তঃপুরভাজনীতে ২৯ পল-পরিমিত লোহ থাকিবে। এবং ইহাদিগের প্রত্যেক

তুলাতে উত্তরোত্তর ৬ অঙ্গুল-পরিমাণে আয়াম কম থাকিবে, অর্থাৎ আয়মানীতে যদি ৭২ অঙ্গুল আয়াম থাকে, তাহা হইলে ব্যবহারিকীতে ৬৬ অঙ্গুল, ভাজনীতে ৬০ অঙ্গুল ও অন্তঃপুরভাজনীতে ৫৪ অঙ্গুল আয়াম থাকিবে।

প্রথম দুইটি তুলাতে ( অর্থাৎ সমবৃত্তা ও পরিমাণী তুলাতে ) মাংস, লোহ, লবণ ও মণি ব্যতিরিক্ত অন্য দ্রব্যের মাপ-সময়ে ( শতপলে ) ৫ পল পরিমাণে অধিক মাপা যায় এবং এই অতিরিক্ত পাঁচ পল **প্রযাম**-নামে খ্যাত হয়। **কাষ্ঠতুলা** ( অর্থাৎ সারদারু-নির্ম্মিত তুলা ) নির্ম্মিত হইলে ইহার আয়াম ৮ হস্ত-পরিমিত হইবে, ইহাতে এক-দুইক্রমে পদ বা চিহ্ন প্রদর্শিত হইবে, ইহার জন্য প্রতিমান বা পাষাণাদিময় বাট থাকিবে, এবং ইহার অধিষ্ঠান বা আধার ময়ূর-পদাকার স্তম্ভ হইবে।

একপ্রস্থ-পরিমিত তণ্ডুলের পাকসাধনে ২৫ পল কাষ্ঠ বা ইন্ধন লাগে। এই নিয়মই বহু বা অল্পদ্রব্যাদির পরিমাপে ব্যবস্থিত থাকিবে। এই পর্য্যন্ত তুলা ও প্রতিমান ( বা বাটের ) বিষয় ব্যাখ্যাত হইল।

( সম্প্রতি ধান্যাদি মাপিবার জন্য দ্রোণ, আঢ়ক প্রভৃতির নিরূপণ করা হইতেছে। ) ধান্যমাষদ্বারা পূরণীয় ২০০ পল পরিমাণের নাম এক **আয়মান দ্রোণ**। সেইরূপ ১৮৭½ পল পরিমাণের নাম এক **ব্যবহারিক দ্রোণ**। আবার তেমন ১৭৫ পল পরিমাণের নাম এক **ভাজনীয় দ্রোন**। এবং ১৬২½ পল পরিমাণের নাম এক **অন্তঃপুরভাজনীয় দ্রোণ**।

উক্ত চারি প্রকার দ্রোণের উত্তরোত্তর ¼ অংশ ভাগ কম হইতে থাকিলে ইহাদের আঢ়কাদি নাম হইবে, অর্থাৎ ১ দ্রোণের ¼ অংশের নাম **আঢ়ক**, ১ আঢ়কের ¼ অংশের নাম **প্রস্থ** ও ১ প্রস্থের ¼ অংশের নাম **কুড়ুব**।

ষোল দ্রোণে **১ খারী**, কুড়ি দ্রোণে **১ কুম্ভ** ও দশ কুম্ভে **১ বহ** হয়।

( ধান্যাদি মাপিবার জন্য ) যে **মান** প্রস্তুত করিতে হইবে তাহা শুষ্ক দারুময় হইবে, ইহার ( মূল ও অগ্রভাগ ) সমান হইবে, এবং ইহার শিখাতে মেয়দ্রব্যের ¼ অংশ যেন ধরিতে পারা যায়—তেমন ভাবে নির্ম্মাণ করিতে হইবে। অথবা, এই মানের শিখা ভিতরেও প্রবিষ্ট রাখা যাইতে পারে, অর্থাৎ মেয়দ্রব্য এই মানের মুখ পর্য্যন্ত মাপা যাইতে পারে,। কিন্তু, ( ঘৃততৈলাদি ) রসদ্রব্যের মাপে অন্তঃশিখ মানই ব্যবহর্ত্তব্য।

সুরা, পুষ্প, ফল, তুষ, অঙ্গার ও সুধা ( চুণ )—এই সব দ্রব্য মাপিবার জন্য যে মান ব্যবহার করিতে হইবে তাহাও শিখামান হইতে পারে, কিন্তু, ইহা ( ধান্যাদি

মাপার শিখামানের মত) চতুর্ভাগাত্মক না হইয়া, ইহা দ্বিগুণাত্মক হইয়া বৰ্দ্ধিত হইবে।

এক দ্রোণ-পরিমিত দ্রব্য মাপিবার জন্য ব্যবহৃত মানভাণ্ডের মূল্য সওয়া পণ ( ১$\frac{১}{৪}$ পণ ) নির্দ্ধারিত হইবে। এক আঢ়ক-নামক মানভাণ্ডের মূল্য $\frac{৩}{৪}$ পণ। এক প্রস্থ-নামক মানভাণ্ডের মূল্য ৬ মাষ ও কুড়ুব-নামক মানভাণ্ডের মূল্য ১ মাষ হইবে।

রসাদি দ্রব্য মাপিবার জন্য ব্যবহৃত মানভাণ্ডের মূল্য উক্ত মূল্যের দ্বিগুণ হইবে, অর্থাৎ ১ দ্রোণের মূল্য ২$\frac{১}{২}$ পণ, ১ আঢ়কের মূল্য ১$\frac{১}{২}$ পণ, ১ প্রস্থের মূল্য ১২ মাষ ও ১ কুড়ুবের মূল্য ২ মাষ বুঝিতে হইবে।

উক্ত চতুর্দ্দশ প্রকারের প্রতিমান সমুদয়ের ( অর্থাৎ এক প্রস্থ বাটের ) মূল্য ২০ পণ হইবে। এবং তুলাদণ্ডের মূল্য ইহার তৃতীয়াংশ ৬$\frac{২}{৩}$ পণ হইবে।

( পৌতবাধ্যক্ষ ) প্রত্যেক চারিমাসে একবার তুলা ও মানের পরিশোধন-কার্য্য করাইবেন। যে ব্যক্তি যথাসময়ে পরিশোধন না করাইবে তাহাকে ২৭$\frac{১}{৪}$ পণ দণ্ড দিতে হইবে। ( তুলা ও মানব্যবহারী ব্যাপারীরা ) তুলা ও বাট পরি-শোধনের জন্য প্রত্যেক দিনে ১ কাকণিক হিসাবে কর পৌতবাধ্যক্ষকে দিবে অর্থাৎ প্রত্যেক চারিমাসে ১২০ কাকণিক কর পরিশোধনকালে তাঁহাকে দিবে।

( তপ্ত ) ঘৃত খরিদ করার সময়ে, ইহার $\frac{১}{৩২}$ অংশ **তপ্তব্যাজী**-নামে ব্যাজী অধিক লইতে হইবে এবং ( তপ্ত ) তৈল খরিদ করার সময়ে ইহার $\frac{১}{৬৪}$ অংশ তপ্তব্যাজী অধিক লইতে হইবে। অন্যান্য দ্রব পদার্থের খরিদ-সময়ে $\frac{১}{৫০}$ অংশ **মানস্রাব**-নামক ব্যাজী অধিক লইতে হইবে।

(এক প্রস্থের চতুর্ভাগের নাম এক কুড়ুব বলা হইয়াছে ) ইহার মানসাধন ১ কুড়ুব, $\frac{১}{২}$ কুড়ুব, $\frac{১}{৪}$ কুড়ুব ও $\frac{১}{৮}$ কুড়ুব হইতে পারে, অর্থাৎ এই চারি প্রকার ছোট বাটও ব্যবহৃত হইতে পারিবে।

৮৪ কুড়ুব ঘৃত মাপা হইলে ইহা **বারক**-সংজ্ঞায় পরিচিত হয় এবং ৬৪ কুড়ুব তৈল মাপা হইলেও ইহা বারক-সংজ্ঞায় আখ্যাত হয়। এই ঘৃত-বারক ও তৈল-বারকের চতুর্ভাগ ( অর্থাৎ যথাক্রমে ২১ কুড়ুব ও ১৬ কুড়ুব ) **ঘটিকা** ( অর্থাৎ **ঘৃতঘটিকা** ও **তৈলঘটিকা** )-নামে আখ্যাত হয় ॥ ১ ॥

**কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে তুলামান-পৌতব-নামক ঊনবিংশ অধ্যায় ( আদি হইতে ৪০ অধ্যায় ) সমাপ্ত।**

# বিংশ অধ্যায়

## ৩৮শ প্রকরণ—**দেশ ও কালের মান**

**মানাধ্যক্ষ** ( পৌতবাধ্যক্ষ ) দেশ ( ভূমি ও তদ্বিকার প্রকারাদি ) ও কালের মান জানিয়া লইবেন।

৮ পরমাণু ( অতীন্দ্রিয় অণু ) সংহত হইয়া রথচক্রদ্বারা উত্থাপিত ( চক্ষুগ্র্াহ্য ) এক **বিপ্রুট্** বা রজঃকণাতে পরিণত হয়। ৮ বিপ্রুট্-বা ধূলিকণাতে ১ **লিক্ষা** হয়। ৮ লিক্ষাতে ১ **যূকামধ্য** হয়। ৮ যূকামধ্যদ্বারা ১ **যবমধ্য** হয়। ৮ যবমধ্যদ্বারা ১ **অঙ্গুল** হয়।

অথবা, মধ্যম আকারবিশিষ্ট পুরুষের ( হাতের ) মধ্যম অঙ্গুলির মধ্যপ্রদেশের পৃথুত্বকে এক অঙ্গুলের পরিমাণ ধরা যাইতে পারে।

[ উক্ত মানগুলিকে নিম্নলিখিতভাবে সংক্ষেপে নিবদ্ধ করা যায় যথা :

৮ পরমাণু = ১ বিপ্রুট্ ( ধূলিকণা )

৮ বিপ্রুট্ = ১ লিক্ষা

৮ লিক্ষা = ১ যূকামধ্য

৮ যূকামধ্য = ১ যবমধ্য

৮ যবমধ্য = ১ অঙ্গুল ]

৪ অঙ্গুলদ্বারা **ধনুর্গ্রহ** হয়। ৮ অঙ্গুলদ্বারা ১ **ধনুর্মুষ্টি** হয়।

১২ অঙ্গুলে ১ **বিতস্তি** বা ১ **ছায়াপৌরুষ** ( শঙ্কুপ্রমাণ ) হয়। ১৪ অঙ্গুলে ১ **শম** বা **শল** বা **পরিরয়** বা **পদ** হয় ( এস্থলে সংজ্ঞা চারিটি ) ২ বিতস্তিতে বা ২৪ অঙ্গুলে ১ **অরত্নি** বা **প্রাজাপত্য** ( প্রজাপতি বা বিশ্বকর্ম্মার সম্মত ) **হস্ত**।

[ সংক্ষিপ্ত সূত্র এইরূপ হইতে পারে, যথা :

**৪ অঙ্গুল = ১ ধনুর্গ্রহ**

**৮ অঙ্গুল বা ২ ধনুর্গ্রহ = ১ ধনুর্মুষ্টি**

**১২ অঙ্গুল = ১ বিতস্তি বা ছায়াপৌরুষ**

**১৪ অঙ্গুল = ১ শম বা শল বা পরিরয় বা পদ**

**২৪ অঙ্গুল বা ২ বিতস্তি = ১ অরত্নি (বা প্রাজাপত্য ১ হস্ত)**

১ প্রাজাপত্য হস্তের ( অর্থাৎ ২৪ অঙ্গুলের ) সহিত ১ ধনুর্গ্রহ বা ৪ অঙ্গুল মিলিত হইলে যে ( ২৮ অঙ্গুলের ) হস্তমান হইবে তাহা পৌতব ( কাষ্ঠতুলাদি ) ও বিবীতের ( পশুচারণক্ষেত্রাদির ) মানকার্য্যে ব্যবহৃত হয় এবং ১ প্রাজাপত্য হস্তের ( অর্থাৎ ২৪ অঙ্গুলের ) সহিত ১ ধনুর্মুষ্টি বা ৮ অঙ্গুল মিলিত হইলে যে ( ৩২ অঙ্গুলের ) হস্তমান হইবে ইহার সংজ্ঞা **কিষ্কু** বা **কংস**।

[ সংক্ষিপ্ত সূত্র এইরূপ হইতে পারে, যথা :

২৮ অঙ্গুল = ১ হস্ত ( পৌতব ও বিবীত-মানে ব্যবহৃত )

৩২ অঙ্গুল = ১ কিষ্কু বা কংস। ]

তক্ষা বা সূত্রধরের ( ছুতারের ) কার্য্যের জন্য ৪২ অঙ্গুল-পরিমিত হস্ত ধরা যাইতে পারে। ক্রকচ বা করপত্রের ( করাতের ) কর্ম্মের উপযোগী কিষ্কু ( অর্থাৎ ৩২ অঙ্গুল-পরিমিত ) ব্যবহৃত হইতে পারে। উক্ত মানদ্বয় স্কন্ধাবার, দুর্গ ও রাজকুল বা রাজবাড়ীতে ব্যবহৃত হইতে পারে। কুপ্যদ্রব্যের বনে ব্যবহর্ত্তব্য মান ৫৪ অঙ্গুল-পরিমিত হস্ত ধরা যাইতে পারে।

৮৪ অঙ্গুলের ১ হস্তের নাম **ব্যাম**—ইহা রজ্জুর মান হইতে পারে এবং ইহা ( কূপাদি ) খাতের পুরুষমানরূপে ব্যবহৃত হইতে পারে।

[ সংক্ষিপ্ত সূত্র এইরূপ হইতে পারে, যথা :

৪২ অঙ্গুল = ১ হস্ত ( তক্ষণের কার্য্যে ব্যবহৃত )

৩২ অঙ্গুল = ১ হস্ত ( করপত্রকর্ম্মের কার্য্যে ব্যবহৃত )

৫৪ অঙ্গুল = ১ হস্ত ( কুপ্যবনের কার্য্যে ব্যবহৃত )

৮৪ অঙ্গুল = ১ হস্ত ( রজ্জু ও খাতাদির মাপের কার্য্যে ব্যবহৃত )]

৪ অরত্নিতে ১ **দণ্ড** হয় ( অর্থাৎ ৯৬ অঙ্গুলে ১ দণ্ড )। দণ্ডের অপর তিন সংজ্ঞা—**ধনুঃ, নালিকা** ও **পৌরুষ**।

১০৮ অঙ্গুলে গার্হপত্য-ধনুঃ নামে এক মান হয়; ইহা পথ ও ( দুর্গাদির ) প্রাকারের মাপে ব্যবহৃত হয়। আবার সেই ১০৮ অঙ্গুলে ১ পৌরুষও হয়; ইহা যজ্ঞাদিতে ) অগ্নির চয়নবিশেষে ব্যবহৃত মান।

[ সংক্ষিপ্ত সূত্র এইরূপ হইতে পারে, যথা :

৪ অরত্নি বা ৯৬ অঙ্গুল = ১ দণ্ড, ধনুঃ, নালিকা বা পৌরুষ

১০৮ অঙ্গুল = ১ গার্হপত্য ধনুঃ ( পথ ও প্রাকারের মান )

১০৮ অঙ্গুল = ১ পৌরুষ ( অগ্নিচিত্যের মান ) ]

৬ কংসে অর্থাৎ ৮ হস্তে বা ১৯২ অঙ্গুলেও ১ দণ্ড হইতে পারে; ইহা

ব্রহ্মদেয় ও অতিথির জন্য বিসৃষ্ট ভূমিপ্রভৃতির মান হইতে পারে। (৪ হস্ত-পরিমিত) দণ্ডের দশটিতে অর্থাৎ ৪০ হস্তে ১ **রজ্জু** হয়। এইরূপ ২ রজ্জু বা ৮০ হস্তে ১ **পরিদেশ** হয়। এবং ৩ রজ্জু বা ১২০ হস্তে ১ **নিবর্ত্তন**।

[ সংক্ষিপ্ত সূত্র এইরূপ হইতে পারে, যথা :

৬ কংস বা ১৯২ অঙ্গুল বা ৮ হস্ত = ১ দণ্ড
(ব্রহ্মদেয় ও আতিথ্যের ভূম্যাদি মান)
১০ দণ্ড বা ৪০ হস্ত = ১ রজ্জু
২ রজ্জু বা ৮০ হস্ত = ১ পরিদেশ
৩ রজ্জু বা ১২০ হস্ত = ১ নিবর্ত্তন ]

(৩০ দণ্ডে যে ১ নিবর্ত্তন হয় তাহার) এক দিকে ২ দণ্ড বাড়াইয়া ধরিলে (এবং অন্যান্য দিকে ৩০ দণ্ডই রহিলে) যে মানবিশেষ দাঁড়াইবে, ইহার সংজ্ঞা **বাহু**। ২০০০ ধনুঃদ্বারা ১ **গোরুত** (বা ক্রোশ) হয়। ৪ গোরুতে ১ **যোজন** হয়। এই পর্য্যন্ত দেশমান নিরূপিত হইল।

[ সম্পূর্ণ দেশমানের সংক্ষিপ্ত সূত্র এইরূপ হইতে পারে, যথা :

৮ পরমাণু = ১ বিপ্রুট্ বা ধূলিকণা
৮ বিপ্রুট্ = ১ লিক্ষা
৮ লিক্ষা = ১ যূকামধ্য
৮ যূকামধ্য = ১ যবমধ্য
৮ যবমধ্য = ১ অঙ্গুল
৪ অঙ্গুল = ১ ধনুর্গ্রহ
২ ধনুর্গ্রহ = ১ ধনুর্মুষ্টি
১$\frac{১}{২}$ ধনুর্মুষ্টি = ১ বিতস্তি
২ বিতস্তি = ১ অরত্নি বা হস্ত
৪ অরত্নি = ১ দণ্ড
১০ দণ্ড = ১ রজ্জু
২ রজ্জু = ১ পরিদেশ
১$\frac{১}{২}$ পরিদেশ = ১ নিবর্ত্তন
৬৬$\frac{২}{৩}$ নিবর্ত্তন বা ২০০০ দণ্ড = ১ গোরুত বা ক্রোশ
৪ গোরুত = ১ যোজন ]

**অতঃপর কালের মান ব্যাখ্যাত হইবে। ত্রুট, লব, নিমেষ, কাষ্ঠা, কলা,**

নালিকা, মুহূর্ত্ত, (দিনের) পূর্ব্বভাগ, (দিনের) পরভাগ, দিবস, রাত্রি, পক্ষ, মাস, ঋতু, অয়ন, সংবৎসর ও যুগ—কালের এইরূপ সপ্তদশ ভাগ কল্পিত হয়।

এক নিমিষের (চক্ষুর পক্ষ্মপাতন-সময়ের) চতুর্থ অংশের নাম **তুট** (ইহাই যেন কালের পরমাণুভূত)। ২ তুটে ১ **লব** হয়; ২ লবে ১ **নিমেষ** হয়; ৫ নিমেষে ১ **কাষ্ঠা** হয়; ৩০ কাষ্ঠাতে ১ **কলা** হয়; ৪০ কলাতে ১ **নাড়িকা** হয়।

(নালিকা শব্দের প্রকারান্তর উক্ত হইতেছে, যথা)—৪ সুবর্ণমাষ-পরিমাণ প্রস্থ ও ৪ অঙ্গুল দীর্ঘ একটি জলকুম্ভে ছিদ্র দিয়া তৎকুম্ভস্থিত ১ আঢ়ক জল যতটা সময়ে নির্গত হয়—সেই পরিমাণ সময়ের সংজ্ঞাও **নালিকা** হইতে পারে।

২ নালিকায় ১ **মুহূর্ত্ত** হয়। ১৫ মুহূর্ত্তে ১ **দিবস** ও ১৫ মুহূর্ত্তে ১ **রাত্রিও** হয়; কিন্তু এই দুই পরিমাণ চৈত্র ও আশ্বিন মাসে ঘটে (কারণ, এই দুই মাসেই দিবস ও রাত্রি সমপ্রমাণ থাকে)। ইহার পরে ৬ মাস পর্য্যন্ত দিবস ও রাত্রির অন্যতরটি যথাক্রমে বাড়ে ও কমে (অর্থাৎ ৬ মাস দিবস বাড়ে ও রাত্রি কমে, আবার পরবর্ত্তী ৬ মাসে দিবস কমে ও রাত্রি বাড়ে)। (চৈত্রবিষুবের পর দিবসের বৃদ্ধি ও রাত্রির হ্রাস, এবং আশ্বিনবিষুবের পর রাত্রির বৃদ্ধি ও দিবসের হ্রাস ঘটিতে থাকে)।

(সম্প্রতি ছায়াদ্বারা কালমানের নিরূপণ করা হইতেছে।) যখন ছায়া ৮ **পৌরুষ** অর্থাৎ ৯৬ অঙ্গুল দীর্ঘ প্রতিভাত হইবে, তখন সম্পূর্ণ দিনের $\frac{১}{১৮}$ ভাগ গত হইয়াছে। আবার ছায়া ৬ পৌরুষ (= ৭২ অঙ্গুল) দীর্ঘ প্রতীয়মান হইলে দিনের $\frac{১}{১৪}$ অংশ গত হইয়াছে বুঝা যাইবে। ছায়া ৪ পৌরুষ (= ৪৮ অঙ্গুল) দীর্ঘ হইলে $\frac{১}{৮}$ অংশ, ২ পৌরুষ (= ২৪ অঙ্গুল) দীর্ঘ হইলে দিনের $\frac{১}{৬}$ অংশ, ১ পৌরুষ (= ১২ অঙ্গুল) দীর্ঘ হইলে দিনের $\frac{১}{৪}$ অংশ, ৮ অঙ্গুল-পরিমাণে দীর্ঘ হইলে দিনের $\frac{৩}{১০}$ অংশ, ৪ অঙ্গুল-পরিমাণে দীর্ঘ হইলে দিনের $\frac{৩}{৮}$ অংশ গত হইয়াছে বুঝিতে হইবে। যখন কোন ছায়া দৃষ্ট হইবে না (অর্থাৎ যখন ছায়া শঙ্কুতে প্রবিষ্ট হইবে) তখন মধ্যাহ্ন সময় উপস্থিত জানিতে হইবে।

দিবসের মধ্যাহ্ন সময় পার হইলে—উক্তভাবেই (বিপরীতক্রমে) অবশিষ্ট দিবস-ভাগ গণনা করিতে হইবে।

আষাঢ় মাসের (অন্তে) মধ্যাহ্ন কালে ছায়া দেখা যায় না। তারপর শ্রাবণাদি ছয় মাসে (পৌষ মাসের শেষ পর্য্যন্ত) ছায়া ২ অঙ্গুল-ক্রমে বাড়িতে থাকে এবং মাঘাদি ছয় মাসে (আষাঢ় মাসের শেষ পর্য্যন্ত) ইহা (ছায়া) ২ অঙ্গুল-ক্রমে কমিতে থাকে।

১৫ অহোরাত্রিতে ১ **পক্ষ** হয়। যে পক্ষে সোম (চন্দ্র) বাড়িতে থাকে, তাহার সংজ্ঞা **শুক্লপক্ষ** এবং যে পক্ষে চন্দ্র কমিতে থাকে, তাহার সংজ্ঞা **বহুলপক্ষ** (বা কৃষ্ণপক্ষ)।

উক্ত শুক্ল ও কৃষ্ণপক্ষদ্বয় মিলিয়া ১ **মাস** (সাবন মাস) হয়। ৩০ অহোরাত্র ধরিয়া ১ **প্রকর্ম্মমাস** (অর্থাৎ কর্ম্মকরদিগের ভৃতি-গণনার মাস) হয়। অর্দ্ধ অহোরাত্র সহিত ৩০ অহোরাত্রে (অর্থাৎ ৩০½ দিনে) ১ **সৌরমাস** (সূর্য্যের গতির অনুরূপে গণনীয় মাস) হয়। আবার অর্দ্ধ অহোরাত্র ন্যূন ৩০ অহোরাত্রে (অর্থাৎ ২৯½ দিনে) ১ **চান্দ্রমাস** (চন্দ্রের হ্রাস-বৃদ্ধি অনুসারে গণনীয় মাস) হয়। ২৭ অহোরাত্রে ১ **নাক্ষত্রমাস** হয়। ৩২ অহোরাত্রে ১ **মলমাস** হয়। অশ্বপ্রবাহণ-কার্য্যে নিযুক্ত কর্ম্মচারীদিগের বেতন-মাস ৩৫ অহোরাত্রে মাস ধরিয়া নিরূপিত হইবে। এবং হস্তিপ্রবাহণ কার্য্যে নিযুক্ত কর্ম্মচারীদিগের বেতন-মাস ৪০ অহোরাত্রে মাস ধরিয়া নিরূপিত হয়।

২ মাসে ১ **ঋতু** হয়। শ্রাবণ ও প্রোষ্ঠপদ (ভাদ্র) এই দুই মাস **বর্ষা** ঋতু। আশ্বিন ও কার্ত্তিক—এই দুই মাস **শরৎ** ঋতু। মার্গশীর্ষ (বা অগ্রহায়ণ) ও পৌষ—এই দুই মাস **হেমন্ত** ঋতু। মাঘ ও ফাল্গুন—এই দুই মাস **শিশির** (বা শীত) ঋতু। চৈত্র ও বৈশাখ—এই দুই মাস **বসন্ত** ঋতু। জ্যেষ্ঠামূলীয় (জ্যৈষ্ঠ) ও আষাঢ়—এই দুই মাস **গ্রীষ্ম** ঋতু।

শিশিরাদি ৩ ঋতু (অর্থাৎ শিশির, বসন্ত ও গ্রীষ্ম ঋতুর) নাম **উত্তরায়ণ**। বর্ষাদি ৩ ঋতুর (অর্থাৎ বর্ষা, শরৎ ও হেমন্ত ঋতুর) নাম **দক্ষিণায়ন**। উক্ত ২ অয়নে (অর্থাৎ উত্তরায়ণ ও দক্ষিণায়ন মিলিত ধরিয়া) ১ **সংবৎসর** হয়। ৫ সংবৎসরে ১ **যুগ** হয়।* এই পর্য্যন্ত (ব্যবহারিক কালমান নিরূপিত হইল)

[সম্পূর্ণ কালমানের সংক্ষিপ্ত সূত্র বা আর্য্যা এইরূপ হইতে পারে, যথা :

২ তুট = ১ লব
২ লব = ১ নিমেষ
৫ নিমেষ = ১ কাষ্ঠা
৩০ কাষ্ঠা = ১ কলা
৪০ কলা = ১ নালিকা
২ নালিকা = ১ মুহূর্ত্ত
১৫ মুহূর্ত্ত = ১ অহোরাত্র
১৫ অহোরাত্র = ১ পক্ষ

২ পক্ষ = ১ মাস

২ মাস = ১ ঋতু

৩ ঋতু = ১ অয়ন

২ অয়ন = ১ সংবৎসর

৫ সংবৎসর = ১ যুগ ]

( সম্প্রতি দুইটি শ্লোকদ্বারা অধিমাস বা মলমাসের তত্ত্ব নিরূপিত হইতেছে। ) সূর্য্য প্রতিদিন দিবসের $\frac{১}{৬০}$ ভাগ ছেদ করিয়া লয়; এই কারণে ( সূর্য্য ) এক ঋতুতে ( অর্থাৎ ৬০ অহোরাত্রে ) এক দিন অধিক উৎপাদন করে ( সুতরাং ২$\frac{১}{২}$ বৎসরে ১৫ দিন বাড়াইয়া দেয় ), এই প্রকারে চন্দ্রও ( সূর্য্যের মত ) প্রতিদিন দিবসের $\frac{১}{৬০}$ ভাগ কম করিয়া লয়, সুতরাং এক ঋতুতে এক দিন ছেদ করিয়া দেয় ( সুতরাং ২$\frac{১}{২}$ বৎসরে ১৫ দিন কমাইয়া দেয় )। এই ভাবে আড়াই বৎসরে ( অর্থাৎ মাঘ প্রভৃতি ৩০ মাসে ) গ্রীষ্ম ঋতুতে প্রথম **অধিমাস** বা মলমাস ও পাঁচ বৎসরে ( অর্থাৎ অতঃপর আড়াই বৎসরে শ্রাবণ প্রভৃতি ৩০ মাসে ) দ্বিতীয় **অধিমাস** বা মলমাস ( সূর্য্য ও চন্দ্র ) উৎপাদন করে ॥ ১-২ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে দেশ ও কালের মান-নামক বিংশ অধ্যায় ( আদি হইতে ৪১ অধ্যায় ) সমাপ্ত।

# একবিংশ অধ্যায়

## ৩৯শ প্রকরণ—**শুল্কাধ্যক্ষ**

**শুল্কাধ্যক্ষ** শুল্কশালা নির্ম্মাণ করাইবেন এবং সেই শালার পূর্ব্ব ও উত্তর দিকের প্রধান দ্বারসমীপে এক ধ্বজা ( শুল্কশালার চিহ্নরূপে ) নিবেশিত করাইবেন।

( শুল্কাধ্যক্ষকর্ত্তৃক নিযুক্ত ) শুল্ক-আদায়কারী চারি বা পাঁচজন কর্ম্মচারী ( শুল্কশালাতে ভাণ্ডসহিত সমাগত বণিক্‌দিগের সম্বন্ধে নিম্নলিখিতভাবে নিবন্ধ-পুস্তকে বাক্য লিখিবে, যথা—"নৈগম বা ব্যাপারীরা কে ( অর্থাৎ তাহাদের নাম ও জাতি কি ), কোথা হইতে তাহারা আসিয়াছে ( অর্থাৎ তাহাদের নিবাস কোথায়), তাহারা কে কত পরিমাণ পণ্য বা বিক্রেয় বস্তু আনিয়াছে, এবং তাহারা

কোথায় ( অর্থাৎ কোন্ অন্তপালের নিকট হইতে ) পণ্যবিশেষের পরিচয়বিষয়ক মুদ্রা বা বিজ্ঞপ্তিপত্র পাইয়াছে ( অর্থাৎ কি কি মাল মুদ্রাযুক্ত হইয়া আসিয়াছে )।

যে ব্যাপারীরা মুদ্রারহিত পণ্য আনিয়াছে, তাহাদিগকে ( অন্তপালের নিকট) দেয় ( বর্ত্তনী-নামক ) শুল্কের দ্বিগুণ দণ্ড দিতে হইবে।

যে বণিকেরা কূট বা কপট মুদ্রাদ্বারা পণ্য মুদ্রিত করিয়া আনিবে, তাহাদিগকে দেয় শুল্কের আটগুণ দণ্ডরূপে দিতে হইবে।

যে বণিকেরা মুদ্রা পাইয়াও ইহা নষ্ট করিয়াছে, তাহাদিকে ( অন্যান্য বণিকের দৃশ্য শুল্কশালার) কোন এক স্থানে ঘটিকাত্রয়কাল পর্য্যন্ত অবস্থানরূপ ( আটক থাকারূপ ) দণ্ড ভোগ করিতে হইবে।

যে পণ্যবাহী ব্যাপারী রাজমুদ্রার পরিবর্ত্তন ঘটাইবে বা পণ্যবস্তুর নামের পরিবর্ত্তন ঘটাইবে, তাহাকে ( শুল্কাধ্যক্ষ) ১১/৪ পণ ( প্রত্যেক পুরুষবাহ্য দ্রব্যের জন্য দণ্ডরূপে ) দেওয়াইবেন।

শুল্কশালাতে অবস্থিত ধ্বজার মূলদেশে উপস্থিত পণ্যদ্রব্যের পরিমাণ ও অর্ঘ বা মূল্যের হার বৈদেহক বা বণিকেরাই এই ভাবে ঘোষণা করিবে, যথা—“এই পণ্যের পরিমাণ এতখানি এবং ইহার অর্ঘ বা মূল্য এতখানি—ইহা কে ক্রয় করিতে চাহেন?” তিনবার এই প্রকারে উদঘোষিত মাল যাহারা ক্রয়ার্থী ( খরিদদার ), তাহাদিগকে দিতে হইবে। খরিদসম্পর্কে ক্রেতাদিগের মধ্যে সংঘর্ষ ( অর্থাৎ মূল্যবৃদ্ধির হেতুভূত পরস্পর স্পর্দ্ধার সম্ভাবনা ) উপস্থিত হইলে, পণ্যের মূল্য যতখানি বৰ্দ্ধিত হইবে ( অর্থাৎ বণিকের পূর্ব্বনির্দ্দিষ্ট মূল্যের অপেক্ষায় যতখানি অধিক মূল্য পাওয়া যাইবে ), তাহা ( সেই নির্দ্দিষ্ট মূল্যের অতিরিক্ত মূল্য,) শুল্কসহিত রাজকোশে প্রবেশ করিবে।

যদি ( অধিক ) শুল্কদানের ভয়ে কোন পণ্যবাহী বণিক পণ্যের পরিমাণ ( ইয়ত্তা ) কিংবা ইহার মূল্য কম করিয়া বলে, তাহা হইলে তদুক্ত পরিমাণ ও মূল্যের অতিরিক্ত যে পরিমাণ ও মূল্য পাওয়া যাইবে তাহা রাজা হরণ করিবেন। অথবা, সেই বণিক্‌কে ( এই অপরাধের জন্য ) আটগুণ শুল্ক দিতে হইবে।

যে ব্যাপারী ( উত্তম ) পণ্যদ্বারা পূরিত ভাণ্ডের মালসম্বন্ধে হীন বা নিকৃষ্ট **প্রতিবর্ণক** বা নমুনা দেখাইয়া ( অধিক শুল্কভয়ে ) মালের মূল্য পাতিত করিবে, কিংবা সারভাণ্ড ( উত্তম দ্রব্যসমূহ ) ফল্গুভাণ্ডদ্বারা ( নিকৃষ্ট দ্রব্যদ্বারা ) প্রতিচ্ছাদিত করিয়া ( ঢাকিয়া ) রাখিবে তাহাকেও পূর্ব্বোক্ত আটগুণ শুল্করূপ দণ্ড দিতে হইবে।

পণ্যের **প্রতিক্রয়কারীর** ভয়ে কোন ক্রেতা যদি পণ্যের নির্দ্দিষ্ট মূল্যের উপরও মূল্য বাড়াইয়া ( পণ্য ) খরিদ করিতে চাহে, তাহা হইলে সেই মূল্যের বর্দ্ধিতাংশ রাজা হরণ করিবেন। অথবা, তাহাকে দ্বিগুণ শুল্ক দিতে হইবে।

( বন্ধুত্ব বা উৎকোচের জন্য ) যদি কোন শুল্কাধ্যক্ষ কোন বৈদেহক বা ব্যাপারীর দোষ গোপন করেন, তাহা হইলে তাঁহাকে বৈদেহকদিগের উপর তৎ তৎ অপরাধের জন্য ধার্য্য দণ্ডের আটগুণ দণ্ড দিতে হইবে।

অতএব, ( তোলনীয়, পরিমেয় ও গণনীয় ) পণ্যের বিক্রয়, তুলাতে তোলিত, ( প্রস্থাদিদ্বারা ) পরিমিত ও ( সংখ্যাদ্বারা ) গণিত করিয়া, সম্পন্ন করিতে হইবে ( যাহাতে অসত্য ব্যবহার না ঘটিতে পারে )। ( অঙ্গারাদি ) ফল্গুভাণ্ড ও শুল্ক-মুক্তি বা স্বল্পশুল্করূপ অনুগ্রহপ্রাপ্ত ( লবণাদি ) পণ্যের সম্বন্ধে মান ও অর্ঘ তর্কাত্মক ( সম্ভাবনাত্মক ) বলিয়া ধরা যাইতে পারে ( অর্থাৎ মোটামুটি বিচারদ্বারা ইহা ধার্য্য হইতে পারে )।

শুল্কদানের ব্যবস্থা না করিয়া ( যে-সব ব্যাপারী শুল্কশালার ) ধ্বজামূল অতিক্রম করিয়া পলাইয়া যাইবে, তাহাদিগের উপর দেয় শুল্কের আটগুণ দণ্ড প্রদত্ত হইবে। ( রাজার চররূপে নিযুক্ত হইয়া ) বাণিজ্যের ছলে পথচারী ও ( তৃণকাষ্ঠাদি-হারক ও পশুপাল প্রভৃতি ) উৎপথচারী ( অর্থাৎ রাজাদেশে সর্ব্ব-জনচার্য্য রাস্তা ব্যতীত অন্যান্য আরণ্য রাস্তা দিয়া যাতায়াতকারী ) পুরুষেরা তাহা ( অর্থাৎ অকৃতশুল্ক বণিকদিগের শুল্কশালা অতিক্রম করিয়া পলায়ন ) জানিয়া লইবে ( যেন অভিযোগ উপস্থিত হইলে তাহারা সাক্ষী হইতে পারে )।

( নিম্নলিখিত দ্রব্যসমূহের উপর শুল্ক ধার্য্য হইবে না। ) যে ভাণ্ড বা পণ্য-দ্রব্য বিবাহের কার্য্যে লাগিবে, যাহা ( নূতন বধূ পতিগৃহে ) যাওয়ার সময়ে ( পিতৃগৃহ হইতে ) সঙ্গে নিয়া যায়, ( অন্নসত্রাদির জন্য ) যাহা উপায়নরূপে প্রদত্ত হয়, ( দধি-দুগ্ধাদি ) যাহা যজ্ঞকার্য্যের জন্য ও ( ঔষধাদি ) যাহা প্রসবের জন্য প্রয়োজনীয় এবং দেবতার ইজ্যা বা নিত্যনৈমিত্তিক পূজাদি ক্রিয়া, চৌল, উপনয়ন, গোদান, ব্রত-দীক্ষাদি নানাপ্রকার সংস্কার ও ধর্ম্মকার্য্যে যে-সব দ্রব্য আবশ্যক হয়—সে-সব দ্রব্য বিনা শুল্কে ( নগরাদিতে ) প্রবেশ করান যাইতে পারে। উক্ত বিষয়সম্বন্ধে কেহ অন্যথা বলিয়া ( অর্থাৎ অবৈবাহিক ভাণ্ডকে বৈবাহিক ভাণ্ড ইত্যাদি বলিয়া ) মাল নিতে চাহিলে তাহাকে চোরদণ্ডে দণ্ডিত হইতে হইবে।

যে মালের উপর শুল্ক দেওয়া হইয়াছে ( সেই মালের বাসনে বা বস্তাদিতে )

সেই মালের সঙ্গে অদত্তশুল্ক মাল নিষ্ক্রমণ করিলে, এবং এক প্রকার মালের জন্য মুদ্রা প্রদর্শন করিয়া (তত্তুল্যরূপ) দ্বিতীয় প্রকারের মাল নির্ব্বাহিত বা নিষ্ক্রামিত করিলে, এবং পুট বা পণ্যবাসন ভাঙ্গিয়া তন্মধ্যস্থিত মালের সঙ্গে অদত্তশুল্ক মাল ভরিয়া নিলে, অপরাধী বৈদেহক বা বণিক্‌কে সেই নিষ্ক্রামিত মাল ও (আর এক প্রস্থ) তৎপরিমিত মাল দণ্ডরূপে দিতে হইবে।

যে ব্যাপারী শুল্কস্থান হইতে গোময় ও পলাল (ধান্যস্তম্ব) অর্থাৎ নিঃসার দ্রব্য (ছলপূর্ব্বক) প্রমাণ করিয়া (সারদ্রব্য) নিষ্ক্রামিত করিয়া নিবে, তাহার প্রতি উত্তম সাহস দণ্ড বিহিত হইবে।

কেহ যদি (রাজাদ্বারা) অনির্ব্বাহ্য (অর্থাৎ স্বদেশ হইতে অনির্ব্বাহিত হওয়ার যোগ্য বলিয়া প্রখ্যাপিত) শস্ত্র, বর্ম্ম, কবচ, লোহ, রথ, রত্ন, ধান্য ও পশুর মধ্যে যে কোন দ্রব্য নির্ব্বাহিত বা নিষ্ক্রামিত করে, তাহা হইলে তাহাকে রাজাদ্বারা প্রখ্যাপিতরূপ দণ্ড দিতে হইবে এবং তাহার নির্ব্বাহ্যমান শস্ত্রাদি পণ্যও নষ্ট করা হইবে।

আবার কেহ উক্ত শস্ত্রাদি পণ্যের যে কোনটিকে বাহির হইতে (নগরাভ্যন্তরে) আনিতে ইচ্ছা করিলে, তাহার সেই পণ্য (দুর্গাদির) বাহ্য-দেশেই বিনা শুল্কে বিক্রীত হইতে পারিবে। **অন্তপাল** পণ্যাদির বহন (শকটাদির) জন্য ১¼ পণ (মার্গরক্ষানিমিত্তক) **বর্ত্তনী**-নামক শুল্ক লইবেন, এবং (অশ্ব প্রভৃতি) একক্ষুরবিশিষ্ট জন্তুর জন্য ১ পণ, (গবাদি) পশুর জন্য ½ পণ, (মেষাদি) ক্ষুদ্র পশুর জন্য ¼ পণ ও স্কন্ধে (মাল-) বহনকারী পুরুষের জন্য ১ মাষ শুল্ক লইবেন। (মার্গমধ্যে) কাহারও কোন মাল হারাইয়া গেলে বা চোরে চুরি করিয়া নিলে, অন্তপালকে ইহার প্রতিবিধান করিতে হইবে (অর্থাৎ অনুসন্ধানদ্বারা সেই মাল পাওয়াইতে হইবে—নচেৎ তাঁহাকে তাহা নিজে পূরণ করিয়া দিতে হইবে)।

(অন্তপাল) বিদেশ হইতে আগত **সার্থ** বা বণিক্‌সংঘের সারভাণ্ড ও ফল্গু-ভাণ্ডের ইয়ত্তা অনুসন্ধান করিয়া এবং তাহাতে নিজের অভিজ্ঞান (স্বহস্তে-লেখের চিহ্ন) ও মুদ্রা (পণ্যপুটের উপর করণীয় শিলমোহর) অর্পণ করিয়া, সেই সার্থকে শুল্কাধ্যক্ষের নিকট পাঠাইয়া দিবেন) যেন শুল্কাধ্যক্ষ কিছু হরণ না করিতে পারেন)।

অথবা, (রাজনিযুক্ত) বৈদেহকের বেশধারী গূঢ়পুরুষ সার্থ বা বণিক্‌সংঘের প্রমাণ (অর্থাৎ পণ্য বহনাদির সংখ্যা) রাজাকে (গোপনে) নিবেদন করিবে।

(গূঢ়পুরুষের) সেই (গুপ্ত) উপদেশানুসারে রাজা নিজের সর্ব্বজ্ঞত্ব খ্যাপনের জন্য শুল্কাধ্যক্ষের নিকট সার্থের বা বণিক্‌সংঘের প্রমাণ জানাইয়া দিবেন। তৎপর শুল্কাধ্যক্ষ সার্থের নিকট উপস্থিত হইয়া বলিবেন—"অমুক অমুক (বণিকের) এতখানি সারভাণ্ড ও এতখানি ফল্গুভাণ্ড সঙ্গে আছে—তোমরা ইহা লুকাইতে পারিবে না। এইরূপ (পরোক্ষ দ্রব্যজাতের ইয়ত্তা-নির্ণয়) আমাদের রাজার (সর্ব্বজ্ঞতার) প্রভাবেই ঘটিয়া থাকে"।

(এইভাবে উক্ত হইয়াও) যে বণিক্ নিজের (কার্পাসাদি) ফল্গুভাণ্ড লুকাইবে, তাহাকে সেই মালের উপর দেয় শুল্কের আট গুণ শুল্ক দিতে হইবে; এবং যে নিজের (রত্নাদি) সারভাণ্ড লুকাইবে, তাহাকে সম্পূর্ণ মাল (রাজ-সরকারে) ছাড়িয়া দিতে হইবে অর্থাৎ তাহার সব মাল অপহৃত হইবে)।

যে ভাণ্ড (বা বিষমত্যাদি বিক্রেয় দ্রব্য) রাষ্ট্রের পীড়া বা অনিষ্ট উৎপাদন করে, কিংবা যে ভাণ্ড অফল বা অল্পফলবিশিষ্ট, রাজা তাহার (আমদানী) বন্ধ করিবেন বা তাহা নষ্ট করিবেন। কিন্তু, লোকের মহোপকারসাধক (নিজ রাষ্ট্রে) দুর্লভ (ব্রীহি প্রভৃতি ধান্যের) বীজ অশুল্ক করিয়া দিবেন (অর্থাৎ ইহা বিনাশুল্কে রাজ্যে প্রবেশ করিতে দিবেন) ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে শুল্কাধ্যক্ষ-নামক একবিংশ অধ্যায় (আদি হইতে ৪২ অধ্যায়) সমাপ্ত।

## দ্বাবিংশ অধ্যায়

### ৩৯শ প্রকরণ—**শুল্কাধ্যক্ষ; শুল্কব্যবহার বা শুল্কব্যবস্থা**

**শুল্কব্যবহার** (অর্থাৎ কোন্ পণ্যের উপর কতখানি শুল্ক দিতে হইবে ইহার ব্যবস্থা) নিরূপিত হইতেছে। শুল্ক তিন প্রকার হইতে পারে, যথা—(১) **বাহ্যশুল্ক** (অর্থাৎ জনপদে উৎপন্ন পণ্যসম্বন্ধে যাহা ধার্য্য হয়), (২) **আভ্যন্তর শুল্ক** (অর্থাৎ দুর্গ ও নগরাদিতে উৎপন্ন পণ্যসম্বন্ধে যাহা ধার্য্য হয়) ও (৩) **আতিথ্য শুল্ক** (অর্থাৎ বিদেশ হইতে আগত পণ্যসম্বন্ধে যাহা ধার্য্য হয়)। উক্ত প্রত্যেক প্রকার শুল্ক আবার দুই ভাগে বিভক্ত হইতে পারে, যথা—(১) **নিষ্ক্রাম্য শুল্ক** (অর্থাৎ এক দেশ হইতে নিষ্ক্রাম্য পণ্যের নিষ্ক্রামণ-

নিমিত্তক শুল্ক ) ও (২) **প্রবেশ্য শুল্ক** ( অর্থাৎ অন্য দেশ হইতে প্রবেশনীয় পণ্যের প্রবেশ-নিমিত্তক শুল্ক )।

পরদেশ হইতে আগত পণ্যের উপর ইহার মূল্যের ১/৫ অংশ শুল্করূপে ধার্য্য হইবে ( ইহা সামান্য বিধান )। ( কিন্তু, ) পুষ্প, ফল, শাক, মূল, ( সূরণাদি ) কন্দ, ( কুষ্মাণ্ডাদি ) বাল্লিক্য, ( ধান্যাদি ) বীজ, শুষ্ক মৎস্য ও শুষ্ক মাংস—এই দ্রব্যগুলির মূল্যের ১/৬ ভাগ শুল্করূপে ( শুল্কাধ্যক্ষ ) গ্রহণ করিবেন।

( তিনি ) শঙ্খ, বজ্র ( হীরক ), মণি, মুক্তা প্রবাল ও হারের সম্বন্ধে শুল্ক-নিরূপণ করাইবেন তৎ তৎ দ্রব্যের লক্ষণ-বিচক্ষণ পুরুষদিগের সহায়তায় কারণ, তাহারা সেই সেই দ্রব্যের ( নির্ম্মাণ- ) কর্ম্ম, পরিমাণ, ( নির্ম্মাণের ) কাল, বেতন ও ফলনিষ্পত্তি ( অর্থাৎ পণ্যের পূর্ণ উদ্ভব বা নির্ম্মাণ ) অবগত থাকে ( সুতরাং দ্রব্যগুলির মূল্য তাহারা জানে বলিয়া শুল্কের সমুচিত নির্ণয় করিয়া দিতে সমর্থ হইবে )।

ক্ষৌম ( স্থূল বল্কজ রেশমের বস্ত্র ), দুকূল ( সূক্ষ্ম বল্কজ রেশমের বস্ত্র ), ক্রিমিতান ( কৃমিকোশ হইতে প্রাপ্ত রেশমের চীনপট্টাদি ), কঙ্কট ( সূত্র-জাত কবচাদি ), হরিতাল, মনঃশিল, হিঙ্গুলুক, লোহ ও বর্ণধাতু ( গৈরিকাদি ), এবং চন্দন, অগুরু, ( পিপ্পলাদি ) কটুক, কিণ্ববর ( মদ্যবীজ প্রভৃতি তৈলজাতীয় দ্রব্যজাত ), এবং সুরা, দন্ত ( গজদন্তাদি ), অজিন ( কৃষ্ণচর্ম্ম ), ক্ষৌম ও দুকূল নির্ম্মাণের তন্তুসমূহ, ( গালিচাদি ) আস্তরণ, ( শয্যার জন্য ) প্রাবরণ ও কৃমিজাত ( কৌশেয় দ্রব্যাদি ), এবং অজ ( ছাগ ) ও এড়কের ( মেষের ) লোমদ্বারা প্রস্তুত বস্ত্রাদির উপর ( মূল্যের ) ১/১০ ভাগ কিংবা ১/১৫ ভাগ শুল্করূপে নির্দ্ধারিত হইবে।

বস্ত্র, চতুষ্পদ ও দ্বিপদ জন্তু, সূত্র, কার্পাস, গন্ধদ্রব্য, ভৈষজ্য ( ঔষধি ), কাষ্ঠ, বেণু, বল্কল, চর্ম্ম ও মৃন্নির্ম্মিত ভাণ্ডের ( কলশাদি দ্রব্যের ) এবং ধান্য, ( ঘৃতাদি ) স্নেহদ্রব্য, ক্ষার, লবণ, মদ্য. ও পক্ব অন্ন প্রভৃতির উপর ( মূল্যের ) ১/২০ কিংবা ১/২৫ ভাগ শুল্করূপে নির্দ্ধারিত হইবে।।

( নগরের প্রধান দ্বারাধ্যক্ষ ) প্রত্যেক পণ্যের জন্য নির্দ্ধারিত শুল্কের ১/৫ ভাগ **দ্বারাদেয় শুল্ক** বলিয়া সংগ্রহ করিবেন। ( এই দ্বারাদেয় শুল্ক ও ) অন্যান্য যে শুল্ক রাজার অনুগ্রহবশতঃ আনীত পণ্যের উপর ধার্য্য হয় তাহা স্বদেশের উপকারের উপর দৃষ্টি রাখিয়া ( শুল্কাধ্যক্ষ ) স্থাপিত করিবেন।

যে যে ভূমিতে যে যে পণ্য উৎপন্ন হয়, তাহা সেই ভূমিতে বিক্রয় করিতে পারা যাইবে না।

খনি হইতে উৎপন্ন ধাতু ও তদ্ধাতুদ্বারা নির্ম্মিত পণ্যসমূহের গ্রহণে গ্রহণকারীর ( ও তদ্বিক্রয়কারীর ) উপর ৬০০ পণ দণ্ড ধার্য্য হইবে।

পুষ্পবাট ও ফলবাট হইতে পুষ্প ও ফল গ্রহণ করিলে, গ্রহণকারীর ( ও তদ্বিক্রয়কারীর ) উপর ৫৪ পণ দণ্ড ধার্য্য হইবে।

ষণ্ড (বা শাকাদি উদ্ভিজ্জ দ্রব্যের ক্ষেত্র) হইতে শাক, মূল ও কন্দ গ্রহণ করিলে গ্রহণকারীর ( ও তদ্বিক্রয়কারীর ) উপর ৫১$\frac{3}{4}$ পণ দণ্ড ধার্য্য হইবে।

( ধান্যাদির ) ক্ষেত্র হইতে সর্ব্বপ্রকার শস্য গ্রহণ করিলে, গ্রহণকারীর ( ও তদ্বিক্রয়কারীর ) উপর ৫৩ পণ দণ্ড ধার্য্য হইবে।

ইহার অতিরিক্ত প্রত্যেক ক্ষেত্রজ দ্রব্যের ( ক্রয়জন্য ) ১ পণ ও ( বিক্রয়জন্য ) ১$\frac{1}{2}$ পণ **সীতাত্যয়** বা কৃষিজাত দ্রব্যসম্বন্ধী দণ্ড বলিয়া ধার্য্য হইবে।

অতএব, নূতন ও পুরাতন পণ্যের উপর বিভিন্ন দেশ ও বিভিন্ন জাতির আচারানুসারে শুল্ক নির্দ্ধারিত হইবে এবং ( দেশে ) সেই সব পণ্যজনিত কোন অপকার সম্ভাবিত হইলে তজ্জন্য অত্যয় বা দণ্ডেরও ব্যবস্থা করিতে হইবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে শুল্কাধ্যক্ষপ্রকরণোক্ত শুল্কব্যবহার-নামক দ্বাবিংশ অধ্যায় ( আদি হইতে ৪৩ অধ্যায় ) সমাপ্ত।

## ত্রয়োবিংশ অধ্যায়

### ৪০শ প্রকরণ—সূত্রাধ্যক্ষ

**সূত্রাধ্যক্ষ** সূত্রশিল্পিকুলে জাত সূত্রকর্ম্মকুশল পুরুষদ্বারা সূত্র, বর্ম্ম ( কবচ ), বস্ত্র ও রজ্জুর ( কর্ত্তন ও বানাদি কার্য্যরূপ ) ব্যবহার বা নির্ম্মাণাদি কর্ম্ম করাইবেন।

বিধবা স্ত্রী, অঙ্গবিকল স্ত্রী, ( অবিবাহিতা ) কন্যা, প্রব্রজিতা ( সন্ন্যাসিনী ) ও **দণ্ডপ্রতিকারিণীর** ( অর্থাৎ যে স্ত্রীলোককে দণ্ডের নিষ্ক্রয়রূপে কর্ম্ম করিতে হয়, সে স্ত্রীলোকের ) সহায়তায়, এবং গণিকামাতৃকা ( বেশ্যাদিগের ধাত্রী ), বৃদ্ধা রাজদাসী ( রাজপরিচারিকা ) ও ( নৃত্যগীতাদিদ্বারা ) দেবতার উপস্থান বা পূজাকার্য্য হইতে যাহারা অযোগ্য বলিয়া নিবৃত্ত হইয়াছে সে সব দেবদাসীগণদ্বারা, **ঊর্ণা** ( মেষাদির লোম ), বল্ক ( মূর্ব্বাদির ত্রসর ), কার্পাস, তুলা ( শাল্মল্যাদি ), শণ ও ক্ষৌম হইতে প্রাপ্ত তন্তুদ্বারা ( সূত্র ) কাটাইবেন।

( সূত্রাধ্যক্ষ ) সূত্রের শ্লক্ষ্ণতা ( চাক্‌চিক্য ), স্থূলতা ও মধ্যতাসম্বন্ধে উত্তমরূপে জানিয়া ( সূত্রকর্ত্তনের ) বেতন নির্দ্ধারিত করিবেন। এবং ( তিনি এক সময়ে কর্ত্তনের বহুত্ব ও অল্পত্ব জানিয়াও ( বেতন নির্দ্ধারণ করিবেন, অর্থাৎ কার্য্যের অধিকতা ও ন্যূনতা বিবেচনা করিয়া তাহা করিবেন )। সূত্রের প্রমাণ ( ওজন ও লম্বতা প্রভৃতি ) জানিয়া ( তিনি ) তাহাদিগের ( বিধবা প্রভৃতির ) গুণ বিবেচনা করিয়া তাহাদিগকে ( তাহাদের প্রীতি ও অন্যের প্রোৎসাহনের জন্য তাহাদিগের ব্যবহারার্থ ) তৈল, আমলক ও অন্যান্য উদ্বর্ত্তনদ্বারা ( অর্থাৎ শরীরের মলাপকর্ষনার্থ অন্যান্য পিষ্টকাদিদ্বারা ) অনুগৃহীত করিবেন।

( পার্বণাদি ) তিথিসমূহেও ( অর্থাৎ যেগুলি কর্ম্মদিবস নহে, সেই সব দিনেও ) দান ও মানদ্বারা ( তাহাদিগের দ্বারা ) কর্ম্ম করাইতে হইবে। দ্রব্যসার ( অর্থাৎ দ্রব্যের মূল্যাদি ) অপেক্ষা করিয়া ( তিনি ) সূত্রহ্রাসের জন্য ( অর্থাৎ সূত্রের ন্যায্য প্রমাণের ন্যূনতার জন্য ) বেতনহ্রাস বিধান করিতে পারিবেন।

( তিনি ) যে-সব তন্তুবায় প্রভৃতি কারুগণ কার্য্যের প্রমাণ, সময়, বেতন ও ফলনিষ্পত্তি ( অর্থাৎ নিষ্পন্ন বস্ত্রাদিরূপ ফল ) সম্বন্ধে চুক্তিতে আবদ্ধ হইবে তাহাদিগের দ্বারাও ( সূত্রকর্ত্তন ও বানাদি ) কর্ম্ম করাইয়া লইবেন, এবং তাহাদিগের ছলপ্রয়োগাদির অবগতির জন্য তিনি তাহাদিগের সহিত সখ্যসূত্রে মিশিয়া চলিবেন।

তিনি ক্ষৌম, দুকূল, ক্রিমিতান ( রেশম ), রাঙ্কব (রঙ্কু-নামক মৃগের লোমজ) ও কার্পাসের সূত্রকর্ত্তন ও সূত্রবানের ( বস্ত্রনির্ম্মাণের ) জন্য কর্ম্মান্ত বা কারখানা স্থাপন করিয়া গন্ধ ও মাল্যদানদ্বারা ও অন্য প্রকার আনুকূল্য-বিধায়ক পারিতোষিকাদিদ্বারা ( শিল্পীদিগকে ) প্রসন্ন রাখিবেন। ( এবং তাহাদিগের দ্বারা তিনি ) নানাপ্রকার বস্ত্র, আস্তরণ ও প্রাবরণ নির্ম্মাণ করাইবেন।

তৎ তৎ কার্য্যে নিপুণ কারু ও শিল্পিগণদ্বারা তিনি কঙ্কটের ( অর্থাৎ সূত্রময় কবচাদির ) কর্ম্মান্ত বা কারখানাও স্থাপিত করিবেন। যে-সব স্ত্রীলোক স্বামীর প্রবাসনিমিত্ত বিযুক্তস্বামিকা, যে-সব বিকলাঙ্গী স্ত্রীলোক ও ( অবিবাহিতা ) কন্যা বাড়ীর বাহিরে নিষ্ক্রান্ত হয় না, অথচ যাহারা স্বপরিশ্রমদ্বারা অর্জ্জিত গ্রাসাচ্ছাদনের উপরই দেহযাত্রা নির্ভর করে, ( সূত্রাধ্যক্ষ ) নিজের দাসীগণদ্বারা তাহাদিগকে অনুবর্ত্তিত করিয়া, প্রীতিসৎকারপূর্ব্বক তাহাদিগের দ্বারা ( সূত্রকর্ত্তন ও বানাদি ) কর্ম্ম করাইবেন।

যে-সব স্ত্রীলোক নিজেরাই অতি প্রত্যূষে সূত্রশালাতে আগমন করিবে,

তাহাদিগের সম্বন্ধে তিনি তাহাদের নিকট হইতে সূত্রাদি ভাণ্ড ( অর্থাৎ নির্ম্মিত সূত্রাদি দ্রব্য ) লইয়া ইহার বিনিময়ে তাহাদিগের প্রাপ্য বেতন দেওয়ার বন্দোবস্ত করিবেন এবং সেই সময়ে সূত্রাদির গুণ পরীক্ষার জন্য প্রদীপের প্রয়োজন হইলে ( অধ্যক্ষকে ) ততখানি প্রকাশযুক্ত প্রদীপের ব্যবস্থা করিতে হইবে যদ্দ্বারা সেই পরীক্ষাকার্য্যই কেবল চলিতে পারে ( অর্থাৎ আগত স্ত্রীলোকদিগের মুখাদি-দর্শন যেন অধিক দীপপ্রকাশে না ঘটিতে পারে )।

( এই অবস্থায় অধ্যক্ষ ) যদি উপস্থিত কোন স্ত্রীলোকের মুখ দর্শন করেন, কিংবা প্রকৃত কার্য্যের অতিরিক্ত কোন বিষয়ে তাহার সঙ্গে কথাবার্ত্তা বলেন, তাহা হইলে তাঁহার উপর উত্তম সাহস দণ্ড বিহিত হইবে। বেতনপ্রাপ্তির নির্দ্ধারিত সময় অতিক্রম করিলে ( তাঁহাকে ) মধ্যম সাহস দণ্ড ভোগ করিতে হইবে এবং ( উৎকোচাদি লাভের আশায় ) অকৃত কর্ম্মের জন্য ( কাহাকেও ) বেতন দিলেও ( তিনি ) সেই মধ্যম সাহস দণ্ড ভোগ করিবেন। যে স্ত্রীলোক বেতন লইয়াও কর্ম্ম করিবে না তাহার উপর অঙ্গুষ্ঠচ্ছেদরূপ দণ্ড ( সূত্রাধ্যক্ষ ) দেওয়াইতে পারিবেন এবং এই দণ্ড তাহাদিগের উপরও পতিত হইতে পারিবে যাহারা ( সূত্রাদি দ্রব্য ) ভক্ষণ ( অর্থাৎ আত্মসাৎ ) করিবে, বা অপরহণ করিবে, কিংবা তাহা লইয়া পলাইয়া যাইবে। ( দেহদণ্ড ছাড়াও ) কর্ম্মকরগণের অপরাধ বিবেচনা করিয়াই তাহাদিগের প্রতি বেতন-কর্ত্তনরূপ দণ্ড বিহিত হইতে পারিবে।

রজ্জুবর্ত্তন ও চর্ম্মময় উপকরণাদি নির্ম্মাণ করিয়া যাহারা জীবিকা উপার্জ্জন করে তাহাদিগের সহিত ( সূত্রাধ্যক্ষ ) স্বয়ং সংসর্গ বা সখ্য রাখিবে। **বরত্রাদি** ( অর্থাৎ গবাশ্বাদির বন্ধনী প্রভৃতি ) ভাণ্ড ( উপকরণদ্রব্যও ) তিনি নির্ম্মাণ করাইবেন ।

( কার্পাসাদি ) সূত্র ও ( শণাদি ) বল্ক হইতে নির্ম্মাতব্য রজ্জু এবং বেত্র ও বেণু হইতে নির্ম্মাতব্য বরত্রা ( গবাশ্বাদির বন্ধনী ), যাহা সন্নাহ ( কবচাদি যুদ্ধোপকরণ ) ও ( রথাদি ) যান এবং ( অশ্বাদি ) যুগ্যের বন্ধনের উপযোগী হইবে—সে-সব বস্তু ( আবশ্যকতানুসারে অধ্যক্ষ ) নির্ম্মাণ করাইবেন ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে সূত্রাধ্যক্ষ-নামক ত্রয়োবিংশ অধ্যায় ( আদি হইতে ৪৪ অধ্যায় ) সমাপ্ত।

# চতুর্ব্বিংশ অধ্যায়

## ৪১শ প্রকরণ—**সীতাধ্যক্ষ বা কৃষিকর্ম্মাধ্যক্ষ**

কৃষিশাস্ত্র, শুল্বশাস্ত্র ( ভূমির সিরাসমূহবিষয়ক শাস্ত্র ), বৃক্ষের আয়ুর্ব্বেদশাস্ত্র স্বয়ং উত্তমরূপে জানিয়া কিংবা তৎ তৎ শাস্ত্রে অভিজ্ঞ ব্যক্তিগণের সহায়তা লইয়া, **সীতাধ্যক্ষ** ( রাজকীয় কৃষিকর্ম্মাধ্যক্ষ ) সর্ব্বপ্রকার ধান্য, পুষ্প, ফল, শাক, কন্দ, মূল, বাল্লিক্য ( কুষ্মাণ্ড প্রভৃতি বল্লীজাত ফল ), ক্ষৌম ও কার্পাসের বীজ যথাসময়ে সংগ্রহ করিবেন।

তিনি ( সীতাধ্যক্ষ ) বহু হলদ্বারা পরিকৃষ্ট নিজ ( বা সরকারী ) ভূমিতে ( মতান্তরে, সেই সেই বীজের উপযোগপ্রাপ্ত ভূমিতে ) উক্ত বীজসমূহ দাস ( ক্রীতদাসাদি ), কর্ম্মকর ( বেতনভোগী কর্ম্মকর ) ও কর্ম্মদ্বারা দণ্ডনিষ্ক্রয়কারী পুরুষগণদ্বারা বপন করাইবেন।

( সীতাধ্যক্ষ ) এই সব দাসাদিকে ভূমিকর্ষণের ( হলাদি ) যন্ত্রপাতি, ( অন্যান্য রজ্জু প্রভৃতি ) উপকরণ ও বলীবর্দ্দের সঙ্গে সংসর্গ ( অর্থাৎ এগুলির রক্ষাভার ) হইতে নিবারিত রাখিবেন। সেইরূপ কারু, কর্ম্মার ( লৌহকার ), **কুট্টাক** ( তক্ষা ), মেদক ( খনক ; ভেদক-পাঠ সঙ্গততর ), রজ্জুবর্ত্তক ( রজ্জুনির্ম্মাণকারী ) ও সর্পগ্রহদিগের ( সর্পগ্রহণকারীদিগের ) সহিতও ( ইহাদিগকে ) সংসৃষ্ট রাখিবেন না।

(কারু প্রভৃতির) দোষে কৃষিকর্ম্মের যে ফলহানি ঘটিবে, সেই হাপিত (নাশিত) ফলের পরিমাণানুসারে তাহাদের প্রতি অর্থদণ্ড বিহিত হইবে।

( শস্যনিষ্পত্তির উপযোগী বৃষ্টিপাতের পরিমাণ নিরূপিত হইতেছে। ) জাঙ্গল বা মরুপ্রায় দেশ সম্বন্ধে ( বর্ষমানার্থক কুন্ডে ) ষোড়শ দ্রোণ-পরিমিত বর্ষণজল জমা হইলে, ইহাই শস্যনিষ্পাদনে পর্য্যাপ্ত বর্ষণের সূচনা বলিয়া পরিগণিত হইবে। অনূপ বা জলপ্রায় প্রদেশ সম্বন্ধে ইহার দেড়গুণ অর্থাৎ ২৪ দ্রোণ বর্ষা পর্য্যাপ্ত বলিয়া গৃহীত হইবে। কোন্ কোন্ দেশে কতখানি বর্ষা হইলে ফসল পর্য্যাপ্ত হইবে তাহা বলা হইতেছে,—**অশ্মক**-দেশে ( মহারাষ্ট্র প্রদেশে ) ১৩½ দ্রোণ ও **অবন্তী**-দেশে ২৩ দ্রোণ বর্ষপ্রমাণ বলিয়া গৃহীত। **অপরান্ত**-প্রদেশে ( কঙ্কণ-নামক পাশ্চাত্ত্যদেশে ) অপরিমিত বর্ষার প্রয়োজন ;

হিমবৎ-প্রদেশে ও যে-সব দেশে কুল্যা বা খালদ্বারা আনীত জলদ্বারা কৃষিকর্ম্ম সাধিত হয় সে-সব দেশে স্বস্বকালের উচিত বর্ষণদ্বারা শস্য-নিষ্পত্তি ঘটে।

বর্ষণের চারি মাসের অর্থাৎ শ্রাবণ, ভাদ্র, আশ্বিন ও কার্ত্তিকের মধ্যে প্রথম মাস (অর্থাৎ শ্রাবণ) ও চরম মাস (অর্থাৎ কার্ত্তিক)—এই উভয় মাসে (উক্ত দেশসমূহের পক্ষে বর্ণিত পর্য্যাপ্ত) বর্ষণপরিমাণের ⅓ অংশ ও মধ্যম দুই মাসে (অর্থাৎ ভাদ্র ও আশ্বিন মাসে) ⅔ অংশ পাওয়া গেলেই (বর্ষণ-সম্বন্ধে) সংবৎসর শোভন বলিয়া পরিজ্ঞাত হইতে পারে।

বর্ষণজনিত সু-সংবৎসরের উপলব্ধি হয় **বৃহস্পতি** গ্রহের স্থান (মেষাদি-রাশিতে অবস্থান), গমন (তদন্যরাশিতে সংক্রমণ) ও গর্ভাধান (অর্থাৎ বৃহস্পতির গতির ফলে অগ্রহায়ণ প্রভৃতি মাসে তুষারপাত প্রভৃতি) হইতে, **শুক্র**গ্রহের উদয়, অস্ত ও চার (অর্থাৎ আষাঢ় মাসের পঞ্চমী প্রভৃতি নয়টি তিথিতে ইহার সঞ্চার) হইতে এবং **সূর্য্যের** প্রকৃতি বা স্বভাবের (মণ্ডলবেষ্টনাদিরূপ) বিকৃতি বা অন্যথাভাব হইতে।

বর্ণিতরূপ সূর্য্য হইতে শস্যের বীজনিষ্পত্তি, বর্ণিতরূপ বৃহস্পতি হইতে শস্যের স্তম্ব বর্দ্ধন, এবং বর্ণিতরূপ শুক্র হইতে বৃষ্টি অনুমিত হইতে পারে।

যদি তিন মেঘ (বর্ষা-বাদল) সপ্তাহ-কাল পর্য্যন্ত অবিচ্ছিন্নভাবে বর্ষণ করে (অর্থাৎ এইভাবে সপ্তাহকাল পর্য্যন্ত যদি তিন বার বর্ষণ হয়), এবং যদি অশীতি বার মেঘ সান্দ্র-বিন্দুবর্ষী হয়, এবং ষষ্টি বার আতপযুক্ত মেঘ বর্ষণ করে, তাহা হইলে এইরূপ বৃষ্টিই সম (অর্থাৎ অন্যূন ও অনতিরিক্ত) বলিয়া লোকহিতকর হইবে ॥ ১ ॥

যে স্থানে (মেঘ বা পর্জ্জন্য) বায়ু ও আতপকে পৃথক করিয়া বিভক্ত করিয়া অর্থাৎ বায়ু ও রৌদ্রকে নিজ নিজ কার্য্য করিতে অবসর দিয়া এবং (ভূমিতে) তিন বার কর্ষণের অবসর উৎপাদন করিয়া বর্ষণ করে, সেই স্থানে শস্যাগম নিশ্চিত ॥ ২ ॥

তৎপর (অর্থাৎ যথোক্ত বর্ষণপ্রমাণ অবগত হইয়া, সীতাধ্যক্ষ) প্রচুর জলদ্বারা নিষ্পাদ্য ও অল্প জলদ্বারা নিষ্পাদ্য শস্য বপন করাইবেন।

শালি, ব্রীহি (ধান্যাদি), কোদ্রব, তিল, প্রিয়ঙ্গু, দারক ও বরক—এই সাত প্রকার শস্যের বীজ বর্ষার পূর্ব্বভাগে বপন করিতে হয়। মুদ্গ, মাষ ও শৈম্ব (শিম্ব বা শিম প্রভৃতি),—এই তিন প্রকার শস্যের বীজ বর্ষার মধ্যভাগে বপন করিতে হয়। আর, কুসুম্ভ, মসুর, কুলুথ, যব, গোধুম, কলায়,

অতসী ও সর্ষপ—এই আট প্রকার শস্যের বীজ বর্ষার শেষভাগে বপন করিতে হয়।

অথবা, উক্ত শস্যাদির বীজবপন তৎতৎ বীজের সম্যক্ নিষ্পত্তির উপযোগী ঋতু-অনুসারেও করা যাইতে পারে।

যে ক্ষেত্রে বপন করা হইয়াছে তদতিরিক্ত ক্ষেত্রে **অর্দ্ধসীতিকেরা** (অর্থাৎ যাহারা ফসলের অর্দ্ধভাগ নেওয়ার স্বীকারে বপন করে তাহারা) বপনকার্যভার লইতে পারিবে। অথবা যাহারা (স্বামিসম্বন্ধীয় বীজাদি লইয়া) কেবল স্বশরীরের আয়াসমাত্রদ্বারা উপজীবিকা অর্জ্জন করে, তাহারা ফসলের ১/৪ বা ১/৫ অংশ স্বীকার করিয়া বপনাদি কার্য্য করিতে পারে। (উক্ত বপনকারীরা) ফসলের অনির্দ্ধারিত অংশও স্বামীর ইচ্ছানুসারে তাঁহাকে দিতে পারে, কিন্তু, তাহাদের কোনও কষ্ট উপস্থিত হইলে এই প্রকার ব্যবস্থা না-ও করা যাইতে পারে।

(শাস্ত্রানুসারে রাজাই ভূমি ও জলের অধিপতি, তাই রাজপ্রাপ্য ভূমিকরের ন্যায় জলকরও কৃষকদিগকে দিতে হয়। সম্প্রতি সেই জলকর নির্ণীত হইতেছে, যথা)—কৃষকেরা নিজ পরিশ্রমে নিষ্পাদিত (তড়াগাদি) সেতু হইতে (কুম্ভাদি ভরিয়া) হস্তে বহনপূর্ব্বক জল নিয়া কৃষিকর্ম্ম করিলে সেই জলব্যবহার-জন্য (রাজাকে) ১/৫ অংশ দিবে, স্কন্ধে বহনপূর্ব্বক জল নিয়া কৃষিকর্ম্ম করিলে ১/৪ অংশ দিবে, এবং স্রোতযন্ত্র অর্থাৎ খাল প্রভৃতি জলসারণী হইতে জল নিয়া কৃষিকর্ম্ম করিলে ফসলের ১/৩ অংশ দিবে।

(স্বসেতুভিন্ন অন্য) নদী, সরোবর, তড়াগ ও কূপ হইতে (অরঘট্টাদি যন্ত্রদ্বারা) জল ব্যবহার করিয়া কৃষিকর্ম্ম করিলে (কৃষকেরা) (রাজাকে) ফসলের ১/৪ অংশ দিবে।

(সীতাধ্যক্ষ) কৃষিকর্ম্মে অপেক্ষিত জলের (প্রাচুর্য্য ও অপ্রাচুর্য্য) অনুসারে কেদারক্ষেত্রে বাপ্য, হেমন্তকালে বাপ্য, কিংবা গ্রীষ্মকালে বাপ্য শস্য বাপিত করিবেন।

(সর্ব্বপ্রকার ফসলের মধ্যে) শালিধান্যাদির ফসল উত্তম (ইহাতে অল্প আয়াস ও ব্যয় হয়—ফল অধিক)। কদলী প্রভৃতি ষণ্ডের ফসল মধ্যম। ইক্ষুর ফসল অধম। কারণ, ইহার বপনাদিতে নানাপ্রকার বিঘ্ন (মনুষ্য ও মূষিকাদির উপদ্রব) আছে ও ইহা অত্যন্ত ব্যয়সাধ্য।

(কুষ্মাণ্ডাদি) বল্লীফলের উত্তম বাপদেশ হইল জলের পর্য্যন্তদেশ, যাহাতে

জলের ফেন আঘাত করে। পিপ্পলী, মৃদ্বীক (আঙ্গুর) ও ইক্ষুর উত্তম বপনস্থান হইল জলের পরিবাহ বা উচ্ছ্বাসের পরিসর-প্রদেশ। শাক ও মূলের উত্তম বাপস্থান কূপপার্শ্বস্থ ভূমিভাগ। হরিতক বা সবজীর ফসলের উত্তম স্থান হইল হরণি বা কুল্যাদির পর্যন্তপ্রদেশ (মতান্তরে, হরণি তড়াগাদির রিক্তভূত আর্দ্র-প্রদেশ)। পালি বা ক্ষেত্রমধ্যস্থিত সেতু বা জলবন্ধ হইল ছেদনযোগ্য গন্ধ, ভৈষজ্য, উশীর, হ্রীবের (বালাখ্য গন্ধদ্রব্য বিশেষ) ও পিণ্ডালুক (কচাল প্রভৃতি রোমকন্দ) প্রভৃতির উত্তম বপনস্থান। (সীতাধ্যক্ষ) স্ব স্ব যোগ্য ভূমিতে স্থলপ্ররোহিণী ও জলপ্রায়প্রদেশপ্ররোহিণী ওষধি স্থাপিত বা বাপিত করিবেন।

(ক্ষেত্রে বপনযোগ্য বীজসমূহের সংস্কারপ্রথা নির্দ্দিষ্ট হইতেছে।) ধান্যবীজ-সমূহের সাতদিবস পর্য্যন্ত **তুষার-পায়ন** (অর্থাৎ রাত্রিতে তুষার পানের জন্য রক্ষণ) ও **উষ্ণশোষণ** (অর্থাৎ দিবাভাগে রৌদ্রে রক্ষণ) করিতে হইবে। কোশীধান্যসমূহেরও (মুদ্গমাষাদির বীজেরও) তিন দিন বা পাঁচ দিন পর্য্যন্ত এই কার্য্য (অর্থাৎ তুষার-পায়ন ও উষ্ণশোষণ) করিতে হইবে। (ইক্ষু প্রভৃতি) কাণ্ডবীজের (অর্থাৎ যাহাদের টুকরাগুলি বপন করিতে হয়) ছিন্নপ্রদেশগুলিতে মধু, ঘৃত ও শূকরের বসা (চর্ব্বী) গোময়যুক্ত করিয়া লেপন করিতে হয়। (সূরণাদি) কন্দগুলির ছেদলেপ কেবল মধু ও ঘৃতদ্বারা করিতে হয়। (কার্পাসাদি) অস্থিবীজসমূহে গোময়দ্বারা লেপ দিতে হয়। (আম্র-পনসাদি) বৃক্ষের বীজনিবেশগর্ত্তে তৃণাদিদ্বারা দাহ বা উষ্ণতা দিতে হয় এবং যথার্থ সময়ে (অর্থাৎ পুষ্পফলাদির প্রসব সময়ে) গরুর অস্থি ও গোময়দ্বারা দোহদ দিতে হয়।

উক্ত সর্ব্বপ্রকার বীজ যখন অঙ্কুরিত হইবে, তখন সেগুলিকে স্নুহি-নামক ওষধির ক্ষীরের সহিত মিশ্রিত করিয়া আর্দ্র ক্ষুদ্র মৎস্যদ্বারা সেচন করিতে হয়।

কার্পাসবীজের সার ও সর্পের নির্ম্মোক (সর্পত্বক্) একসঙ্গে করিয়া ধূপিত করিতে হইবে। এই সম্মিলিত উভয়বিধ দ্রব্যের (ধূপনজনিত) ধূম যেখানে থাকিবে সেখানে কোন সর্প থাকিতে পারে না ॥ ৩ ॥

সর্ব্বপ্রকার বীজেরই প্রথম বপনসময়ে, ইহার প্রথম বীজমুষ্টি স্বর্ণ সংযুক্তজল-দ্বারা সিক্ত করিয়া বপন করিতে হয়। নিম্নবর্ত্তী মন্ত্রও তৎসঙ্গে পাঠ করিতে হয়, যথা—

**প্রজাপতি, কাশ্যপ** (সূর্য্যপুত্র) ও (পর্জ্জন্য) দেবকে সর্ব্বদা নমস্কার জানাইতেছি। **সীতাদেবী** (কৃষির অধিষ্ঠাত্রী দেবীর নাম এখানে 'সীতা' বলিয়া ধৃত হইয়াছে) আমার বীজ ও ধনসমূহের বৃদ্ধি বিধান করুন ॥ ৪ ॥

(সীতাধ্যক্ষ) ষণ্ডবাট-পালক, গো-পালক, দাস ও অন্যান্য কর্ম্মকরের জন্য প্রত্যেক পুরুষের পরিশ্রমের অনুরূপ ভক্ত বা ভোজন দানের ব্যবস্থা করিবেন এবং (তিনি) তাহাদের বেতন-জন্য প্রত্যেককে প্রতিমাসে ১¼ পণ দিবেন। (তিনি) প্রত্যেকের কর্ম্মানুসারে, কারুদিগকে (তক্ষাদিকে) ভক্ত (ভোজন) ও বেতন (মাসিক নগদ মাহিনা) দিবার ব্যবস্থা করিবেন। দেবকার্য্যের জন্য (বৃক্ষ হইতে স্বয়ং) পতিত পুষ্প ও ফল, এবং **নবশস্য**-নামক ইষ্টির (নবান্ন-ক্রিয়ার) উদ্দেশ্যে (স্বয়ং পতিত) ব্রীহি ও যব **শ্রোত্রিয়** ব্রাহ্মণেরা ও তপস্বীরা আহরণ করিতে পারিবেন। আর যাহারা উঞ্ছবৃত্তি করিয়া জীবিকা চালান তাহারা (খলনিবেশিত) ধান্যসমূহের সমীপগত কণিশাদি সংগ্রহ করিতে পারিবেন।

চতুর (অর্থাৎ অর্থসঞ্চয়বিধানজ্ঞ) ব্যক্তি যথাসময়ে সমুৎপন্ন সর্ব্বপ্রকার শস্যাদি (রক্ষণস্থানে) প্রবেশ করাইবেন এবং তেমন চতুর ব্যক্তি কখনই পলাল (বা তুষ) পর্য্যন্ত ক্ষেত্রে রাখিবেন না॥ ৫ ॥

প্রকর বা ধান্যনিবেশস্থান (গোলা) সমুচ্ছ্রিত অর্থাৎ উচ্চ করিয়া তৈয়ার করাইতে হইবে। এই গৃহগুলির শিরোদেশ যেন পরস্পর সংশ্লিষ্ট না হয় এবং তুচ্ছাকার (অর্থাৎ প্রচণ্ড বায়ু প্রভৃতিদ্বারা অপহারযোগ্য) না হয়—সেদিকে দৃষ্টি রাখিতে হইবে॥ ৬ ॥

মণ্ডলের সমীপে (অর্থাৎ যে স্থানে বলীবর্দ্দ মণ্ডলভ্রমণ করিয়া স্তম্বধান্যের বিশ্লেষণ করে তৎসমীপেই) খল-প্রকর (অর্থাৎ ধান্য মাড়িবার খামারসমূহ) নির্ম্মিত করা হইবে। যাহারা খলে কর্ম্মকর তাহাদের নিকট অগ্নি থাকিবে না বরং তাহারা সঙ্গে সঙ্গে জল রাখিবে (যেন অগ্নিদাহ উপস্থিত হইলে অগ্নিপ্রশমার্থ তাহারা সেই জল ব্যবহার করিতে পারে)॥ ৭ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে সীতাধ্যক্ষ-নামক চতুর্বিংশ অধ্যায় (আদি হইতে ৪৫ অধ্যায়) সমাপ্ত।

# পঞ্চবিংশ অধ্যায়

## ৪২শ প্রকরণ—সুরাধ্যক্ষ

**সুরাধ্যক্ষ** দুর্গে, জনপদে বা স্কন্ধাকরে ( সেনানিবেশস্থানে ) সুরা ও তৎকিণ্বের ( সুরাবীজের ) ব্যবহার বা ব্যাপার, তৎকর্ম্মকুলে উৎপন্ন নিপুণ সুরা ও কিণ্বব্যবহারিগণদ্বারা করাইবেন এবং এই ব্যাপার তিনি **একমুখভাবে** ( অর্থাৎ একস্থানে দ্রব্য রাখিয়া কেন্দ্রীকরণহিসাবে ), বা **বহুমুখভাবে** ( অর্থৎ অনেক স্থানে দ্রব্য রাখিয়া বিকেন্দ্রীকরণহিসাবে ) চালাইবেন, অথবা, ক্রয় ও বিক্রয়ের অবস্থা বুঝিয়া অন্যতরভাবে বা উভয়ভাবেও চালাইতে পারেন। নির্দ্দিষ্ট স্থানের অতিরিক্ত স্থানে ( সুরা ও কিণ্বের ) উৎপাদনকারী, ক্রয়কারী ও বিক্রয়কারীদিগের উপর ৬০০ পণ দণ্ড বিহিত হইবে। ( তিনটি কারণে ) সুরাধ্যক্ষকে পর্য্যবেক্ষণ করিতে হইবে যেন গ্রাম হইতে সুরা ( অর্থাৎ সুরামত্ত ব্যক্তিগণ ) বাহিরে নিঃসৃত না হইতে পারে এবং গৃহ হইতে গৃহান্তরে বা জনাকীর্ণ স্থানে যাইতে না পারে—ইহার প্রথম কারণ এই যে, এইরূপ ব্যবস্থা না থাকিলে তৎতৎকর্ম্মে নিযুক্ত ব্যক্তিগণের প্রমাদে বা অনবধানতায় পতিত হইবার ভয় হইতে পারে; দ্বিতীয় কারণ, আর্য্যজনদিগের মর্য্যাদা অতিক্রান্ত হইবার ভয় হইতে পারে; তৃতীয় কারণ, তীক্ষ্ণ ( কঠোরস্বভাব শূর )-গণের ( অনুচিত কার্য্যে ) উৎসাহ ( শস্ত্রাদিপ্রয়োগ-সম্বন্ধে ) বাড়িয়া যাইবার ভয়ও হইতে পারে।

( রাজমুদ্রাদিদ্বারা ) চিহ্নিত অল্প পরিমাণ সুরা, যথা—১/৪ কুড়ুব, ১/২ কুড়ুব বা ১ কুড়ুব, অথবা ১/২ প্রস্থ বা ১ প্রস্থ পরিমাণ তাহারাই ( বাহিরে ) নিতে পারিবে যাহাদের শৌচ বা শুচিতা ( সুরাধ্যক্ষেরও ) পরিজ্ঞাত আছে।

যাহারা সুরা লইয়া অন্যত্র সঞ্চরণের অনুমতি পাইবে না, এমন লোকেরা ( নির্দ্দিষ্ট ) পানাগারে বা মদের দোকানে মদ্যপান করিতে পারিবে। ( কোন মদ্যপায়ীদ্বারা ) নিক্ষেপ, উপনিধি ( মুদ্রাযুক্ত ন্যাস ), প্রয়োগ ( আধি বা বন্ধক ) ও ( চোরাদিদ্বারা ) অপহৃত বা অন্যভাবে প্রাপ্ত দ্রব্যসমূহের কিংবা বে-আইনী ভাবে উপগত দ্রব্যসমূহের তত্ত্ব জানিবার অভিপ্রায়ে এবং অস্বামিক ( বা অনবগত-মালিক ) কুপ্য দ্রব্য ও হিরণ্য ( নগত টাকা ) পাইয়া, ( মদ্যব্যবসায়ী ) নিক্ষেপাদি রক্ষাকারীকে ( পানাগার হইতে ) অন্য কোন স্থানে কোন ছলনায় ( সুরাধ্যক্ষের সহায়তায় ) ধরাইয়া দিবে। এবং ( পানাগারে ) কেহ আয়ের অধিক ব্যয়কারী

কিংবা আয়তি বা উত্তরকালের জন্য সঞ্চয় না রাখিয়া ব্যয়কারী ( মদ্যপায়ীকেও ) ধরাইয়া দিবে।

অনর্ঘের সর্ত্তে ( বিনা মূল্যে বা অল্পমূল্যে ) ও কালান্তরে দেয় মূল্যের সর্ত্তে ( সুরাবিক্রয়ী ) কাহাকেও উত্তম সুরা দিতে পারিবে না, কিন্তু দুষ্ট বা দোষযুক্ত সুরা দিতে পারিবে। সেই দুষ্ট সুরাও ( উত্তম সুরা বিক্রয়ের স্থান হইতে ) অন্যত্র বিক্রয় করাইতে হইবে। ( এই দুষ্ট সুরা ) দাস ও ( ক্ষুদ্র ) কর্ম্মকরদিগকে বেতন-রূপে ( অর্থাৎ বেতনের পরিবর্ত্তে ) দেওয়া যাইতে পারে। অথবা, ( এই দুষ্ট সুরা ) ( উষ্ট্রাদি ) বাহন-পশুর পানীয় দ্রব্যরূপে বা শূকরের পোষণার্থ ব্যবহৃত হইতে পারে।

সুরাধ্যক্ষকে তেমন পানাগার প্রস্তুত করাইতে হইবে—যাহাতে অনেক কক্ষ্যা বা কামরা থাকিবে, যাহাতে ভিন্ন ভিন্ন শয্যা ও আসন থাকিবে, যাহাতে পৃথক্ পানোপযোগী স্থানও থাকিবে, যাহাতে গন্ধদ্রব্য, মাল্য ও জল রক্ষিত থাকিবে এবং যাহা ভিন্ন ভিন্ন ঋতুতে ভোগ্যবস্তুর সমাবেশে সুখকর হইবে।

গূঢ়পুরুষেরা ( পানাগারে কর্ম্মকরাদিরূপে ) অবস্থিত থাকিয়া ( মদ্যপায়ীদিগের) ব্যয় প্রকৃতিসিদ্ধ ( অর্থাৎ সাধারণ ) কিংবা উৎপত্তি-সিদ্ধ ( অর্থাৎ অপূর্ব্ব উপায়ে প্রাপ্ত ) ইহা জানিয়া লইবে এবং তাহারা আরও জানিবে—কোন আগন্তুক ( বিদেশাগত লোক ) সেখানে আসিয়াছে কি না।

( এই গূঢ়পুরুষেরা ) মদ্যপানে মত্ত হইয়া সুপ্ত ক্রেতাদিগের ( শরীরে অবস্থিত ) অলঙ্কার, আচ্ছাদন ও ( সঙ্গে রক্ষিত ) হিরণ্য ( নগদ টাকা ) সম্বন্ধেও তত্ত্ব জানিয়া রাখিবে। সেই ( অলঙ্কারাদির ) নাশ ঘটিলে, ( মদ্যবিক্রেতা ) বণিকেরা তাহা পূরণ করিয়া দিতে ও তৎ পরিমিত অর্থদণ্ডও ( রাজসরকারের ) দিতে বাধ্য থাকিবে।

পৃথক পৃথক্স্থিত একান্ত কক্ষ্যাগুলিতে যে-সব আগন্তুক ( বিদেশাগত ) ও স্বদেশনিবাসী আর্য্যভাবে প্রতীয়মান লোকেরা মদমত্ত অবস্থায় শুইয়া আছে তাহাদের অভিপ্রায় মদ্যবণিকেরা নিজ-নিজ রুচিরাকৃতি দাসীদ্বারা অবগত হইবে।

মেদক, প্রসন্না, আসব, অরিষ্ট, মৈরেয় ও মধু—এই ছয় প্রকার সুরার নিরূপণ করা হইতেছে।

এক দ্রোণ-পরিমিত জল, ½ আঢ়ক-পরিমিত তণ্ডুল বা চাউল ও তিন প্রস্থ পরিমিত কিণ্ব ( সুরাবীজ )—এই তিন বস্তুর মিশ্রণের নাম মেদকযোগ ( অর্থাৎ এই বস্তুগুলি মিলিত হইলে মেদক-নামক সুরা প্রস্তুত হয় )।

১২ আঢ়ক-পরিমিত পিষ্ট ( ময়দা বা আটা ) ও ৫ প্রস্থ-পরিমিত কিণ্ব বা তৎস্থলে পুত্রক-নামক বৃক্ষের ছাল ও ফলযুক্ত ( বক্ষ্যমাণ ) জাতিসম্ভার (পাঠালোধ্র প্রভৃতি যোগ ) মিশাইয়া **প্রসন্না**যোগ ( অর্থাৎ প্রসন্না-নামক সুরা ) তৈয়ার করা যায়।

১ তুলা ( বা ১০০ পল )-পরিমিত কপিত্থফলসার, ৫ তুলা ( বা ৫০০ পল ) পরিমিত ফাণিত ( কাঁচা ইক্ষুরস = রাব, ইহার নামান্তর ) ও ১ প্রস্থ মধু মিশাইয়া **আসব**যোগ তৈয়ার করা যায়। এই যোগে যদি এক-চতুর্থাংশ কপিত্থাদির পরিমাণ অধিক করা হয়, তাহা হইলে এই আসবযোগ উত্তম বলিয়া পরিজ্ঞাত হয়, এবং ইহাতে যদি কপিত্থাদির পরিমাণ এক চতুর্থাংশ কম করা হয়, তাহা হইলে ইহা নিকৃষ্ট আসবযোগ বলিয়া পরিজ্ঞাত হয়।

প্রত্যেক রোগের উপশমের জন্য চিকিৎসকগণ যে ভাবে অরিষ্ট প্রস্তুত করেন সেইভাবেই ( অর্থাৎ বৈদ্যপ্রসিদ্ধ উপায়ে ) **অরিষ্ট**যোগ বুঝিতে হইবে।

মেষশৃঙ্গী-নামক বৃক্ষের ছালের ক্বাথদ্বারা আর্দ্রীকৃত ও গুল বা গুড়ের প্রতিবাপ বা মিশ্রণে যদি ত্রিফলার যোগ দেওয়া হয়, কিংবা ত্রিফলার স্থলে পিপুল ও মরিচের সম্ভার দেওয়া হয়, তাহা হইলে ইহা **মৈরেয়**যোগ বলিয়া আখ্যাত হয়। সর্ব্বপ্রকার গুল বা গুড়যুক্ত মদ্যেই ত্রিফলা সম্ভার ব্যবহৃত হইয়া থাকে।

মৃদ্বীকা বা দ্রাক্ষার রস হইতে প্রস্তুত সুরার নাম **মধু**। এই মধুর উৎপত্তি-দেশের নামানুসারে দুইটি আখ্যান ( দ্ব্যাখ্যানং পাঠই সমীচীন মনে হয় ) বা নাম হয়, যথা—**কাপিশায়ন** ( অর্থাৎ কপিশা-নামক নদীতীরস্থ দেশজাত ) ও **হারহূরক** ( অর্থাৎ হরহূর-নামক নগরে জাত ) !

মাষকল্ক হইতে ভাবিত জল, কাঁচাই হউক বা সিদ্ধই হউক, ১ দ্রোণ-পরিমিত লইয়া, তাহাতে ১⅓ দ্রোণ-পরিমিত তণ্ডুলপিষ্ট মিশাইয়া এবং তাহাতে ১ কর্ষ-পরিমিত মোরটাদি বস্তু যোগ করিয়া **কিণ্ব**-নামক যোগ বা বন্ধ ( অর্থাৎ সুরাবীজ) প্রস্তুত করিতে হয়।

মেদক ও **প্রসন্না**-নামক সুরাতে এক প্রকার সম্ভারযোগ দেওয়া হয় এবং এই যোগ পাঠা ( অপর নাম অম্বষ্ঠা, ইহা এক প্রকার বৃক্ষ ), লোধ্র, তেজোবতী ( গজপিপ্পলী ), এলা ( এলাচী ), বালুক, মধুক ( মধুযষ্টি ), মধুরসা ( আঙ্গুর, মতান্তরে দূর্ব্বা ), প্রিয়ঙ্গু দারুহরিদ্রা, মরিচ ও পিপ্পলীর প্রত্যেকটির চূর্ণ পাঁচ কর্ষ-পরিমিত লইয়া প্রস্তুত করিতে হয়। যদি কটশর্করা মধুকের কষায় যুক্ত

করিয়া ( মেদক ও প্রসন্ন-নামক সুরাতে ) মিশ্রিত করা হয়, তাহা হইলে এই উভয় প্রকার সুরার বর্ণ প্রসাদগুণযুক্ত হয় ( অর্থাৎ মনোরম হয় )।

আসবসম্ভার ( বা আসব-নামক সুরার মসলা ) তৈয়ার করিতে হইলে, চোচ ( দারুচিনি ), চিত্রক, বিড়ঙ্গ ও গজপিপ্পলী এইগুলির প্রত্যেকটি এক কর্ষ পরিমাণ এবং ক্রমুক ( গুবাক ), মধুক, মুস্তা ( মুথা ) ও লোধ্র—এইগুলির প্রত্যেকটির দুই কর্ষ পরিমাণ লইয়া ইহা ( সম্ভার ) প্রস্তুত করিতে হয়। যে কোন দ্রব্যের আসব করিতে হইলে, উক্ত ( চোচাদি ) দ্রব্যসমূহের $\frac{১}{১০}$ ভাগ করিয়া দিলে সেই আসবের বীজবন্ধ প্রস্তুত হইতে পারে।

**শ্বেতসুরা**-নামক সুরা প্রস্তুত করিতে হইলে প্রসন্না-সুরা প্রস্তুত করার যোগই প্রযুক্ত হইবে ( টীকাকারদিগের মতে, ইহাতে প্রসন্নার সম্ভার ও বীজবন্ধ ব্যবহার করিতে হয় না )।

( সুরার নিম্নলিখিত প্রকারভেদও হইতে পারে, যথা— (১) **সহকার সুরা** ( অর্থাৎ যে সুরাতে আম্ররস বা আম্রতৈলাদি মিশ্রিত করা হয় ), (২) **রসোত্তরা** ( অর্থাৎ যে সুরাতে গুড়প্রতিবাপ যোগ করা হয় ), (৩) **বীজোত্তরা** যাহার অপর নাম মহাসুরা ( অর্থাৎ যাহাতে বীজবন্ধদ্রব্যের মাত্রার আধিক্য থাকে ) ও (৪) **সম্ভারিকী** ( অর্থাৎ যে সুরাতে সম্ভারের মাত্রার আধিক্য থাকে )।

উক্ত সর্ব্বপ্রকার সুরাতে যদি মোরটা ( মূলপুষ্পিকা-নামক বল্লীভেদ ), পলাশ ( কিংশুক )- পত্তূর ( লোহমারক, ইহা এক প্রকার ঔষধ ), মেষশৃঙ্গী, করঞ্জ ও ক্ষীরবৃক্ষের ( বটাদিবৃক্ষের ) কষায়দ্বারা ভাবিত করিয়া দগ্ধ কটশর্করার চূর্ণ, লোধ্র, চিত্রক, বিড়ঙ্গ, পাঠা, মুস্তা, কলিঙ্গযব ( কলিঙ্গদেশে উৎপন্ন যব ), দারুহরিদ্রা, ইন্দীবর, শতপুষ্পা, অপামার্গ, সপ্তপর্ণ, নিম্ব ও আস্ফোতের ( বা আস্ফোট বা অর্কবৃক্ষের ) কল্কের সহিত ( সেই শর্করার ) অর্ধ পরিমাণ যুক্ত করিয়া, ইহার অদৃশ্যনখমুষ্টিমেয় পরিমাণ এককুম্ভ বা খারী-পরিমিত রাজার পানযোগ্য তৎ তৎ সুরাতে প্রক্ষিপ্ত করা যায়, তাহা হইলে ইহা সুরাগুলিতে প্রসাদ-গুণ আনয়ন করে ( অর্থাৎ সুরাগুলিকে মনোরম করিতে পারে ) এবং যদি ইহাতে পঞ্চপল-পরিমিত ফাণিত প্রদত্ত হয়, তাহা হইলে ইহার রস বা স্বাদ বর্দ্ধিত হইতে পারে। কুটুম্বী বা গৃহস্থেরা ( বিবাহাদি ) গৃহকৃত্যে শ্বেতসুরা ও ঔষধের জন্য অরিষ্ট কিংবা অন্যপ্রকার সুরা তৈয়ার ( বা ব্যবহার ) করিতে পারিবে।

( বসন্তাদি ) উৎসবে, ( বন্ধুবান্ধবের ) সমাজে ( বা মিলনে ) ও যাত্রাতে

( অর্থাৎ ইষ্টদেবতাদির শোভাযাত্রাতে ) চারিদিন পর্য্যন্ত সুরা ব্যবহারের আদেশ ( সুরাধ্যক্ষ ) দিতে পারিবেন। ( উক্ত উৎসবাদিতে সুরাধ্যক্ষের ) অনুমতি না লইয়া যাহারা সুরাপান করিবে তাহাদিগের প্রহবণ বা তুষ্টিভোজনের পরে, ( সুরাধ্যক্ষ ) তাহাদিগের নিকট হইতে প্রতিদিনের হিসাবে দণ্ড গ্রহণ করিবেন ( মতান্তরে, রাজকর্ম্মকরেরা বিনা অনুমতিতে যে কয়েকদিন মদমত্ত হইয়া কর্ম্মহানি উৎপাদন করিবে, সেই দৈনিক হানি অনুসারে তিনি দণ্ড ব্যবস্থা করিবেন, —এই ব্যাখ্যা )।

সুরাপাককার্য্যে ও কিণ্বপ্রস্তুতকরণকার্য্যে ( তদ্-রসে অনভিজ্ঞ ) স্ত্রীলোক ও বালকগণকে নিযুক্ত করা উচিত হইবে।

যাহারা রাজপণ্য-হিসাবে নহে, কিন্তু নিজের উৎপাদিত পণ্য হিসাবে মদ্য প্রস্তুত করিয়া বিক্রয় করিবে, তাহারা সুরকা ( সাধারণ সুরা ), মোদক, অরিষ্ট, মধু, ফলাম্ল ( তাল-নারিকেলাদি ফলের রসদ্বারা নির্ম্মিত সুরা ) ও অম্লশীধুর ( অর্থাৎ গুড় প্রতিবাপ হইতে উৎপাদিত সুরার ) জন্য শতকরা পাঁচ পণ করিয়া দণ্ড দিতে বাধ্য হইবে।

( উক্ত শুল্কের অতিরিক্ত ) প্রতিদিনের ( সুরা ) বিক্রয় ও বৈধরণ ( তোল ও মাপের জন্য কর ) নির্দ্ধারণ করিয়া ( সুরাধ্যক্ষ ) ( ষোড়শভাগরূপ ) মানব্যাজী ও ( বিংশতিভাগরূপ ) হিরণ্যব্যাজী আদায় করিবেন; কিন্তু, ( তিনি ) উচিত করই অনুবর্ত্তন করিবেন ( অর্থাৎ স্বেচ্ছায় কর ধার্য্য করিবেন না ) ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে সুরাধ্যক্ষ-নামক পঞ্চবিংশতি অধ্যায় ( আদি হইতে ৪৬ অধ্যায় ) সমাপ্ত।

## ষড়্‌বিংশ অধ্যায়

### ৪৩শ প্রকরণ—সূনাধ্যক্ষ

যে-সব মৃগ, পশু, পক্ষী ও মৎস্য রাজার আদেশে অভয়লাভের পাত্র বলিয়া উদ্‌ঘোষিত এবং রাজকীয় সর্ব্বাতিথিবনে ( মতান্তরে, ঋষিদিগের ব্রহ্মসোমারণ্যে ) বাস করে—সেগুলিকে যাহারা বন্ধন করিবে, প্রহার করিবে ও তাহাদের প্রতি মারণাদি হিংসা প্রদর্শন করিবে, **সূনাধ্যক্ষ** ( প্রাণিবধস্থানে অধিকৃত রাজপুরুষ ) তাহাদিগকে উত্তম সাহস দণ্ডে দণ্ডিত করাইবেন। ( কিন্তু ) কুটুম্বভরণশীল

গৃহস্থগণ যদি অভয়বনে স্থিত মৃগাদিবিষয়ে বন্ধন, বধ ও হিংসার আচরণ করে, তাহা হইলে ( সূনাধ্যক্ষ ) তাহাদিগকে মধ্যম সাহস দণ্ড দেওয়াইবেন।

যে-সব মৎস্য ও পক্ষী ( আক্রমণকারীর প্রতি ) হননাদিতে প্রবৃত্ত হয় না, সে-সব মৎস্য ও পক্ষীর বন্ধ, বধ ও হিংসার জন্য ( তিনি ) অপরাধী ব্যক্তির প্রতি ২৬¾ পণ দণ্ড বিধান করিবেন, এবং তদ্রূপ মৃগ ও পশুর বন্ধ, বধ ও হিংসার জন্য অপরাধী ব্যক্তির প্রতি ইহার দ্বিগুণ ( অর্থাৎ ৫৩½ পণ ) দণ্ড বিধান করিবেন।

ঘাতকের প্রতি হিংসায় প্রবৃত্ত, ( কিন্তু ) অস্বামিক বা অরক্ষিতবনগত পশুদিগের হত্যাকারী হইতে ( সূনাধ্যক্ষ ) মারিত পশুর ষষ্ঠভাগ রাজাদেয় বলিয়া গ্রহণ করিবেন। ( এইরূপ অবস্থায় মারিত পশুর বা ধৃত ) মৎস্য ওপক্ষিগণ হইতে ( তিনি ) দশম অংশ বা তদধিক এবং মৃগ ও পশুগণ হইতেও ( তিনি ) দশম অংশ বা তদধিক রাজাদেয় শুল্করূপে গ্রহণ করিবেন।

( বনগৃহীত ) জীবন্ত পক্ষী ও মৃগসমূহ হইতে ইহার ষষ্ঠভাগ ( মৃগাধ্যক্ষ ) অভয়বনে ছড়াইয়া দিবেন।

( কোন্ কোন্ প্রাণীকে রক্ষা করিতে হইবে তাহার নিরূপণ করা হইতেছে। ) হস্তী, অশ্ব, পুরুষ ( মানব ), বৃষ ও গর্দ্দভের আকৃতিধারী সমুদ্রজাত মৎস্য ( জলচর প্রাণিবিশেষ ) এবং সরোবরে, নদীতে, তড়াগে ও কুল্যাতে ( খালে ) উদ্ভূত মৎস্য; এবং ক্রৌঞ্চ, উৎক্রোশক ( কুরর ), দাত্যূহ ( জলকাকবিশেষ ), হংস, চক্রবাক, জীবঞ্জীবক, ভৃঙ্গরাজ ( মোরগের মত পক্ষিবিশেষ, চকোর, মত্তকোকিল, ময়ূর, শুক ( তোতা বা টিয়াজাতীয় পক্ষিবিশেষ ) ও মদনশারিকা ( মত্ত ময়না )—এই সব বিহার বা ক্রীড়ার্থ পক্ষিসমূহ; এবং অন্যান্য প্রকারের মঙ্গল্য ( মঙ্গলসূচক ) প্রাণী—পক্ষিই হউক, বা মৃগ হউক,—এই সব প্রাণিবর্গকে হিংসা ( মারণ ) ও আবাধ ( তাড়নাদি ক্লেশ ) হইতে রক্ষা করিতে হইবে। এই রক্ষাকর্ম্মের অতিক্রম লক্ষিত হইলে ( সূনাধ্যক্ষকে ? ) প্রথম সাহস দণ্ড দিতে হইবে।

( বাজারে ) অস্থিশূন্য অভিনব মৃগ ও পশুর মাংস বিক্রয় করা যাইবে। যদি বিক্রীত মাংসে অস্থি থাকে, তাহা হইলে বিক্রয়কারীকে অস্থি-পরিমিত মাংস ( অস্থির পরিবর্ত্তে ) পূরণ করিয়া দিতে হইবে। ওজনে কাহাকেও মাংস কম দেওয়া হইলে, বিক্রেতাকে হীনমাংসের আটগুণ দণ্ডরূপে দিতে হইবে ( প্রাচীন টীকাকারের মতে, এই ক্ষতিপূরণার্থ মাংস হইতে অষ্টমাংস ক্রেতা পাইবেন এবং অবশিষ্ট সাতভাগ সূনাধ্যক্ষকে দিতে হইবে )।

( মৃগপশুদিগের মধ্যে ) বৎস, বীর্যসেচনকারী পুংগবাদি ও ধেনু কখনও কেহ বধ করিতে পারিবে না। ইহাদিগের হননকারীকে ৫০ পণ দণ্ড দিতে হইবে। ক্লেশ দিয়া কেহ ( এই পশুগুলিকে ) ঘাতিত করিলে, তাহাকেও ৫০ পণ দণ্ড দিতে হইবে।

যে মাংস সূনাতে ( রাজকীয় পশুবধস্থানে ) মারিত পশুর মাংস নহে, মস্তক, পাদ ও অস্থিবিহীন পশুর মাংস, দুর্গন্ধযুক্ত মাংস ও ( রোগাদি বশতঃ ) স্বয়ংমৃত পশুর মাংস তাহা ( বাজারে ) বিক্রয় করা যাইবে না। ইহার ব্যতিক্রম হইলে অপরাধীর প্রতি ১২ পণ দণ্ড বিহিত হইবে।

অভয়বনে, সঞ্চারী হিংস্র পশু, মৃগ, ও ( ব্যাঘ্রাদি ) ব্যালজন্তু এবং মৎস্য, রক্ষাস্থান হইতে বহির্গত হইয়া অন্যত্র গেলে, বধ ( প্রহারাদি ) ও বন্ধন প্রাপ্ত হইতে পারে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে সূনাধ্যক্ষ-নামক ষড়্‌বিংশ অধ্যায় ( আদি হইতে ৪৭ আধ্যায় ) সমাপ্ত।

## সপ্তবিংশ অধ্যায়

### ৪৪শ প্রকরণ—গণিকাধ্যক্ষ

**গণিকাধ্যক্ষ**-নামক রাজকীয় অধিকারী গণিকাবংশে উৎপন্না, অথবা অ-গণিকাবংশে উৎপন্না রূপবতী ও যৌবনবতী ও ( গীতবাদিত্রাদি॰) কলাসম্পন্না কামিনীকে ( প্রতিবর্ষে ) ১০০০ পণ বেতনে ( রাজকুলের ) গণিকারূপে নিযুক্ত করিবেন। ( তিনি ) অন্যত্র একজন **প্রতিগণিকাকেও** নিযুক্ত করিতে পারেন, তবে রাজপরিচর্য্যারূপ কার্য্য সে ( প্রতিগণিকা ) নিজে অর্দ্ধটুকু করিবে এবং ( পূর্ব্ব নিযুক্ত গণিকা ) অবশিষ্ট অর্দ্ধাংশ করিবে—এইরূপ করণীয়-বিভাগ ( তাঁহাকে ) করিয়া দিতে হইবে। ( এইস্থলে কুটুম্ব শব্দের অর্থ নির্দ্দিষ্ট কর্ত্তব্যকরণ )।

কোন গণিকা যদি কার্য্য ছাড়িয়া চলিয়া যায়, বা মারা যায়, তাহা হইলে তাহার কন্যা বা ভগিনী তাহার কার্য্যভার গ্রহণ করিবে (এবং তৎত্যাজ্য সম্পত্তিও গ্রহণ করিবে )। অথবা, সেই গণিকার মাতা অপর একজনকে প্রতিগণিকারূপে

স্থাপন করিবে। তাহাদের অভাবে (অর্থাৎ কন্যা, ভগিনী বা মাতৃনিযুক্ত প্রতিগণিকা না থাকিলে) রাজাই (গণিকাধন) হস্তগত করিবেন।

(গণিকাধ্যক্ষ গণিকার) সৌভাগ্য (পুরুষাকর্ষণে মনোরমতা) ও তদীয় অলঙ্কারবৃদ্ধির আনুগুণ্যে, এত সহস্র পণ দেওয়ার ক্রমে, কনিষ্ঠ, মধ্যম ও উত্তম শ্রেণীতে বিভক্ত করিবেন (অর্থাৎ কনিষ্ঠাকে এক সহস্র, মধ্যমাকে দুই সহস্র ও উত্তমাকে তিন সহস্র পণ বেতন দিবেন)।

(গণিকাধ্যক্ষ) তাহাদিগকে শোভার উৎকর্ষজন্য (রাজার) ছত্র ও ভৃঙ্গার, ব্যজন ও শিবিকা, পীঠিকা (রাজার বসিবার বিশিষ্ট আসন) ও রথ-সম্বন্ধী কর্ম্মকরণে (অর্থাৎ তৎতৎদ্রব্য বহনাদি ক্রিয়াতে সেবার্থ) নিযুক্ত করিবেন।

(গণিকার) রূপযৌবনাদির স্থিতিজন্য সৌভাগ্যের ভঙ্গ হইলে (অর্থাৎ তাহার রূপ ও যৌবনের বয়স অতিক্রান্ত হইয়া গেলে) (গণিকাধ্যক্ষ) তাহাকে (পরবর্ত্তিনী ভোগ্যা গণিকার) মাতৃস্থানীয়া করিয়া রাখিতে পারেন (অর্থাৎ পরবর্ত্তিনী গণিকা তাহার শিক্ষাধীনা থাকিবে, এইভাবে রাজকুলে তাহাকে **মাতৃকার** পদ দেওয়া যাইতে পারে)।

গণিকা যদি রাজসেবা হইতে মুক্তি চাহে, তাহা হইলে তাহাকে ২৪০০০ পণ **নিষ্ক্রয়** (মুক্তিমূল্য) দিতে হইবে। গণিকাপুত্র ১২০০০ পণ নিষ্ক্রয় দিলে দাস্যতা হইতে মুক্ত হইতে পারিবে। (নিষ্ক্রয় না দিতে পারিলে), গণিকাপুত্র আট বৎসর পর্য্যন্ত (রাজকুলে) কুশীলবের (বা চারণের) কর্ম্ম করিবে (তৎপর তাহার দাস্যমুক্তি)।

ভোগার্হ বয়ঃক্রম অপক্রান্ত হইলে গণিকার দাসী (পরিচারিকা) (রাজার) কোষ্ঠাগারে বা মহানসে (রন্ধনশালায়) কর্ম্ম করিতে পারিবে। যদি সে এইরূপ কাজে প্রবেশ না করে অথচ সে যদি অন্য কোন পুরুষকর্তৃক (ভোগার্থ স্বগৃহে) রক্ষিত হয়, তাহা হইলে সে (যাহার দাসী সেই গণিকাকে, মতান্তরে, রাজাকে অর্থাৎ রাজসরকারে) মাসিক ১¼ পণ দিতে বাধ্য থাকিবে।

(গণিকাধ্যক্ষ) গণিকার **ভোগ** (ভোক্তার নিকট হইতে প্রাপ্ত ধন), দায় (মাতৃকুলক্রমে আগত ধন), আয় (ভোগাতিরিক্ত ধনাগম), ব্যয় ও আয়তি (উত্তরকালে সংস্থান) এই সব বিষয় নিবন্ধপুস্তকস্থ রাখিবেন। আর গণিকার অত্যধিক ব্যয় নিবারণ করিবেন।

মাতার হাতে না রাখিয়া আভরণ রক্ষার জন্য অন্যত্র ন্যস্ত করিলে, (গণিকাকে) ৪¼ পণ দণ্ড দিতে হইবে। (বস্ত্রভাজনাদিরূপ অন্যান্য)

দ্রব্যসম্পত্তি বিক্রয় করিলে বা বন্ধক রাখিলে তাকাকে ৫০¼ পণ দণ্ড দিতে হইবে।

বাক্‌পারুষ্যের অপরাধ হইলে (অর্থাৎ কাহারও প্রতি কঠোর বা কুৎসিত বাক্য প্রয়োগ করিলে) (গণিকাকে) ২৪ পণ দণ্ড দিতে হইবে। দণ্ডপারুষ্যের অপরাধ হইলে (অর্থাৎ কাহাকেও করপাদ বা দণ্ডাদিদ্বারা তাড়না করিলে) তাহাকে উক্ত দণ্ডের দ্বিগুণ অর্থাৎ ৪৮ পণ দণ্ড দিতে হইবে। সে যদি কাহারও কর্ণ ছেদন করিয়া ফেলে, তাহা হইলে তাহাকে ৫০¼ পণ এবং আরও ১ পণ ও ½ পণ, অর্থাৎ ৫১¾ পণ দিতে হইবে।

যে পুরুষ কোন কুমারীর উপর তাহার ইচ্ছার বিরুদ্ধে বলাৎকার করিবে তাহাকে উত্তম সাহস দণ্ড দিতে হইবে। আর কুমারীর ইচ্ছা সত্ত্বেও তদুপরি বলাৎকারকারীকে প্রথম সাহস দণ্ডে দণ্ডিত হইতে হইবে।

কামনারহিত গণিকাকে যে পুরুষ (স্বগৃহে) অবরুদ্ধ করিবে, অথবা, তাহাকে অন্যত্র লুকাইয়া রাখিবে, কিংবা কোনপ্রকার ব্রণ বা (দন্তনখাদিদ্বারা) ক্ষত উৎপাদন করিয়া তাহার রূপ নষ্ট করিবে, তাহাকে ১০০০ পণ দণ্ড দিতে হইবে। গণিকার শরীরগত বিশেষ বিশেষ স্থানে ব্রণাদি উৎপাদন করিলে অপরাধীর দণ্ড বর্দ্ধিত হইতে পারে এবং এই দণ্ড ২৪০০০ পণ যে নিষ্ক্রয়মূল্য অবধারিত করা হইয়াছে ইহার দ্বিগুণ অর্থাৎ ৪৮০০০ পণ পর্য্যন্ত উঠাইতে পারা যাইবে—মতান্তরে, 'স্থানবিশেষ' শব্দদ্বারা গণিকার উত্তমাদি ভেদের প্রাধান্য অনুসরণ করিয়াও দণ্ডবৃদ্ধি কল্পিত হইতে পারিবে)। অথবা, দণ্ড সহস্রপণ পর্য্যন্ত হইতে পারে (এই বাক্যটি সমস্ত আদর্শপুস্তকেই পাওয়া যায় সত্য, কিন্তু পূর্ব্বাপর বাক্যগুলির সঙ্গে ইহার অর্থসঙ্গতি বুঝা যায় না বলিয়া, ইহা প্রক্ষিপ্ত বাক্যও হইতে পারে)।

যে গণিকা (রাজকুলে ছত্রভৃঙ্গারাদি গ্রহণের কর্ম্মে) অধিকার বা নিয়োগ প্রাপ্ত হইয়াছে তাহাকে ঘাতিত করিলে অপরাধীকে নিষ্ক্রয়মূল্যের তিনগুণ (অর্থাৎ ৭২০০০ পণ) দণ্ড দিতে হইবে। আর মাতৃকা, কুমারী ও **রূপদাসী** (যে দাসী প্রতিকর্ম্ম বা গন্ধমাল্যাদি দ্রব্য প্রস্তুত করে, কিংবা যে রূপদ্বারা আজীবিকা অর্জ্জনের জন্য দাসীবৃত্তি অবলম্বন করে)—এই তিনজনের ঘাত বা মারণ সাধিত হইলে অপরাধীকে উত্তম সাহস দণ্ড দিতে হইবে।

সর্ব্বপ্রকার অপরাধস্থলেই যে দণ্ডের ব্যবস্থা করা হইয়াছে তাহা প্রথম অপরাধেই প্রযোজ্য প্রথম দণ্ড বলিয়া গৃহীত হইবে। দ্বিতীয়বার সেই অপরাধ করা হইলে, অপরাধীর উপর প্রথম দণ্ডের দ্বিগুণ দণ্ড ও তৃতীয় বার হইলে

ইহার তিনগুণ দণ্ড বিহিত হইবে, কিন্তু চতুর্থবার একই অপরাধ করিলে অপরাধীর উপর বিচারকের ইচ্ছানুসারে দণ্ড বিহিত হইতে পারিবে (অর্থাৎ দণ্ড চারিগুণও হইতে পারে, কিংবা অপরাধীর সর্ব্বস্বহরণ বা প্রবাসনাদি আরও গুরুতর দণ্ড ব্যবস্থিত হইতে পারে)।

রাজার আজ্ঞা পাইলেও যদি গণিকা কোন পুরুষবিশেষের ভোগার্থ তৎসমীপে না যায়, তাহা হইলে তাহার উপর এক সহস্র কশাঘাত দণ্ড বিহিত হইবে, অথবা তদ্দণ্ডের অভাবে ৫০০০ পণ অর্থদণ্ড হইবে।

সম্ভোগের বেতন লইয়াও (পুরুষের প্রতি) দ্বেষকারিণী গণিকাকে ভোগ-বেতনের দ্বিগুণ অর্থদণ্ডরূপে দিতে হইবে। গণিকা যদি রাত্রিতে বসতি বা সম্ভোগের বেতন লইয়া, কোন ব্যাজে পুরুষকে ভোগ না করিতে দিয়া সময় কাটাইয়া দেয়, তাহা হইলে তাহাকে ভোগবেতনের আটগুণ অর্থদণ্ড দিতে হইবে। কিন্তু, পুরুষের কোন প্রকার (সংক্রামক) ব্যাধি বা অন্যপ্রকার পুরুষদোষের জন্য গণিকার সম্ভোগবিষয়ে আপত্তি হইলে, তাহার কোন দণ্ড হইবে না।

কোন পুরুষকে হত্যা করিলে গণিকাকে সেই পুরুষের সেই চিতাগ্নিতেই দগ্ধ করা যাইতে পারে, অথবা তাহাকে (গলাতে শিলাবন্ধনপূর্ব্বক) জলে নিমজ্জিত করিয়া মারিতে পারা যাইবে।

যদি কোন পুরুষ গণিকার নিজ আভরণ, অন্য অর্থ (গৃহদ্রব্যাদি) বা ভোগ (অর্থাৎ ভোগবেতন) অপহরণ করে, তাহা হইলে তাহাকে অপহৃত দ্রব্যের মূল্যের আটগুণ অর্থদণ্ড দিতে হইবে। গণিকা (গণিকাধ্যক্ষের নিকট) তাহার ভোগবেতন, আয়তি (উত্তরকালে সম্ভাব্য আমদানী) ও (কৃতসহবাস) পুরুষের সম্বন্ধে সব সংবাদ নিবেদন করিবে।

এই সমস্ত বিধানদ্বারা, নট (অভিনয়কারী) নর্ত্তক, গায়ক (কণ্ঠগায়ী), বাদক (বংশীপ্রভৃতি যন্ত্রবাদ্যকর), **বাগ্‌জীবন** (কথকতাদ্বারা জীবিকাকারী), কুশীলব (নর্ত্তকীদ্বারা নাচগান করাইয়া জীবিকাকারী), **প্লবক** (রজ্জুপ্রভৃতি-দ্বারা খেলাপ্রদর্শক), **সৌভিক** (ঐন্দ্রজালিক) ও চারণ (ভাট) ও স্ত্রীব্যবহারীদিগের (অর্থাৎ স্ত্রীদ্বারা জীবিকাকারীদিগের) স্ত্রী ও যাহারা গোপনে ব্যভিচারকার্য্যে রতা সেই সব স্ত্রীও ব্যাখ্যাত হইল (অর্থাৎ গণিকাবিধিগুলি তাহাদের উপরও প্রযোজ্য)।

(নটনর্ত্তকাদির) দল যদি অন্য দেশ হইতে (শিল্পপ্রদর্শনার্থ) আগত হয়,

তাহা হইলে তাহাদিগকে ( প্রত্যেক ? ) প্রদর্শনীর বেতন বা করস্বরূপ ( রাজ-সরকারে ) ৫ পণ দিতে হইবে।

**রূপাজীবা** বা রূপদ্বারা জীবিকাকারিণী গণিকাকে প্রতিমাসে ( রাজসরকারে ) দুই দিবসের লব্ধ ভোগবেতন কররূপে দিতে হইবে ( অর্থাৎ প্রতিমাসের সমগ্র ) আয়ের $\frac{২}{৩০}$ বা $\frac{১}{১৫}$ ভাগ রাজাদেয় হইবে )।

যে ( আচার্য্য ) গণিকা, দাসী ( গণিকাতিরিক্ত বেশ্যা ) ও রঙ্গোপজীবিনী-দিগকে ( নটাদির স্ত্রীদিগকে )-গীত, বাদ্য, পাঠ্য ( আখ্যায়িকাদির পাঠকৌশল ), নৃত্য, নাট্য, অক্ষর ( লিপিবিদ্যা ), চিত্র, বীণা, বেণু ( বাঁশী ), মৃদঙ্গ, পরচিত্তজ্ঞান ( অর্থাৎ পরকৃত ইঙ্গিত ও আকার জানা ), গন্ধসংযূহন ( গন্ধযোগ প্রস্তুত করা ), মাল্যসম্পাদন ( মাল্যগাঁথা ), সংবাহন ( অঙ্গমর্দ্দন ) ও বৈশিক কলার ( বেশ্যাদিগের শিক্ষণীয় বিদ্যার ) জ্ঞান শিক্ষা দিবেন, ( রাজা ) রাজমণ্ডল ( অর্থাৎ নগরগ্রামাদি হইতে উত্থিত রাজকররূপ আয় ) হইতে তাহার আজীব বা বৃত্তি ব্যবস্থা করিবেন।

গণিকাপুত্রদিগকে ও রঙ্গোপজীবীদিগকে সব **তালাবচরগণের** ( অর্থাৎ যাহারা সঙ্গীতে তাল রক্ষা করিয়া নৃত্য ও অভিনয়াদি সম্পাদন করে তাহাদিগের ) মুখ্য বা প্রধান ( অর্থাৎ আচার্য্যস্থানীয় ) করা হইবে।

উক্ত তালাবচরদিগের ( রঙ্গোপজীবীদিগের ) সংজ্ঞাবিশেষে ও ভাষাবিশেষে অভিজ্ঞাত স্ত্রীদিগকে, তাহাদের ( রাজার অর্থদানাদিদ্বারা বশীকৃত ) বন্ধুবান্ধবের সহায়তায় রাজকার্য্যে নিযুক্ত রাখিয়া, ( রাজা ) তাহাদিগকে ( নিজদেশের ) অজিতেন্দ্রিয় দুষ্ট লোকদিগের উপর ( শত্রুদ্বারা প্রযুক্ত ) চর বা গুপ্তচরদিগের হত্যা বা প্রমাদসাধন করার জন্য প্রয়োগ করিবেন ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে গণিকাধ্যক্ষ-নামক সপ্তবিংশ অধ্যায় ( আদি হইতে ৪৮ অধ্যায় ) সমাপ্ত।

# অষ্টাবিংশ অধ্যায়

## ৪৫শ প্রকরণ—**নাবধ্যক্ষ**

**নাবধ্যক্ষ** স্থানীয়াদি নগরে ( অর্থাৎ স্থানীয় দ্রোণমুখ খার্ব্বটিক ও সংগ্রহণ-নামক নগরাদিতে ) সমুদ্রকূলসমীপস্থ ( নৌকা যাতায়াত-পথ ), সমুদ্র ও নদীর সঙ্গমস্থ তরণপথ এবং দেবসরোবর ( অর্থাৎ সর্ব্বদা যে সরোবর জলসমৃদ্ধ থাকে ), **বিসরঃ** ( অর্থাৎ যে সরোবরের জল শুকাইয়া যায় ), ও নদীতরণ-পথ অবেক্ষণ করিবেন ( অর্থাৎ রাজকীয় নৌবিভাগে নৌকাভাড়া, তরদেয় প্রভৃতি আদায়কার্য্য পর্য্যবেক্ষণ করিবেন )।

সমুদ্র-নদী প্রভৃতির বেলাভূমি ও কূলে বাসকারী গ্রামজনেরা ক্লৃপ্ত বা তরণজন্য রাজার আদেয় নিয়ত কর দিবে।

যাহারা মৎস্য বন্ধন করে সেই ধীবরেরা রাজকীয় নৌকাব্যবহারের ভাড়ারূপে ( ধৃত মৎস্যাদির ) ষষ্ঠ ভাগ দিবে। বণিকেরা **পত্তনে** ( কূলনগরে বা বন্দরে ) প্রবর্ত্তিত নিয়মানুসারে পণ্যের পঞ্চম বা ষষ্ঠভাগ মূল্য শুল্করূপে প্রদান করিবে। রাজকীয় নৌকাদ্বারা যাতায়াতকারী লোকেরা যাত্রাবেতন অর্থাৎ যাতায়াতের ভাড়া দিবে। শঙ্খ ও মুক্তাগ্রহণকারীরাও ( রাজনৌকা ব্যবহার করিলে ) নৌকাভাটক বা নৌকাভাড়া দিবে, ( কিন্তু, ) তাহারা নিজ নিজ নৌকাদ্বারাও তরণকার্য্য করিতে পারিবে।

শঙ্খমুক্তাদিবিষয়ে ইহাদের অধ্যক্ষের ( অর্থাৎ নাবধ্যক্ষের ) কর্ত্তব্য খন্যধ্যক্ষের কর্ত্তব্যনিরূপণেই ব্যাখ্যাত হইয়াছে বুঝিতে হইবে ( অর্থাৎ খনিজাত বস্তুর জন্য খন্যধ্যক্ষ যেমন কর্ম্মান্তাদি স্থাপন করেন ও সেই সব দ্রব্যের ব্যাপার পর্য্যবেক্ষণ করেন, নাবধ্যক্ষও মৎস্যশঙ্খাদিসম্বন্ধে সেইরূপ ব্যবস্থা করিবেন )।

পত্তনাধ্যক্ষদ্বারা ব্যবস্থিত বলিয়া নিবন্ধপুস্তকে লিখিত পণ্যপত্তনে প্রচলিত চরিত্র বা নিয়মাচার নাবধ্যক্ষ পালন করিয়া চলিবেন ( অর্থাৎ ইহার অতিবর্ত্তন করিবেন না )।

( নাবধ্যক্ষ ) দিগ্‌ভ্রমে পতিত কিংবা ঝড়বাতাসে আহত নৌকাকে পিতার ন্যায় অনুগ্রহ করিয়া বাঁচাইবেন। নৌকাতে যে-সব পণ্য জলে দূষিত হইয়াছে সেগুলির উপর ধার্য্য শুল্ক ( তিনি ) লইবেন না, কিংবা ( অবস্থা বুঝিয়া ) অর্দ্ধ শুল্ক লইবেন।

(বাতাহতাদি) নৌকাগুলির শুল্কদানবিষয় নির্দ্দিষ্ট হইলে পর (অর্থাৎ ইহারা সর্ব্বশুল্করহিত হইবে, অথবা, অর্দ্ধশুল্কদায়ী হইবে ইহা ঠিক হইলে) সেগুলিকে **পণ্যপত্তনে** যাত্রার সময় উপস্থিত হইলেই পাঠাইয়া দিতে হইবে। চলন্ত অবস্থার নৌকাগুলি শুল্কক্ষেত্রে উপস্থিত হইলে, তাহাদের কাছে শুল্ক চাহিয়া লইতে হইবে। যে-সব নৌকাতে হিংসাকারী (চোর-দস্যুরা) থাকিবে সেগুলিকে নষ্ট করিতে হইবে। (আবার) যে নৌকাগুলি শত্রুর দেশের দিকে যাইতেছে এবং যেগুলি পণ্যপত্তন বা বন্দরের নিয়ম উল্লঙ্ঘন করিয়া পলাইতে চাহে সেগুলিকে নষ্ট করিতে হইবে।

মহানৌকাসমূহকে (অর্থাৎ বড় বড় নৌকাগুলিকে), হেমন্ত ও গ্রীষ্মকালেও লবাহুল্য-বশতঃ নৌ-তরণীয়া মহানদীগুলিতে (নাবধ্যক্ষ),—শাসক (নৌকা-চালন বিষয়ে প্রধান নিদেশক অধিকারী), **নিয়ামক** (পোতবহ বা নৌকাচালক), দাত্রগ্রাহী (রজ্জু প্রভৃতি কাটিবার জন্য যে হস্তে দাত্র বা দা ধরাণ করিয়া থাকে), রশ্মিগ্রাহী (নৌকাতে রজ্জু গ্রহণকারী) ও উৎসেচক (নৌকামধ্যে জল প্রবেশ করিলে ইহার সেচনকারী) দ্বারা অধিষ্ঠিত করিয়া, প্রয়োগ করিবেন। আর যে সব নদী কেবলমাত্র বর্ষাকালে নৌ-তরণীয়া হয় সেই ক্ষুদ্র নদীগুলিতে ক্ষুদ্র ক্ষুদ্র নৌকার ব্যবস্থা করিবেন।

এই নৌকাগুলিকে নির্দ্দিষ্ট তীর্থে (ঘাট বা স্টেশনে) বাঁধিতে হইবে, কারণ, তাহা না হইলে রাজার দ্বেষকারীর (শত্রুপ্রযুক্ত তীক্ষ্ণ ও রসদ প্রভৃতির) তরণ-ভয় থাকিয়া যাইবে (অর্থাৎ বাঁধা ঘাটে নৌকাগুলি আবদ্ধ থাকিলে পর্য্যবেক্ষণ-কার্য্য সরল হইবে)।

অনির্দ্দিষ্ট সময়ে (অর্থাৎ নিশীথ-সময়াদিতে) ও অতীর্থে (যাহা নির্দ্দিষ্ট ঘাট নহে তথায়) যে ব্যক্তি (নদ্যাদি) পার হইবে, তাহাকে প্রথম সাহস দণ্ডে দণ্ডিত হইতে হইবে। আবার নির্দ্দিষ্ট কালে ও নির্দ্দিষ্ট ঘাটেও যদি কেহ বিনা অনুমতিতে (নদ্যাদি) পার হয়, তাহা হইলে তাহাকে ২৬¾ পণ দণ্ড দিতে হইবে।

(এই তরদণ্ড কাহাদের উপর প্রযুজ্যমান হইবে না—তাহা এখন বলা হইতেছে।) ধীবর, কাষ্ঠবাহী, তৃণবাহী, পুষ্পবাটপালক (অর্থাৎ ফুলের বাগান রক্ষাকারী মালী), ফলবাটপালক ষণ্ডপালক (শাকসবজী রক্ষাকারক) ও গোপালকদিগের প্রতি (এই অসময়ে বা অঘাটে, বা বিনা অনুমতিতে নির্দ্দিষ্ট সময়ে ও ঘাটে পার হওয়ার অপরাধ-জনিত) দণ্ড প্রযুক্ত হইবে না। চোরাদি

বলিয়া যাহারা শঙ্কার পাত্র তাহাদের পশ্চাতে যাহারা যাইবে এবং যাহারা দূতের পশ্চাতে যাইবে, তাহারাও সেই দণ্ড হইতে নিষ্কৃতি পাইবে। সেনাতে ব্যবহর্ত্তব্য ভাণ্ড যাহারা পার করিবে ও যাহারা গুপ্তচররূপে নিযুক্ত তাহাদেরও এই দণ্ড দিতে হইবে না। যাহারা নিজের তরণ-সাধন নৌকাদিদ্বারা ( নদ্যাদি ) পার হইবে এবং যে সব জলময় প্রদেশের নিকটস্থ গ্রামবাসী ( ধান্যাদি) বীজ, ভক্তদ্রব্য ( খাওয়ার জিনিষ ) ও ( গৃহস্থের অন্যান্য প্রয়োজনীয় ) উপকরণ পার করাইবে তাহারাও উক্ত দণ্ডে দণ্ডিত হইবে না।

ব্রাহ্মণ, প্রব্রজিত ( অর্থাৎ গৃহত্যাগী সন্ন্যাসী ), বালক, বৃদ্ধ, ব্যাধিগ্রস্ত, রাজশাসনহারী ব্যক্তি ও গর্ভিণী স্ত্রীলোক কেবলমাত্র নাবধ্যক্ষের মুদ্রা ( বা মুক্তিপত্র ) প্রদর্শন করিলেই নদ্যাদি ( বিনা শুল্কে ) পার হইতে পারিবে।

যাহারা প্রবেশের অনুমতি পাইয়া পরদেশ হইতে আগত, কিংবা যাহারা ( অনুমতি না পাইয়াও ) অনুজ্ঞাত বণিক্সার্থের অধিষ্ঠানে আছে তাহারা ( রাজার দেশে ) প্রবেশ লাভ করিতে পারিবে।

( নাবধ্যক্ষ ) সেই ব্যক্তিকে গ্রেপ্তার করাইবেন যে ব্যক্তি অন্যের স্ত্রী, কন্যা বা বিত্তের অপহরণকারী বলিয়া নিম্নবর্ণিত চিহ্নসমূহ ধারণ করে, যথা—যে ব্যক্তি শঙ্কিত ( চকিতভাবে চলনশীল অর্থাৎ সন্দেহের পাত্র ), আবিগ্ন ( সম্ভ্রম বা ত্বরাযুক্ত ), স্বশক্তির অধিক ভাণ্ডভার বহনকারী, মাথার উপর বৃহদাকার বোঝা লইয়া প্রায় আবৃতমুখ, সদ্যঃ সদ্যঃ পরিব্রাজকের চিহ্নধারী হইয়া সন্ন্যাসী বলিয়া পরিচিত, পরিব্রাজকের লিঙ্গ বা চিহ্ন সদ্যঃপরিত্যাগকারী, ব্যাধিগ্রস্ত বলিয়া পরিচিত হইলেও ব্যাধিচিহ্নশূন্য, ভয়কারণে ( মুখাদিতে ) বিকারযুক্ত, সারযুক্ত ( রত্নাদি ) ভাণ্ড-গোপনকারী, শাসন বা লেখ্য-গোপনকারী, শস্ত্রগোপনকারী ও ( ঔপনিষদপ্রকরণে উক্ত ) অগ্নিযোগের দ্রব্যাদি গোপনকারী, হস্তে বিষধারী; দীর্ঘপথের পথিক ও ( অন্তপালাদির ) মুদ্রা-রহিত।

( এখন নদী প্রভৃতি তরণের ভাড়া সম্বন্ধে বলা হইতেছে। )

( অজাদি ) ছোট পশুর জন্য এবং হস্তে গ্রহণের যোগ্য ভারধারী মানুষের জন্য **তরশুল্ক** দিতে হইবে এক মাষক। মস্তকে বা শরীরে ( অর্থাৎ স্কন্ধাদিতে ) বহনযোগ্য ভারবিশিষ্ট লোকের এবং গো ও অশ্বের ভাড়া দুই মাষক। উষ্ট্র ও মহিষের ভাড়া চারি মাষক। ছোট যানের ( গাড়ী প্রভৃতির ) ভাড়া পাঁচ মাষক। গরুর গাড়ীর ভাড়া ছয় মাষক। শকট বা বড় গাড়ীর ভাড়া সাত মাষক। পণ্যদ্রব্যের এক ভার অর্থাৎ ২০ তুলা-পরিমিত পণ্যের ভাড়া ¼ পণ। ইহাদ্বারা

( মহিষাদিদ্বারা ) ভাণ্ডভার বহনের ভাড়াও নির্দ্দিষ্ট হইল ( অর্থাৎ এক এক ভারের জন্য এক মাষক ভাড়া ) বুঝিতে হইবে। ( উক্ত ভাড়া লঘুনদীবিষয়ক ) কিন্তু, মহানদী সকল পার হইতে গেলে উক্ত তরবেতন দ্বিগুণিত দিতে হইবে।

জলময় প্রদেশের উপকূলে যে গ্রামবাসীরা বাস করে তাহাদিগকে ( নাবিকের জন্য ) নির্দ্দিষ্ট ভক্ত ও বেতনও দিতে হইবে।

প্রত্যন্তপ্রদেশে ( অর্থাৎ প্রদেশসীমান্তে ) তরণে নিযুক্ত রাজপুরুষেরা ( ব্যাপারীদিগ হইতে ) **আতিবাহিক** শুল্ক ( অর্থাৎ অতিবাহন নিমিত্তক রাজভাব্য কর ; মতান্তরে, শুল্ক ও আতিবাহিক কর ) ও **বর্ত্তনী**-নামক কর ( অন্তপালের নিকট দেয় পথ ব্যবহারের কর ) সংগ্রহ করিবে। মুদ্রা বিরহিত হইয়া ( কোন ব্যাপারী মাল লইয়া ) পার হইলে ( নাবধ্যক্ষের কর্ম্মকরেরা ) তাহার ভাণ্ড বা মালপত্র ছিনাইয়া রাখিবে। আর যে ব্যক্তি পুরুষের বহনের অতিরিক্ত ভার লইয়া অকালে ও ঘাটবিহীন স্থানে নদ্যাদি পার হইবে তাহার ভাণ্ড বা মালপত্রও কাড়িয়া নেওয়া চলিবে।

( সরকারী ) নৌকা ( শাসক-নিয়ামকাদি ) পুরুষ ও উপকরণবিহীন অবস্থায় ও সংস্কার করার অভাবে বিপন্ন হইলে, নাবধ্যক্ষকে নষ্ট ও বিনষ্ট মালের জন্য ক্ষতিপূরণ করিয়া দিতে হইবে।

আষাঢ় মাসের পূর্ণিমা দিবস হইতে পরবর্ত্তী এক সপ্তাহ এবং কার্ত্তিক মাসের পূর্ণিমার পরবর্ত্তী এক সপ্তাহ—এই উভয় কালের মধ্যে ( বর্ষাকালে তরণীয় নদীসমূহে ) নাবিকেরা তর বা তরণবেতন সংগ্রহ করিবে। ( নাবধ্যক্ষের নিকট তাহারা ) নিত্যই কর্ম্মসম্বন্ধীয় বিশ্বাসযোগ্য হিসাব প্রদান করিবে এবং প্রতিদিন প্রাপ্ত নৌকাভাড়াও তাঁহাকে দিবে॥ ১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে নাবধ্যক্ষ-নামক অষ্টাবিংশ অধ্যায় ( আদি হইতে ৪৯ অধ্যায় ) সমাপ্ত।

# ঊনত্রিংশ অধ্যায়

## ৪৬শ প্রকরণ—গোধ্যক্ষ

**গোধ্যক্ষ** নিম্নলিখিত আট প্রকার কার্য্যের তত্ত্বাবধান করিবেন, যথা—(১) বেতনোপগ্রাহিক, (২) করপ্রতিকর, (৩) ভগ্নোৎসৃষ্টক, (৪) ভাগানুপ্রবিষ্টক, (৫) ব্রজপর্য্যগ্র, (৬) নষ্ট, (৭) বিনষ্ট ও (৮) ক্ষীরঘৃতসঞ্জাত। (অনন্তর এই আটটি কার্য্যের স্বরূপ ক্রমশঃ বর্ণিত হইতেছে)।

গোপালক (গোপালনকারী ভৃত্য), **পিণ্ডারক** (মহিষপালক ভৃত্য), দোহক (গোমহিষাদির দুগ্ধ দোহনকারী ভৃত্য), মন্থক (দধি প্রভৃতির মন্থনকারী ভৃত্য) ও লুব্ধক (জঙ্গলে গোমহিষাদিকে ব্যালভয় হইতে রক্ষাকারী ভৃত্য)—এই পাঁচ প্রকার কর্ম্মকর নগদ টাকা (ও অন্নবস্ত্রাদিরূপ) বেতনদ্বারা ভৃত হইয়া শত শত ধেনুর পালনকার্য্য সম্পাদনে নিযুক্ত থাকিবে। তাহারা দুগ্ধঘৃতাদি বেতনরূপে পাইবে না) কারণ, দুগ্ধঘৃতরূপ ভৃতি পাইয়া কাজ করিলে তাহারা (অধিক দুগ্ধঘৃতাদির লোভে) বৎসগুলিকে (দুগ্ধ বেশী খাইতে না দিয়া সেগুলিকে) উপহত বা কৃশিত করিবে। গবাদি রক্ষার এই প্রকার উপায়কে **বেতনোপ-গ্রাহিক** বলা হয়। (অর্থাৎ এই উপায়ে কেবল শুষ্ক নগদ টাকা ইত্যাদিই বেতনরূপে এই কর্ম্মকরেরা গোধ্যক্ষের বিভাগ হইতে পাইবে।)

জরদ্গবী (বৃদ্ধ গরু), (দুগ্ধদাত্রী) ধেনু, গর্ভিণী গাভী, প্রথমগর্ভবতী গাভী, ও বৎসতরী (যে বৎসা অল্পদিন পূর্ব্বে স্তনন্ধয়তা ত্যাগ করিয়াছে)—এই পাঁচ প্রকার গাভীর সমবিভাগক্রমে (অর্থাৎ প্রত্যেকের কুড়িটি লইয়া) এক শত সংখ্যা একজন পালক (কর্ম্মকর) পালন করিবে। এই কর্ম্মকর (উক্ত গাভী-সকলের মালিককে) প্রতিবর্ষে আট বারক (অর্থাৎ ৮৪ কুড়ুব) ঘৃত, পুচ্ছগণনায় দেয় ১ পণ কর (অর্থাৎ প্রত্যেক পশুর জন্য ১ পণ কর) ও মৃত পশুর রাজমুদ্রাঙ্কিত চর্ম্ম দিবে। এই প্রকার গোরক্ষণের নাম **করপ্রতিকর**।

ব্যাধিগ্রস্তা, বিকলাঙ্গী, অনন্যদোহী (অর্থাৎ যে ধেনু এক বিশিষ্ট জনেরই দোহনীয়া), দুর্দ্দোহা (অর্থাৎ যে ধেনুকে দোহন করিতে হইলে পাদবন্ধনাদির প্রয়োজন হয়), ও পুত্রঘ্নী (অর্থাৎ যে ধেনুর গর্ভস্রাব ঘটিয়াছে, অথবা, যে মৃতবৎসা)—এই পাঁচ গাভীর সমবিভাগক্রমে (অর্থাৎ প্রত্যেকের কুড়িটি লইয়া) একশত সংখ্যার পালনকারী কর্ম্মকরেরা গাভীজাত দুগ্ধঘৃতাদি (পূর্ব্বোক্ত

রীতিতে ) রাজভাগরূপে ( অধ্যক্ষকে ) প্রদান করিবে। এইভাবে গোরক্ষণের নাম **ভগ্নোৎসৃষ্টক**।

শত্রুচক্রের ছলনার ভয়ে ও আটবিকদিগের অপহরণের ভয়ে ( রাজব্রজে ) ( রক্ষার্থ ) প্রবেশিত পশুদিগের ( গাভী প্রভৃতির ) পালনজন্য বেতনদানের নিয়মানুসারে পশুস্বামীরা দুগ্ধঘৃতাদির আমদানীর দশম ভাগ রাজসরকারে দিতে বাধ্য থাকিবে। এই প্রকার গোরক্ষণ **ভাগানুপ্রবিষ্টক**-নামে আখ্যাত হয়।

বৎস ( স্তনন্ধয় বাছুর ), বৎসতর ( স্তনপানত্যাগী বড় বাছুর ), দম্য ( কৃষ্যাদিকর্ম্মে শিক্ষা পাইবার যোগ্য ), বহনকারী ষাঁড়, ( বীর্য্য সেচনকারী ) বৃষ ও উক্ষা ( হালাদিচালনে যোগ্য বৃষ )—এই ছয় প্রকার পুংগব হইতে পারে। যুগবাহন ও শকটবাহনকারী বৃষভ ( বা বীর্য্যসেচনকারী ), সূনামহিষ ( মাংসমাত্রোপযোগী মহিষ ), ও পৃষ্ঠ ও স্কন্ধবাহী—এই চারি প্রকার মহিষ হইতে পারে। গাভী ও মহিষী সাত প্রকার হইতে পারে, যথা—(১) বৎসিকা ( স্তনপায়িনী ), (২) বৎসতরী (ত্যক্তস্তনপানা), (৩) **প্রষ্ঠৌহী** ( প্রথমগর্ভবতী ), (৪) গর্ভিণী, (৫) ধেনু ( দুগ্ধদাত্রী ), (৬) অপ্রজাতা ( বিজননার্হ বয়স অপ্রাপ্তা ) ও (৭) বন্ধ্যা। দুইমাস ও একমাস পূর্ব্বেজাত বৎস ও বৎসাদিগকে **উপজা** সংজ্ঞায় অভিহিত করা হয়। মাসজাত ও দ্বিমাসজাত বৎসাদিকে (তপ্তমুদ্রাদ্বারা) চিহ্নিত করিতে হইবে। ( গোধ্যক্ষকে ) মাস ও দুইমাস পর্য্যন্ত রাজব্রজে থাকিয়াছে এমন ( অজ্ঞাতস্বামিক ) বৎসাদিকেও চিহ্নিত করিতে হইবে। অঙ্ক ( স্বস্তিকাদি কৃত্রিম চিহ্ন ), চিহ্ন ( পুচ্ছাদির শ্বেতত্বপ্রভৃতিরূপ স্বাভাবিক চিহ্ন ), বর্ণ ( শুক্ল-কৃষ্ণাদি রঙ্ ) ও শৃঙ্গের বিশেষ লক্ষণ—এই সব লক্ষণ সহ উক্ত উপজা-নামক বৎসাদির সংখ্যা প্রভৃতি বিবন্ধপুস্তকে-( গোধ্যক্ষ ) লেখাইয়া রাখিবেন। এই ভাবে গবাদি রক্ষণের নাম **ব্রজপর্য্যগ্র**।

**নষ্ট** গোধন তিন প্রকার হইতে পারে, যথা—(১) চোরকর্ত্তৃক অপহৃত, (২) অন্য যূথে প্রবিষ্ট ও (৩) অবলীন ( অর্থাৎ বনমধ্যে স্বযূথ হইতে ভ্রষ্ট )।

কর্দ্দমে পতিত, বিষমে অর্থাৎ গর্ত্তাদিতে পতিত, ও ব্যাধি ও জরাগ্রস্ত, বেগ-যুক্ত জলপ্রবাহাদিতে পতিত ও আহারদোষে দূষিত হইয়া ( যে-সব গবাদি ) বিপন্ন হয়; এবং বৃক্ষপাত, অতট বা ভৃগুপতন, বড় বড় কাষ্ঠপাত ও শিলাপাত দ্বারা ( যে সব গবাদি ) অভিঘাত প্রাপ্ত হয়; এবং বিদ্যুৎপাত, ব্যাল বা হিংস্র-পশু ও নক্রের আক্রমণ ও বনবহ্নিদ্বারা ( যে-সব গবাদি ) বিপন্ন হয়—সে-সব

**বিনষ্ট** পর্য্যায়ে গণিত হইবে। (পালকাদিরা) এ-গুলিকে প্রমাদস্থান হইতে রক্ষা করিয়া চলিবে (মতান্তরে, তাহাদের প্রমাদে যে-সব গবাদি বিনষ্ট হইবে সেগুলিকে তাহারা পূরণ করিয়া দিতে বাধ্য থাকিবে)।

এইভাবে গোধ্যক্ষকে গবাদি পশুর সংখ্যা জানিয়া রাখিতে হইবে।

যে (গোপালক) গবাদি নিজে হনন করে বা অন্যদ্বারা হনন করায়, কিংবা নিজে হরণ করে বা অন্যদ্বারা হরণ করায়, তাহার উপর বধদণ্ড বিহিত হইবে।

কোন (গোধ্যক্ষের অধীন) কর্ম্মচারী যদি বে-সরকারী পশুর রূপ রাজকীয় চিহ্নদ্বারা চিহ্নিত করিয়া পরিবর্ত্তন করে, তাহা হইলে তাহাকে প্রথম সাহস দণ্ড দিতে হইবে।

যে ব্যক্তি চোরাপহৃত নিজদেশীয় গবাদি আনিয়া প্রত্যর্পণ করিবে, সে (মালিক হইতে) প্রতি পশুর জন্য এক পণ প্রাপ্ত হইবে। আর, যে ব্যক্তি পরদেশীয় পশুকে (চোরাদি হইতে) মোচন করিতে পারিবে, (সে পশুস্বামী হইতে) পশুটির মূল্যের অর্দ্ধ প্রাপ্ত হইবে।

গোপালকেরা বালপশু (অল্পবয়স্ক গবাদি), বৃদ্ধপশু ও ব্যাধিগ্রস্ত পশুদিগের বিপদের প্রতিকার চিন্তা করিবে।

(গোপালকগণ) ব্যাধ ও কুক্কুরগণ পোষকদিগের দ্বারা চোর, ব্যাল বা হিংস্রজন্তু ও শত্রুর উপদ্রব-ভয় দূর করিয়া ঋতু-বিভক্ত (অর্থাৎ ঋতুভেদে তৃণ-জলাদির সমৃদ্ধি যে যে অরণ্যে সমুচিত বলিয়া ব্যবস্থিত তেমন) অরণ্যে (গবাদির) চারণ করাইবে।

(শব্দশ্রবণে) ত্রাসযুক্ত গবাদিপশুর (গলাতে) শব্দকারী ঘণ্টা বাঁধিয়া দিতে হইবে, যেন তৎশ্রবণে সর্প ও হিংস্রজন্তুরা ত্রাসযুক্ত হইয়া পলায় ও যেন পশুগুলির গোচরস্থান অবগত হওয়া যায় (অর্থাৎ কোন্ ভূমিভাগের তাহারা চরিয়া বেড়াইতেছে তাহা জানা যায়)।

গোপালকেরা গবাদিপশুকে তেমন জলেই (স্নানপানাদি করাইবার জন্য) নামাইবে, যেখানে অবিষম ও বিস্তীর্ণ তীর্থ বা ঘাট আছে এবং যেখানে কর্দ্দম ও নক্রাদি জলজন্তু নাই; এবং (তাহারা সতর্কতার সহিত) পশুগুলিকে রক্ষা করিবে।

(তাহারা) কোন গবাদি পশু—চোর, (ব্যাঘ্রাদি) হিংস্রজন্তু, সর্প ও নক্রদ্বারা গৃহীত হইলে, কিংবা ব্যাধি ও জরাগ্রস্ত হইয়া মৃত হইলে, তৎক্ষণাৎ

( গোধ্যক্ষের নিকট ) সেই সংবাদ নিবেদন করিবে, তাহা না করিলে তাহাদিগকে প্রত্যেক বিপন্ন পশুর মূল্য ( শাস্তিরূপে ) দিতে হইবে।

( ব্যাধিপ্রভৃতি স্বাভাবিক ) কারণে মৃত গো ও মহিষের রাজচিহ্নিত চর্ম্ম, ছাগ ও মেষের কর্ণে কৃত চিহ্ন এবং অশ্ব, গর্দ্দভ ও উষ্ট্রের পুচ্ছ ও অঙ্কযুক্ত চর্ম্ম আহরণ করিয়া ( মরণপ্রত্যয় উৎপাদনার্থ গোধ্যক্ষসমীপে ) উপস্থাপিত করিবে এবং এই সব মৃতপশুর কেশ, চর্ম্ম বস্তি ( মূত্রাশয় ), পিত্ত, স্নায়ু ( অস্ত্র ), দন্ত, খুর ও শৃঙ্গও সংগ্রহ করিয়া আনিবে ( এই সব বস্তু কুপ্যাগারে ব্যবহারার্থ দিতে হইবে )।

( মৃতপশুগুলির ) অপক্ক মাংস তাহাদিগকে আর্দ্র বা শুষ্ক অবস্থায়ই বিক্রয় করিয়া ফেলিতে হইবে।

সেই সব পশুর ( দুগ্ধ হইতে উৎপাদিত ) ঘোল কুক্কুর ও বরাহের খাদ্যরূপে দিতে হইবে।

সেনার ভোজ্যবস্তুরূপে **কূর্চিকা** ( ঘনীকৃত তক্রবিকার বা ছানা ) সংগ্রহ করিয়া রাখিতে হইবে।

আর **কিলাট** ( নষ্ট বা স্ফুটিত দুগ্ধ ), ( গোমহিষাদির ভক্ষ্য ) ঘাণ ( ঘানী ? ) হইতে প্রাপ্ত পিষ্ট তৈলবীজপিণ্ডের ( খোলের ) ক্লেদন কার্য্যের জন্য আহৃত হইবে।

যে কোন ব্যক্তি ( গবাদি ) পশু বিক্রয় করিলে, প্রত্যেক ( বিক্রীত ) পশুর জন্য ¼ পণ ( গোধ্যক্ষের নিকট ) জমা দিবে।

গোপালকেরা বর্ষা, শরৎ ও হেমন্ত ঋতুতে দুই বেলাতেই ( গোমহিষাদির ) দোহন করিতে পারিবে। ( কিন্তু, ) শিশির, বসন্ত ও গ্রীষ্ম ঋতুতে কেবল একবেলা ( অর্থাৎ রাত্রিতেই ) দোহন করিতে হইবে।

দ্বিতীয় বেলাতে দোহন করিলে অপরাধীর অঙ্গুষ্ঠচ্ছেদরূপ দণ্ড হইবে ( গ্রীষ্মকালেও অনেক দেশে ২।৩ বার দোহনপ্রথা আছে. সেই স্থানের জন্য সম্ভবতঃ এই নিয়ম )।

দোহনকাল অতিক্রম করিয়া দোহন করিলে অপরাধীকে দণ্ডরূপে সেই দিনের বেতনফল হইতে বঞ্চিত হইতে হইবে।

এতদ্দ্বারা নাসাবেধন, ( নূতন গবাদির ) শিক্ষণ, **যুগপিঙ্গন** ( অর্থাৎ অদান্ত পশুকে দান্ত পশুর সহিত যুগে যোজন করা ) ও বর্ত্তনের ( প্রচারণাদি শিক্ষার ) সময় অতিক্রমকারী কর্ম্মকরেরও কর্ম্মফল (অর্থাৎ বেতন-) হানিরূপ দণ্ড হইবে।

গাভীর এক দ্রোণ-পরিমিত দুগ্ধ হইতে এক প্রস্থ ঘৃত পাওয়া যায়। মহিষীর (এক দ্রোণ-পরিমিত দুগ্ধ হইতে) ⅕ প্রস্থ অধিক (অর্থাৎ ১⅕ প্রস্থ) ঘৃত পাওয়া যায়। ছাগী ও মেষীর (এক দ্রোণ-পরিমিত দুগ্ধ হইতে) ½ প্রস্থ অধিক (অর্থাৎ ১½ প্রস্থ ঘৃত পাওয়া যায়। অথবা, এই পশুগুলি সম্বন্ধে দধিমন্থন হইতে প্রাপ্ত ঘৃতের পরিমাণই প্রমাণ ধরা যাইবে, কারণ, বিশিষ্ট ভূমি, তৃণ ও জল ব্যবহারে পশুগুলির দুগ্ধ ও ঘৃতের পরিমাণ (অথবা দুগ্ধে ঘৃতের পরিমাণ) বৃদ্ধি পাইয়া থাকে (সম্ভবতঃ, ইহা উপরি উক্ত ক্ষীরঘৃতসঞ্জাতের নিরূপণ গোধ্যক্ষের অধ্যক্ষতা-কার্য্যের অন্যতম কার্য্য)।

যদি কোনও ব্যক্তি পশুযূথে রক্ষিত (বীর্য্যসেচনকারী) বৃষকে অন্য বৃষের সহিত যুদ্ধ করায়, তাহা হইলে তাহার উপর প্রথম সাহস দণ্ড বিহিত হইবে; এবং ইহাকে বধ করাইলে তাহার উত্তম সাহস দণ্ড হইবে।

পশুগুলির বর্ণ বা রঙ্ অনুসারে দশ-দশটি পশুর এক একটি বর্গ করিয়া (এমন দশটি বর্গদ্বারা রচিত শতাত্মক পাল) রক্ষা করিতে হইবে।

গবাদির বনে বাস ও বিচরণের দিগ্বিভাগ অর্থাৎ নিয়মিত স্থান ব্যবস্থিত করিতে হইলে দেখিতে হইবে—পশুগুলির প্রচার বা চরিবার স্থান কতদূর বা কোথায়, ইহাদের দলের যোগ কেমন, ও ইহাদের রক্ষা করার সামর্থ্য গোপালক-দিগের কতখানি আছে।

গোধ্যক্ষ অজ (ছাগ) প্রভৃতি পশুর ঊর্ণা (গাত্ররোম) প্রতি ছয় মাসে একবার গ্রহণ করাইতে পারিবেন।

ইহাদ্বারা অশ্ব, গর্দ্দভ, উষ্ট্র ও বরাহের ব্রজও ব্যাখ্যাত হইল (অর্থাৎ এই পশুগুলি সম্বন্ধেও উপরি পর্য্যালোচিত সব ব্যবস্থা খাটিবে)।

বলীবর্দ্দের মধ্যে যে-গুলির নাসাবেধন হইয়াছে এবং যে-গুলি শ্রেষ্ঠ অশ্বের মত গতিশীল ও (রথাদি-) বাহক হইতে পারে, সেগুলির খাদ্যের পরিমাণ নিম্নলিখিতরূপ হইবে, যথা—অর্দ্ধভার (অর্থাৎ দশ তুলা-পরিমিত) যবস (হরিত ঘাস), ইহার দ্বিগুণ অর্থাৎ ২০ তুলা (সামান্য) তৃণ, এক তুলা **ঘাণপিণ্যাক** (খোল), ১০ আঢ়ক **কণকুণ্ডক** (অর্থাৎ সূক্ষ্ম অন্নাকণাযুক্ত অন্নের কল্ক বা মাড়), ৫ পল (সৈন্ধব) মুখলবণ, ১ কুড়ুব নাসা-সেচনার্থক তৈল, ও ১ প্রস্থ পানার্থ তৈল। ইহাদের জন্য আরও নিতে হইবে ১ তুলা মাংস, ১ আঢ়ক দধি, ১ দ্রোণ যব, অথবা, ১ দ্রোণ-পরিমিত মাষদ্বারা নির্ম্মিত পুলাক (অর্থাৎ অর্দ্ধপক্ব সিক্থ)।

১ দ্রোণ দুগ্ধ, অথবা ½ আঢ়ক সুরা, ১ প্রস্থ স্নেহদ্রব্য (তৈল বা ঘৃত), ১০পল

ক্ষারদ্রব্য ( গুড় প্রভৃতি ) ও ১ পল শৃঙ্গিবের ( অর্থাৎ আর্দ্রক শুণ্ঠী ) এই দ্রব্যগুলি মিলাইয়া ( অগ্নিদীপনার্থক ) বলীবর্দ্দ পশুকে পান করাইতে হইবে।

অশ্বতর ( খচ্চর ), অন্য পুংগব ও গর্দ্দভের জন্য উপরি উক্ত ( খাদ্য ও পানীয়ের এক চতুর্থাংশ কম হইতে পারিবে। মহিষ, উষ্ট্র ও ( শকটাদির উপযোগী কর্ম্মকরণে যুক্ত বলীবর্দ্দের জন্য দ্বিগুণ **বিধা** ধার্য্য করিতে হইবে। ( দুগ্ধদাত্রী ) গাভীর জন্যও উক্ত পানীয় দ্রব্য ( ও খাদ্যদ্রব্যের ) দ্বিগুণ পরিমাণ দিতে হইবে। ( বলীবর্দ্দাদির ) কর্ম্মকালের পরিমাণ ও ( ধেনু প্রভৃতির দুগ্ধবাহুল্যাদি ) ফল লক্ষ্য করিয়া খাদ্য ও পানীয়ের বিধান করিতে হইবে ( অর্থাৎ প্রয়োজন হইলে দ্বিগুণেরও অধিক পরিমাণ দেওয়া যাইতে পারিবে )। সব পশুর জন্য তৃণ ও জলের প্রচুরতার দিকে লক্ষ্য রাখিতে হইবে। এই পর্য্যন্ত গোমণ্ডলসম্বন্ধীয় বিধা প্রভৃতি ব্যাখ্যাত হইল।

যে-যূথে সংখ্যায় একশত গর্দ্দভ বা অশ্ব থাকিবে তাহাতে পাঁচ-পাঁচটি করিয়া ঋষভ ( অর্থাৎ তজ্জাতীয় পুরুষ পশু ) রাখিতে হইবে, যে-যূথে একশত করিয়া অজ ( ছাগ ) বা মেষ থাকিবে তাহাতে দশ-দশটি করিয়া ঋষভ ( পুরুষ পশু ) এবং যে-যূথে একশত সংখ্যক গরু, মহিষ বা উষ্ট্র থাকিবে তাহাতে চারি-চারিটি ঋষভ ( পুরুষ পশু ) রাখিতে হইবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে গোধ্যক্ষ-নামক উনত্রিংশ অধ্যায় ( আদি হইতে ৫০ অধ্যায় ) সমাপ্ত।

## ত্রিংশ অধ্যায়

### ৪৭শ প্রকরণ—**অশ্বাধ্যক্ষ**

( রাজকীয় ) **অশ্বাধ্যক্ষ** নিম্নলিখিত ( সাতপ্রকার ) অশ্বের সংখ্যা ( নিজ নিবন্ধপুস্তকে ) লেখাইয়া রাখিবেন, যথা—(১) যে অশ্বসমূহ ( বিক্রয়ার্থ ) পণ্যাগারে রক্ষিত হইতেছে; (২) যে-গুলি ক্রয়দ্বারা লব্ধ; (৩) যে-গুলি যুদ্ধে প্রাপ্ত; (৪) যে-গুলি নিজাশ্বদ্বারা উৎপন্ন; (৫) যে-গুলি অন্য রাজাকে সাহায্য প্রদানের পরিবর্ত্তে প্রাপ্ত; (৬) যে-গুলি অন্যদ্বারা ( অর্থের পরিবর্ত্তে ) পণ বা অধিরূপে স্থিত ও (৭) যে-গুলি অল্প সময়ের জন্য অন্য হইতে নিজ প্রয়োজনে আনীত; এবং সেই সঙ্গে অশ্বগুলির কুল ( অর্থাৎ পারসীক-কাম্বোজাদি

কোন্ দেশে জন্ম ), বয়স, ( শুক্লকৃষ্ণাদি ) বর্ণ, চিহ্ন, বর্গীকরণ ( পারসীকাদি-ভেদে বিভাগ ) ও প্রাপ্তিস্থানের বিষয়ও লেখাইবেন।

( তিনি ) যে-সব অশ্ব অপ্রশস্ত ( অর্থাৎ স্বভাবতঃ দোষযুক্ত ), অঙ্গবিকল ও ব্যাধিগ্রস্ত, ( সে-সবের পরিবর্ত্তন ও চিকিৎসার জন্য ) সরকারের নিকট জানাইয়া রাখিবেন।

এক মাসের জন্য পর্য্যাপ্ত ( নগদ খরচ ও অশ্বভোজ্যাদি ) যথাক্রমে রাজকোশ ও কোষ্ঠাগার হইতে লইয়া অশ্ববাহ ( সহিস ) অশ্ব-পরিচর্য্যার কার্য্য চালাইবে।

( অশ্বাধ্যক্ষ ) এমন অশ্বশালা ( বা মন্দুরা ) নির্ম্মাণ করাইবেন, যাহা অশ্বের সংখ্যানুসারে দীর্ঘ বা আয়ত হইবে, যাহা অশ্বের লম্বতার দ্বিগুণ বিস্তারযুক্ত হইবে, যাহা ( চতুর্দ্দিকে ) চারিটি দ্বার-যুক্ত থাকিবে এবং যাহার মধ্যস্থল অশ্বগণের উপাবর্ত্তন বা প্রলুঠনের জন্য পর্য্যাপ্ত হইবে, যাহাতে **প্রগ্রীব** বা বারান্দা থাকিবে, যাহার দ্বারদেশের বহির্ভাগ ( উভয় পার্শ্বে আসন-জন্য কাষ্ঠ- ) ফলক-যুক্ত থাকিবে, এবং যাহা ( বিষাদির প্রতিকারার্থ ) বানর, ময়ূর পৃষত ( মৃগবিশেষ ) নকুল, চকোর, শুক ও শারিকাদ্বারা পরিব্যাপ্ত থাকিবে।

( অশ্বাধ্যক্ষকে অশ্বশালা ) প্রত্যেক অশ্বের জন্য এমনভাবে পূর্ব্ব বা উত্তরমুখী স্থান নিবেশিত করিতে হইবে, যাহাতে অশ্বের দৈর্ঘ্যানুসারে চৌকোণ, চাকচিক্যযুক্ত কাষ্ঠফলকের আস্তরণ থাকিবে, যাহাতে ( যবসাদি ) ভক্ষণের উপযোগী কোষ্ঠ নির্ম্মিত থাকিবে এবং যাহাতে ( অশ্বের ) মল ও মূত্র ত্যাগের সুবিধা থাকিবে। ( রাজভবনের উত্তর-পূর্ব্বভাগে অশ্বশালা থাকা উচিত এরূপ অন্যত্র বলা হইয়াছে, কিন্তু, অশ্বের সংখ্যাবাহুল্য-জন্য যদি অন্যদিকে অশ্বশালার নির্ম্মাণ আবশ্যক হয়, তাহা হইলে সেই ) অশ্বশালার অবস্থানবশতঃ ( দ্বারাদির ) দিগ্বিভাগ কল্পনা করিয়া নিতে হইবে। বড়বা ( প্রসবিনী অশ্বা ), বৃষ ( বীর্য্যসেচনকারী অশ্ব ) ও কিশোর ( অর্থাৎ ৬ মাস হইতে ৩ বৎসর বয়স্ক অশ্বশিশু )-গণের জন্য একান্ত স্থান ( অর্থাৎ অন্যান্যের দৃষ্টির অগোচর স্থলে পৃথক্ পৃথক্‌ভাবে স্থান ) নির্দ্দিষ্ট থাকিবে।

কোন বড়বা ( ঘোটকী ) শিশু প্রসব করিলে পর, ইহাকে তিনদিন পর্য্যন্ত ( প্রতিদিন ) একপ্রস্থ-পরিমিত ঘৃত পান করিতে দিতে হইবে। ইহার পর ইহাকে দশ দিবস পর্য্যন্ত ( প্রতিদিন ) একপ্রস্থ-পরিমিত সক্তু এবং স্নেহদ্রব্য ( তৈলাদি )-মিশ্রিত ভৈষজ্য ( কাথাদি ঔষধ ) পানার্থ দিতে হইবে। তদনন্তর

**পুলাক** ( অর্থাৎ অর্দ্ধসিদ্ধ যবাদি ), যবস ( ঘাস ) ও ঋতুযোগ্য ( অন্যান্য শস্যাদিরূপ ) আহার দিতে হইবে।

প্রসবের দশদিন পরে, ছয় মাস পর্য্যন্ত কিশোরকে ( অশ্বশিশুকে) এক কুড়ুব সক্তু এবং ইহার চতুর্থাংশ ঘৃত ইহাতে মিশাইয়া দিতে হইবে এবং একপ্রস্থ দুগ্ধও ইহার আহার্য্যরূপে দিতে হইবে। তাহার পর তিন বৎসর পর্য্যন্ত ( প্রতিদিন ) একপ্রস্থ-পরিমিত যব দিতে হইবে এবং ( দরকার হইলে ) প্রতিমাসে অর্দ্ধপ্রস্থ-পরিমিত যব বাড়াইয়া ( প্রতিদিন ) দিতে পারা যাইবে। ( ইহার পরে ) চারি বৎসর বয়স পর্য্যন্ত একদ্রোণ-পরিমিত যব ( প্রতিদিন ) দেওয়া যাইতে পারিবে, ইহার পর, কিশোরের চারিবর্ষ বা পঞ্চবর্ষ পূর্ণ হইলে, ইহা ( সান্নাহ্যাদি ) কর্ম্মের উপযুক্ত হইবে এবং তখন তাহার প্রমাণও ( নিম্নোক্ত কায়প্রমাণও ) পূর্ণ হইবে।

উত্তম অশ্বের মুখ ৩২ অঙ্গুল-পরিমিত হইবে ; মুখ-পরিমাণের পাঁচগুণ অর্থাৎ ১৬০ অঙ্গুল ইহার আয়াম বা দৈর্ঘ্য হইবে। ইহার জঙ্ঘা ২০ অঙ্গুল-পরিমিত হইবে ; এবং ইহার উৎসেধ বা উচ্চতা জঙ্ঘা-পরিমাণের চারিগুণ অর্থাৎ ৮০ অঙ্গুল হইবে। ( উত্তম অশ্বের যে পরিমাণ বলা হইল তাহা হইতে ) ৩ অঙ্গুল কম পরিমাণ হইবে মধ্যম অশ্বের, এবং তদপেক্ষায়ও ৩ অঙ্গুল কম পরিমাণ হইবে অধম অশ্বের। ( উত্তম অশ্বের ) পরিণাহ বা পরিক্ষেপ ( মোটাই ) ১০০ অঙ্গুল-পরিমিত হইবে। মধ্যম অশ্বের পরিক্ষেপ ( উত্তম অশ্বের পরিক্ষেপের পরিমাণ হইতে ) পঞ্চভাগ কম হইবে অর্থাৎ ৮০ অঙ্গুল-পরিমিত হইবে এবং অধম অশ্বের পরিক্ষেপ তদপেক্ষায়ও পঞ্চভাগ কম হইবে অর্থাৎ ৬৪ অঙ্গুল-পরিমিত হইবে ( মতান্তরে, ৬০ অঙ্গুল হইবে )।

উত্তম অশ্বের জন্য শালি ( ধান্য ), ব্রীহি ( সাধারণ চাউল ), বা প্রিয়ঙ্গু দুই দ্রোণ—ইহা অর্দ্ধশুষ্ক, অথবা অর্দ্ধসিদ্ধও হইতে পারে—কিংবা উক্ত পরিমাণের মুদ্গ ( মুগ ) ও মাষের **পুলাক** ( অর্থাৎ ভক্তসিক্থ ) ( ভোজনার্থ ) দিতে হইবে এবং পানার্থ স্নেহের ( অর্থাৎ তৈল বা ঘৃতের ) একপ্রস্থ, লবণ পাঁচ পল, মাংস পঞ্চাশ পল, এবং খাদ্যপিণ্ডের ক্লেদনের জন্য ( অর্থাৎ ভিজাইবার জন্য ) ( মাংসাদির ) রস এক আঢ়ক, কিংবা, ইহার দ্বিগুণ ( অর্থাৎ ২ আঢ়ক ) দধি দিতে হইবে। পাঁচ পল ( গুড়াদি ) ক্ষারদ্রব্যের সহিত একপ্রস্থ সুরা বা তদ্দ্বিগুণ ( অর্থাৎ ২ প্রস্থ ) দুগ্ধও ( অপরাহ্ণে ) দিতে হইবে।

এবং যে অশ্বগুলি দীর্ঘ পথ চলিয়া ও অধিক ভার বহন করিয়া ক্লান্ত হইয়াছে

তাহাদের খাওয়ার জন্য একপ্রস্থ-পরিমিত স্নেহদ্রব্য দিতে হইবে—ইহাই তাহাদের জন্য **অনুবাসনাখ্য** বস্তিচিকিৎসা ( মতান্তরে, খাওয়ার জন্য যেমন এক প্রস্থ স্নেহ দিতে হইবে, তেমন অনুবাসনচিকিৎসার জন্যও একপ্রস্থ স্নেহ দিতে হইবে —এইরূপ অনুবাদ )। আবার এক কুড়ুব ( অর্থাৎ প্রস্থের চতুর্ভাগ )-পরিমিত স্নেহ ( অশ্বের ) নাসিকাসেচন-জন্য দিতে হইবে। যবস ( বা হরিত শস্যের ) অর্দ্ধভার ( অর্থাৎ দশ তুলা ) এবং ইহার দ্বিগুণ ( অর্থাৎ বিশ তুলা ) তৃণ, অথবা ছয় হস্ত পরিক্ষেপ-পরিমিত তৃণস্তম্বসংঘাত ( অর্থাৎ দুই বাহুর আলিঙ্গনদ্বারা গ্রাহ্য তৃণস্তম্বস্তূপ ) দিতে হইবে।

( উত্তম অশ্বের নিমিত্ত বিহিত খাদ্যাদির পরিমাণ হইতে ) এক-চতুর্থাংশ কম আহার্য্যাদি মধ্যম অশ্বের জন্য বিহিত এবং তদপেক্ষায়ও এক-চতুর্থাংশ কম আহার্য্য অধম অশ্বের জন্য বিহিত হইবে। রথবহনকারী কিংবা বীর্য্যসেচনকারী মধ্যম অশ্বের জন্যও উত্তম অশ্বের আহার্য্যাদি বিহিত বলিয়া ধরা হইবে এবং রথবাহী কিংবা বীর্য্যসেচনকারী অধম অশ্ব মধ্যম অশ্বের আহার্য্যাদি পাইবে।

বড়বা বা ঘোটকী ও খচ্চরজাতীয় ঘোটকের জন্য উক্ত বিধার পরিমাণের এক-চতুর্থাংশ কম বিধা বিহিত এবং এই বিধা হইতেও এক-চতুর্থাংশ কম বিধা কিশোর অশ্বের জন্য নির্দ্দিষ্ট হইবে। এইভাবে ( অশ্বের জন্য **বিধা** প্রদানের প্রকার নিরূপিত হইল। )

( অশ্বের ) বিধা বা আহারের যে পাচক, যে ( অশ্বের ) সূত্র বা রশ্মিগ্রাহী পরিচারক ও যে ( অশ্বের ) চিকিৎসক, তাহারাও বিধাভাগী হইবে অর্থাৎ তাহাদের নিজ ব্যবহারার্থ তাহারা সরকারপক্ষ হইতে বিধা পাইতে অধিকারী হইবে।

যে-সব অশ্ব যুদ্ধ, ব্যাধি ও জরার নিমিত্ত ক্ষীণ হইয়া পড়ে এবং যাহারা ( সান্নাহ্যাদি ) কর্ম্মকরণে অসমর্থ সেগুলিকে কেবল উদরপূর্ত্তির জন্য আহার্য্য দিতে হইবে। যে-সব অশ্ব ( শক্তিশালী হইলেও ) যুদ্ধকর্ম্মের অযোগ্য সে-গুলিকে পুরবাসী ও জনপদবাসীদিগের প্রয়োজনার্থ বৃষরূপে অর্থাৎ বীর্য্যসেচক-রূপে বড়বাতে প্রয়োগ-জন্য রাখিতে হইবে।

যুদ্ধাদিকর্ম্মে প্রযুক্ত হইবার উপযুক্ত অশ্বগুলির মধ্যে সেই সেই অশ্বই উত্তম বলিয়া গৃহীত হইবে, যাহারা **কাম্বোজ, সিন্ধু, আরট্ট** ( পাঞ্জাবের উত্তর-পূর্ব্বস্থ দেশবিশেষ ), ও **বনায়ু** ( আরবদেশের প্রাচীন নাম ) দেশে উৎপন্ন। আর **বাহ্লীক** ( অর্থাৎ প্রাচীনদিগের মতে, যে দেশ পাঞ্জাবের পাঁচ নদী ও সিন্ধুনদের

অন্তর্ব্বর্ত্তী দেশ), **পাপেয়** (সম্ভবতঃ উত্তর-পশ্চিম সীমান্তদেশের অন্তর্ভুক্ত কোন দেশ), **সৌবীর** (গুজরাটপ্রদেশের দেশবিভাগের প্রাচীন নাম) **তিতল** দেশে উৎপন্ন অশ্ব মধ্যম। অবশিষ্ট (পূর্ব্বোক্ত দেশ সমূহ হইতে অতিরিক্ত সুরাষ্ট্রাদি দেশজাত) অশ্ব অধম।

উপর্য্যুক্ত অশ্বগুলির তীক্ষ্ণগতিত্ব (অর্থাৎ অত্যল্প কশাঘাতেই কার্য্যপটুতা), ভদ্রগতিত্ব (অর্থাৎ কশাঘাতের মাত্রানুসারেই কার্য্যপটুতা) ও মন্দগতিত্ব (অর্থাৎ বেশী কশাঘাতে কার্য্যপরতা) লক্ষ্য করিয়া তাহাদিগকে **সান্নাহ্য** (যুদ্ধসম্বন্ধীয়) বা **ঔপবাহ্যক** (সাধারণ যানাদিবহনযোগ্য) কর্ম্মে নিযুক্ত করিতে হইবে।

(শালিহোত্রাদিদ্বারা অভিহিত) সংগ্রামসম্বন্ধীয় সৌষ্ঠবযুক্ত কর্ম্মকে সান্নাহ্য কর্ম্ম বলা হয়।

আর (অশ্বের) ঔপবাহ্য কর্ম্ম পাঁচপ্রকার হইতে পারে, যথা—বল্গন (ঘূর্ণনগতি), নীচৈর্গত (অবিকৃতগতিতে ঘূর্ণন), লঙ্ঘন (লম্ফপ্রদান), ধোরণ (নানাগতিতে দৌড়ান) ও নারোষ্ট্র (ইসারাতে গমন)। তন্মধ্যে **বল্গন** ছয় প্রকার হইতে পারে, যথা (১) **ঔপবেণুক** (অর্থাৎ একহস্ত-পরিমিত পরিক্ষেপের মধ্যেই মণ্ডলাকারে ঘূর্ণন), (২) **বর্দ্ধমানক** (অর্থাৎ পরিক্ষেপের যে মণ্ডল লইয়া গতি আরব্ধ তাহাই রক্ষা করিয়া ঘূর্ণন), (৩) **যমক** (অর্থাৎ যুগপৎ দুইপ্রকার পরিক্ষেপবিশিষ্ট মণ্ডলে ঘূর্ণন) (৪) **আলীঢ়প্লুত** (অর্থাৎ একপাদ সঙ্কুচিত করিয়া অন্য পাদ প্রসারিত করিয়া প্লুতিযুক্ত ঘূর্ণন), (৫) **পূর্ব্বগ** (অর্থাৎ শরীরের পূর্ব্বার্দ্ধদ্বারা ঘূর্ণন) ও (৬) **ত্রিকচালী** (অর্থাৎ শরীরের পশ্চার্দ্ধদ্বারা ঘূর্ণন)।

মস্তক ও কর্ণদ্বয় অবিকৃত রাখিয়া অশ্ব যে বল্গন করে, তাহাই নীচৈর্গত বলিয়া অভিহিত হয়। এই **নীচৈর্গত** ষোল প্রকার হইতে পারে, যথা—(১) প্রকীর্ণক (অর্থাৎ সর্ব্বপ্রকার গতির সংকর যাহাতে আছে), (২) প্রকীর্ণোত্তর (প্রকীর্ণ হইলেও যাহাতে একটি গতিই প্রধান), (৩) নিষণ্ণ (অর্থাৎ যাহাতে পৃষ্ঠভাগ অকম্পিত থাকে), (৪) পার্শ্বানুবৃত্ত (অর্থাৎ যাহাতে একদিকে তির্যক্‌গতি লক্ষিত হয়), (৫) **ঊর্ম্মিমার্গ** (অর্থাৎ জলের তরঙ্গের মত উন্নত ও আনত গতিবিশিষ্ট চলন), (৬) শরভক্রীড়িত (অর্থাৎ শরভজন্তুর ক্রীড়ার মত গতি), (৭) **শরভপ্লুতি** (অর্থাৎ শরভের লম্ফনের মত চলা), (৮) ত্রিতাল (অর্থাৎ তিন পাদে চলা), (৯) বাহ্যানুবৃত্ত (অর্থাৎ দক্ষিণে ও বামে ঘুরিয়া চলা),

(১০) পঞ্চপাণি (অর্থাৎ তিন পাদ একবার রাখিয়া অন্য পাদ দুইবার রাখিয়া চলা), (১১) **সিংহায়ত** (অর্থাৎ সিংহের ন্যায় চলা), (১২) স্বাধৃত (অর্থাৎ একেবারেই অতিদীর্ঘগতি), (১৩) ক্লিষ্ট (অর্থাৎ চালক ছাড়াই ছুটিয়া চলা), (১৪) **শ্লিঙ্গিত** (অর্থাৎ শরীরের অগ্রভাগ অবনত করিয়া চলন), (১৫) **বৃংহিত** (অর্থাৎ শরীরের অগ্রভাগ উন্নত করিয়া চলন) ও (১৬) **পুষ্পাভিকীর্ণ** (অর্থাৎ গোমূত্রিকার ন্যায় এদিক-ওদিক হইয়া চলা)।

**লঙ্ঘন** সাত প্রকার হইতে পারে, যথা—(১) কপিপ্লুত (অর্থাৎ বানরের মত লম্ফ দেওয়া), (২) ভেকপ্লুত (অর্থাৎ ভেকের মতন লম্ফ দেওয়া), (৩) এণপ্লুত (অর্থাৎ হরিণের মত লম্ফ দেওয়া), (৪) একপাদপ্লুত (অর্থাৎ তিন পাদ সঙ্কুচিত করিয়া কেবল এক পাদদ্বারা লম্ফ দেওয়া), (৫) কোকিলসঞ্চারী (অর্থাৎ কোকিলের মত ঝট্ করিয়া লম্ফ দিয়া সঞ্চরণ), (৬) উরস্য (অর্থাৎ চারি পাদই সঙ্কুচিত করিয়া বুক দিয়া লম্ফ দেওয়া ও (৭) বকচারী (অর্থাৎ বকের ন্যায় মাঝে ধীরে চলিয়া হঠাৎ লম্ফ দেওয়া)।

**ধোরণ** আট প্রকার হইতে পারে; যথা—(১) কাঙ্ক (অর্থাৎ কঙ্ক-নামক পক্ষীর মত গতি), (২) বারিকাঙ্ক (অর্থাৎ হংসাদির মত সমানগতি), (৩) মায়ুর (অর্থাৎ ময়ূরগতি), (৪) অর্দ্ধমায়ূর (অর্থাৎ কিছু কিছু ময়ূরের মত গতি), (৫) নাকুল (অর্থাৎ নকুলের মত গতি), (৬) অর্দ্ধনাকুল (অর্থাৎ কিছু কিছু নকুলের মত গতি), (৭) বারাহ (অর্থাৎ শূকরের ন্যায় গতি) ও (৮) অর্দ্ধবারাহ (অর্থাৎ কিছু কিছু বরাহের ন্যায় গতি)।

শিক্ষালব্ধ সংজ্ঞা বা সঙ্কেতের অনুরূপ চলার নাম **নারোষ্ট্র**। (এই পর্য্যন্ত অশ্বের ঔপবাহ্য কর্ম্ম নিরূপিত হইল)।

(উত্তম, মধ্যম ও অধম) রথবাহী অশ্বের যথাক্রমে ছয়, নয় ও বার যোজন দূর পর্য্যন্ত পথ চলা ব্যবস্থিত (মতান্তরে, অধম, মধ্যম ও উত্তম অশ্বের যথাক্রমে এইরূপ পথ চলা ব্যবস্থিত)। আর উত্তম, মধ্যম ও অধম পৃষ্ঠভারবাহী অশ্বের যথাক্রমে পাঁচ, সাড়ে সাত ও দশ যোজন দূর পর্য্যন্ত পথ চলা ব্যবস্থিত (মতান্তরে, পূর্ব্ববৎ অধমাদিক্রমে)।

(উক্ত তিন প্রকার) অশ্বের মার্গ বা গতিও তিন প্রকার, যথা—(১) বিক্রম (শনৈঃ শনৈঃ গমন বা মন্দগতি), (২) ভদ্রাশ্বাস (বা মধ্যমগতি) ও (৩) ভারবাহ্য (অর্থাৎ ভারবহনকারী লোকের ন্যায় তীব্রগতি বা দ্রুতগতি)।

(ভিন্ন ভিন্ন অশ্বের চলনের) ধারা বা ক্রমও পাঁচপ্রকার হইতে পারে,

যথা—(১) বিক্রম ( ধীরে গমন ), (২) বল্গিত ( মণ্ডলাকারে গমন ), (৩) উপকণ্ঠ ( লাফাইয়া লাফাইয়া চলা ), (৪) **উপজব** ( প্রথমে অধিক বেগে ও পরে অল্প বেগে চলা ) ও (৫) জব ( প্রথমে অল্প বেগে পরে অধিক বেগে চলা )।

যোগ্য আচার্য্যেরা ( অর্থাৎ অশ্বশিক্ষকেরা ) তাহাদের ( অর্থাৎ রথ্য ও পৃষ্ঠবাহ্য অশ্বগুলির ) মুখাদিতে বন্ধনযোগ্য নানাপ্রকার পর্য্যাণাদি সাজসম্বন্ধে উপদেশ করিবেন। সূত বা সারথিরা রথ ও অশ্বের সংগ্রামসম্বন্ধীয় অলঙ্কারবিষয়ে উপদেশ করিবেন। অশ্বগণের চিকিৎসকেরা অশ্বের শরীরের হ্রাস ও বৃদ্ধির প্রতীকারসম্বন্ধে ও ভিন্ন ভিন্ন ঋতুতে উপযোগী আহারসম্বন্ধে উপদেশ করিবেন।

সূত্রগ্রাহ ( অর্থাৎ অশ্বের রশ্মিধারক ), অশ্ববন্ধক ( অর্থাৎ খলীন বা লাগাম, পর্য্যাণ বা জীনাদি বন্ধনকার্য্যে অধিকৃত পরিচারক ), **যাবসিক** ( অর্থাৎ ঋতুর অনুগামী ঘাসাদি আহারদাতা ), বিধাপাচক (অর্থাৎ শালিমুদ্গ প্রভৃতির পাচক), স্থানপাল ( অর্থাৎ অশ্বের অবস্থানদেশের শোধক কর্ম্মচারী ) **কেশকার** ( অর্থাৎ অশ্বের কেশাদি যথাসময়ে কাটিয়া ছাটিয়া দেয় যে কর্ম্মকর ) ও **জাঙ্গলবিদেরা** ( বিষবিদ্যাপটু অশ্ব-চিকিৎসকেরা ) নিজ নিজ নিয়ত কর্ম্মদ্বারা অশ্বেরা পরিচর্য্যা করিবে।

এই সব কর্ম্মচারীরা নিজ কর্ত্তব্যের অতিক্রম ( অকরণ বা অন্যথাকরণ ) করিলে, তাহাদিগের ( অতিক্রম- ) দিবসের বেতন কাটিয়া লওয়া হইবে। **নীরাজন**ক্রিয়ার জন্য ( অর্থাৎ অশ্বের উপদ্রব শান্তির জন্য ক্রিয়মাণ দীপাদিদ্বার সংকারবিশেষের জন্য ) যে অশ্বকে বাঁধিয়া রাখা হইয়াছে, অথবা যে অশ্বকে চিকিৎসার জন্য উপরুদ্ধ করা হইয়াছে, সেই অশ্বকে কর্ম্ম করাইলে অপরাধীর দ্বাদশ পণ দণ্ড হইবে। ( চিকিৎসা- ) ক্রিয়া বা ঔষধের অকরণ-জন্য ( অশ্বের ) ব্যাধির বৃদ্ধি ঘটিলে, তাহার প্রতীকার-জন্য যত খরচ হইবে ইহার দ্বিগুণ মূল্য ( অশ্বাধ্যক্ষকে ) দণ্ডরূপে দিতে হইবে। আর চিকিৎসা ক্রিয়া ও ভৈষজ্যের দোষে অশ্বের বিপত্তি ঘটিলে, অশ্বের মূল্য যতটা ততটা দণ্ডরূপে তাঁহাকে দিতে হইবে।

এতদ্দ্বারা অর্থাৎ অশ্বের পরিচর্য্যা ও চিকিৎসা প্রভৃতির নিরূপণ হইতে, গোমণ্ডল, গর্দ্দভ, উষ্ট্র ও মহিষ, এবং অজ ( ছাগ ) ও অবিক ( মেষ )-সম্বন্ধেও পরিচর্য্যাদির কথা ব্যাখ্যাত হইল বুঝিতে হইবে ( অর্থাৎ অপরাধ প্রতিপন্ন হইলে গোধ্যক্ষ প্রভৃতির উপরও অনুরূপ দণ্ড ব্যবস্থিত হইবে )।

( শরৎ ও গ্রীষ্মকালে অশ্বাধ্যক্ষ লক্ষ্য করিবেন যেন ) প্রতিদিন অশ্বের

দুইবার স্নান করান হয় এবং তাহাকে গন্ধ ও মাল্য দেওয়া হয়, এবং কৃষ্ণপর্ব্বে ( অর্থাৎ অমাবস্যায় ) ভূতবলি ও শুক্লপর্ব্বে ( অর্থাৎ পূর্ণিমা-তিথিতে ) স্বস্তি-বাচনের ব্যবস্থা থাকে ॥ ১ ॥

আশ্বিন মাসের নবম দিনে ( অশ্বের ) **নীরাজনা** ( বা আরাত্রিক বা আরতি ) করাইতে হইবে এবং অশ্বাধ্যক্ষকে যাত্রার প্রারম্ভে ও অবসানে এবং ( অশ্বের ) ব্যাধির সময়ে শান্তিকার্য্যে নিরত থাকিয়া ( নীরাজনা করাইতে হইবে ) ॥ ২ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে অশ্বাধ্যক্ষ-নামক ত্রিংশ অধ্যায় ( আদি হইতে ৫১ অধ্যায় ) সমাপ্ত।

## একত্রিংশ অধ্যায়

### ৪৮শ প্রকরণ—হস্ত্যধ্যক্ষ

**হস্ত্যধ্যক্ষ** নিম্নলিখিত কার্য্যগুলির অনুষ্ঠান-বিষয়ে পর্য্যবেক্ষণ করিবেন,—( তিনি ) হস্তিবনের রক্ষাকার্য্য বিধান করিবেন; শিক্ষাকর্ম্মগ্রহণদ্বারা দান্ত হস্তী, হস্তিনী ও হস্তীশাবকের জন্য শালাসমূহের, ( দাঁড়াইবার আলান বন্ধন ) স্থানের, শয্যার ( শয়নস্থানের ), ( সান্নাহ্যাদিক ) কর্ম্মের, বিধার বা আহার্য্যদ্রব্যের ও যবসের ( কাঁচা ঘাসের ) প্রমাণ নির্ণয় করিয়া দিবেন; হস্তীকে দম্যাদি কর্ম্মে শিক্ষালাভের জন্য আযুক্ত বা আসক্ত করাইবার বন্দোবস্ত করিবেন; হস্তীর বন্ধন ( আলানাদি ), ( অঙ্কুশাদি ) উপকরণ, ( বর্ম্ম-তোমরাদি ) সাংগ্রামিক অলঙ্কার এবং ( হস্তীর জন্য ) চিকিৎসক, **অনীকস্থ** ( গজশিক্ষক ) ও **উপস্থায়ুক** বর্গের ( উপস্থান বা পরিচর্য্যায় রত কর্ম্মকর ) কার্য্যসম্বন্ধে সমস্ত বিধান করিবেন।

( তিনি ) এইরূপ হস্তিশালা নির্ম্মাণ করাইবেন,—যাহার উৎসেধ ( উচ্চতা ) বিষ্কম্ভ ( বিস্তার ) ও আয়াম ( দীর্ঘতা ) হস্তীর যাহা উৎকৃষ্ট আয়াম বা দীর্ঘতা ( অর্থাৎ ৯ হাত ) তাহার দ্বিগুণ হইবে ( অর্থাৎ হস্তিশালার উচ্চতা, বিস্তার ও দীর্ঘতা ১৮ হাত-পরিমিত হইবে ), যাহাতে হস্তিনীর জন্য অতিরিক্ত স্থানের ব্যবস্থা থাকিবে, যাহা **প্রগ্রীব** বা মুখশালা-( বারান্দা- ) যুক্ত থাকিবে, যাহাতে কুমারী-নামক হস্তিবন্ধনস্তম্ভোপরি রক্ষিত তুলাযন্ত্রের মত দণ্ড পর্য্যাপ্তভাবে

সংগৃহীত থাকিবে, এবং যাহার মুখ বা দ্বার পূর্ব্বদিকে বা উত্তরদিকে অবস্থিত থাকিবে।

( তিনি ) হস্তীর মূত্র ও পুরীষ ( মল ) ত্যাগের জন্য এমন স্থান নির্ম্মাণ করাইবেন যাহাতে হস্তীর আয়াম-পরিমিত অর্থাৎ নয় হাত-পরিমিত এক মসৃণ বন্ধনস্তম্ভ প্রোথিত থাকিবে এবং যাহাতে জমি ঢাকিবার জন্য চারিকোণযুক্ত কাষ্ঠফলক ( অগ্রোন্নতভাবে ) পাতা থাকিবে। ( তিনি ) হস্তীর জন্য পূর্ব্বোক্ত স্থানের মাপের অনুগুণ এক শয্যা নির্ম্মাণ করাইবেন, যাহার উন্নত স্থান অর্দ্ধপঞ্চম হস্ত ( অর্থাৎ সাড়ে চারিহাত ) পরিমিত থাকিবে—কিন্তু, এই শয্যা সান্নাহ্য ও ঔপবাহ্য হস্তীর জন্য দুর্গ ( বা নগর ) মধ্যে নিবেশিত থাকিবে এবং দম্য ও ব্যাল হস্তীর জন্য দুর্গ-বহির্ভাগে নিবেশিত থাকিবে।

দিনমানকে সমান আট ভাগে বিভক্ত করা হইলে ইহার প্রথম ও সপ্তম ভাগে হাতির স্নানকাল বুঝিতে হইবে এবং এই দুই বার স্নানের পরেই হাতিকে **বিধা** বা পক্ব আহার্য্য দিবার কাল বুঝিতে হইবে। পূর্ব্বাহ্নে হাতির ব্যায়ামকর্ম্মের জন্য নির্দ্দিষ্ট কাল থাকিবে। অপরাহ্নে পানের কাল নির্দ্দিষ্ট থাকিবে। রাত্রিকে সমান তিন ভাগে বিভক্ত করা হইলে ইহার দুই ভাগ সময় হাতিকে ঘুমাইতে দিতে হইবে এবং অবশিষ্ট তৃতীয় ভাগ তাহাকে বিশ্রামার্থ উপবেশন ও উত্থান-জন্য দিতে হইবে।

গ্রীষ্মেই হাতি ধরার উপযুক্ত কাল ( তখন হাতি গ্রীষ্মের তাপবশতঃ ক্ষীণবল থাকে বলিয়া গ্রহণযোগ্য হয় ) এবং বিংশতিবর্ষ-বয়স্ক হাতিই ( অর্থাৎ সেই বয়সের নীচে না হয় ) গ্রহণযোগ্য হয়।

স্তনন্ধয় বা মাতৃস্তন্যপায়ী ( যাহার নাম **বিক্ক** ), মূঢ়-নামক হাতি ( অর্থাৎ যাহার দাঁত হস্তিনীর দাঁতের সমান পরিমাণ-বিশিষ্ট ), মৎকুণ-নামক হাতি ( অর্থাৎ যাহার দাঁত নিষ্ক্রান্ত হয় নাই ) ও ব্যাধিগ্রস্ত হাতি এবং গর্ভিণী ও বিক্ক হাতিকে স্তন্যপান-দাত্রী হস্তিনী গ্রহণযোগ্য নহে। প্রমাণে যে হাতির উচ্চতা সাত হাত, আয়াম বা দৈর্ঘ্য নয় হাত ও পরিণাহ বা পরিক্ষেপ ( অর্থাৎ মোটাই ) দশ হাত এবং যাহার বয়স চল্লিশ বৎসর সে হাতিই উত্তম বলিয়া পরিজ্ঞাত। যে হাতির বয়স ত্রিশ বৎসর তাহাকে মধ্যম বলিতে হইবে ( ইহার প্রমাণ উচ্চতায় ছয় হাত ইত্যাদি পরে বলা যাইবে ) এবং যে হাতির বয়স পঁচিশ বৎসর তাহাকে অবর বা অধম বলা যায় ( ইহার প্রমাণ উচ্চতায় পাঁচ হাত ইত্যাদিও পরে বলা যাইবে )।

শেষোক্ত দুই প্রকার হাতির ( অর্থাৎ মধ্যম ও অধম হাতির ) বিধা বা আহার্য্য দেওয়ার বিধি চতুর্ভাগ করিয়া কম হইবে অর্থাৎ উত্তম হাতির জন্য যে-পরিমাণ বিধার ব্যবস্থা আছে তাহা হইতে এক চৌথ কম বিধা পাইবে মধ্যম হাতি এবং মধ্যম যাহা পাইবে তদপেক্ষায় এক চৌথ কম বিধা পাইবে অধম হাতি।

পূর্ণ সাত অরত্নি বা সাত হাত উচ্চ হাতির জন্য প্রত্যেক অরত্নির হিসাবে এইরূপ **বিধা** ব্যবস্থিত হইবে, যথা—এক দ্রোণ তণ্ডুল, অর্দ্ধ আঢ়ক তৈল, তিন প্রস্থ ঘৃত, দশ পল লবণ, পঞ্চাশ পল মাংস, ভুক্তপিণ্ডের সেচনার্থ এক আঢ়ক ( মাংস-সংস্কৃত ) রস অথবা, ( রসাভাবে ) ইহার দ্বিগুণ দধি, দশ পল ক্ষার ( গুড়াদি দ্রব্য ), মধ্যাহ্নে পানের জন্য এক আঢ়ক মদ্য অথবা, ( মদ্যাভাবে ) ইহার দ্বিগুণ দুগ্ধ, গাত্রে মাখিবার জন্য একপ্রস্থ তৈল, মাথায় দেওয়ার জন্য এক প্রস্থের অষ্ট ভাগ অর্থাৎ অর্দ্ধ কুড়ুব তৈল, ( রাত্রিতে ) প্রদীপের জন্য ততখানি ( অর্থাৎ প্রস্থের অষ্ট ভাগ ) তৈল। ২¼ ভার (৪৫০০ পল ) যবস বা হরিত শস্যাদি ও ২½ ভার শুষ্ক শষ্প দিতে হইবে। কিন্তু, কড়ঙ্গর বা শুল্লকীর পত্রাদি সম্বন্ধে কোন নিয়ম নাই। ( অর্থাৎ উক্ত বিধার সাতগুণ-পরিমিত বিধা সাত হাত উচ্চ উত্তম হস্তীকে দিতে হইবে; সম্ভবতঃ 'প্রত্যেক অরত্নির হিসাবে' এই ব্যাখ্যা ছাড়িয়া অরত্নি সম্বন্ধে সাত হাত উচ্চ হাতির জন্যই এইরূপ বিধা বুঝিতে হইবে, ইহার সাত গুণ নহে )। আট হাত উচ্চ যে হাতির নাম **অত্যরাল** হাতি তাহার ভোজন সাত হাত উচ্চ হাতির সমানই থাকিবে।

উপরিউক্ত সাত হাত ও আট হাত উচ্চ হাতি ছাড়া যে (মধ্যম) হাতি উচ্চতায় ছয় হাত ও যে ( অধম ) হাতি উচ্চতায় পাঁচ হাত তাহারা যথাক্রমে উত্তম হাতির জন্য বিধেয় বিধার এক-চতুর্থাংশ কম এবং মধ্যম হাতির জন্য বিধেয় বিধার এক-চতুর্থাংশ কম বিধা পাইবে।

ক্রীড়ার জন্য ( কর্ম্মের জন্য নহে ) যদি বিক্ক হস্তী গ্রহণযোগ্য হয়—তাহা হইলে ইহাকে দুগ্ধ ও যবস দ্বারাই পোষণ করিতে হইবে।

সাত অবস্থায় হাতির সাত প্রকার শোভা কল্পনীয় হয়, যথা—হাতির যে অবস্থায় কেবল ত্বক ও অস্থি দেখা যায় এবং যাহাতে রুধির উপজাত হয় সেই অবস্থার শোভার নাম **সঞ্জাতলোহিতা**। যে অবস্থায় কিঞ্চিৎ মাংস উৎপন্ন হওয়ায় অস্থি ছন্ন হইতে থাকে সে অবস্থার শোভার নাম **প্রতিচ্ছন্না**। যে অবস্থায় দুই পার্শ্বেই মাংসলেপ ঘটাতে ইহা মসৃণ দেখা যায় সেই অবস্থার

শোভাকে **সংলিপ্তপক্ষা** বলা হয়। যে অবস্থায় হাতির সব অবয়বে সমানভাবে মাংস দৃষ্ট হয় সে অবস্থার শোভা **সমকক্ষ্যা** বলিয়া আখ্যাত। যে হাতির শরীরের এক স্থানে নীচ ও অন্য স্থানে উচ্চ মাংস দেখা যায়, সেই অবস্থার শোভা **ব্যতিকীর্ণমাংসা** বলিয়া অভিহিত। যে অবস্থায় হাতির পৃষ্ঠবংশে উৎপন্ন মাংসের সমান মাংস পৃষ্ঠবংশপার্শ্বেও লক্ষিত হয় সেই অবস্থার শোভাকে **সমতল্পতলা** নাম দেওয়া হয় এবং যে অবস্থায় হাতির পৃষ্ঠের আকৃতি, পার্শ্বদ্বয়ের মাংসের উন্নতির জন্য দ্রোণীর মত দেখায় সে অবস্থার শোভা **জাতদ্রোণিকা** বলিয়া কথিত হয়।

উপরিউক্ত শোভার অনুসরণ করিয়া ভদ্র ( উত্তম ) হস্তী, মন্দ ( মধ্যম ) ও মৃগ ( অধম ) হস্তীকে ব্যায়াম ও পরিশ্রম শিক্ষা দেওয়াইতে হইবে এবং ভদ্রাদি সঙ্করজনিত মৃগহস্তীকেও ( অর্থাৎ ভদ্রমন্দ, ভদ্রমৃগ ইত্যাদিকেও ) সান্নাহ্যাদি কর্ম্মে শিক্ষা দেওয়াইতে হইবে। অথবা, সকল হাতিকেই ( শরদাদি ) ঋতু অনুসরণ করিয়া শিক্ষা দেওয়াইতে হইবে॥ ১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে হস্ত্যধ্যক্ষ-নামক একত্রিংশ অধ্যায় ( আদি হইতে ৫২ অধ্যায় ) সমাপ্ত।

## দ্বাত্রিংশ অধ্যায়

### ৪৮শ প্রকরণ—হস্ত্যধ্যক্ষ—হস্তিপ্রচার

কর্ম্মভেদানুসারে হস্তী চারি প্রকার, যথা—(১) দম্য ( অর্থাৎ শিক্ষাদ্বারা দমনযোগ্য, (২) সান্নাহ্য ( যুদ্ধকার্য্যের উপযোগী ), (৩) ঔপবাহ্য ( সোওয়ারী বহনযোগ্য ) ও (৪) ব্যাল ( ঘাতকবৃত্তিযুক্ত )।

তন্মধ্যে **দম্য** হস্তী পাঁচ প্রকার, যথা—(১) স্কন্ধগত ( যে হস্তী মনুষ্যকে স্কন্ধে লইতে কোনরূপ উপদ্রব করে না ), (২) স্তম্ভগত ( যে হস্তী স্তম্ভে বন্ধন সহ্য করে), (৩) বারিগত ( যে হস্তী সহজে বারি বা বারী অর্থাৎ গজবন্ধনী বা গজবন্ধনশালাতে প্রবেশ করে—"বারী তু গজবন্ধনী" ইত্যমরঃ ; "বারির্বাগ্গজবন্ধন্যোঃ স্ত্রী ক্লীবেঽম্বুনি বালুকে" ইতি মেদিনী ), (৪) অবপাতগত ( যে হস্তী তৃণচ্ছন্ন করিয়া রচিত গর্ত্তে আসিয়া পতিত হয় ) এবং (৫) যূথগত ( যে হস্তী দান্ত

হস্তিনীর সহিত বিহারার্থ যূথে বা গজদলে উপস্থিত হয়)। দম্যহস্তীর পরিচর্য্যা বিক্ক বা হস্তিশিশুর পরিচর্য্যার মত হইবে, অর্থাৎ তাহাকেও দুগ্ধ, ঘাস ও ইক্ষুকাণ্ডাদি দিতে হইবে।

**সান্নাহ্য** হস্তীর সাত প্রকার ক্রিয়ামার্গ বিহিত হইতে পারে, যথা—(১) উপস্থান অর্থাৎ অগ্রপশ্চাদ্বর্ত্তী অবয়বের নমন ও উন্নমন করা এবং ধ্বজা, উল্কা, বেণু ও রজ্জু-প্রভৃতি লঙ্ঘন করা; (২) সংবর্ত্তন অর্থাৎ ভূমিতে শয়ন, উপবেশন ও রেখা-গর্ত্ত প্রভৃতি লঙ্ঘন করা; (৩) সংযান অর্থাৎ সরল, বক্র, গোমূত্রিকাকার কিংবা মণ্ডলাকার গতিবিশেষে চাতুর্য্য; (৪) বধাবধ অর্থাৎ শুণ্ড, দন্ত বা গাত্রদ্বারা অশ্ব, মানুষ বা রথাদির বধসাধন; (৫) হস্তিযুদ্ধ অর্থাৎ অন্য হস্তীর সহিত যুদ্ধ; (৬) নাগরায়ণ অর্থাৎ নগরের গোপুর, অট্টালক ও পরিঘ প্রভৃতির ভঞ্জন; ও (৭) সাংগ্রামিক অর্থাৎ সৌপ্তিকাদি প্রকাশযুদ্ধে প্রবর্ত্তন। সান্নাহ্য হস্তীর উপচরণ বা পরিচর্য্যাদিতে লক্ষ্য রাখিতে হইবে—যেন হস্তী কক্ষ্যা বা মধ্য-বন্ধনে, কণ্ঠভূষাবন্ধনে ও (পূর্ব্বকায় ও পশ্চাদ্বর্ত্তী কায়ের উন্নতত্বাদি গজশাস্ত্রোক্ত ক্রিয়াদ্বারা) অন্য যূথাদিতে প্রবেশকরণে কৌশল লাভ করিতে পারে।

**ঔপবাহ্য** হস্তী আট প্রকার, যথা—(১) আচরণ অর্থাৎ যে হস্তী পূর্ব্ব ও অপর কায়ের উচ্চ-নীচ করা প্রভৃতি সর্ব্বপ্রকার গজগতির অনুসরণ করিতে পারে; (২) কুঞ্জরোপবাহ্য অর্থাৎ যে হস্তী অন্য হস্তীর সহিত এক সঙ্গে ঔপবাহ্য কার্য্য করিতে পারে; (৩) ধোরণ অর্থাৎ যে হস্তী এক পক্ষ বা পার্শ্ব ধরিয়াই সর্ব্বকর্ম্ম করে; (৪) আধানগতিক অর্থাৎ যে হস্তী দুই তিন প্রকারের গতিতে চলিতে জানে; (৫) যষ্ট্যুপবাহ্য অর্থাৎ যে হস্তী যষ্টি তাড়নায় কর্ম্ম করে; (৬) তোত্রোপ-বাহ্য অর্থাৎ যে হস্তী তোত্র বা কণ্টকময় বেণু বা অঙ্কুশাদির তাড়নায় কর্ম্ম করে; (৭) শুদ্ধোপবাহ্য অর্থাৎ যে হস্তী যষ্টি বা তোত্রের তাড়না ব্যতিরেকেই মাহুতের পদাঘাতাদি সংজ্ঞাদ্বারাই চলিতে পারে এবং (৮) মার্গায়ুক অর্থাৎ যে হস্তী শিকারকর্ম্মে শিক্ষাপ্রাপ্ত। ঔপবাহ্য হস্তীর উপচরণ বা পরিচর্য্যাকার্য্য তিন প্রকারের হইতে পারে, যথা—(১) শারদকর্ম্ম—ইহা চারি প্রকার—(ক) হস্তী অতিমাত্রায় স্থূল থাকিলে ইহার কৃশীকরণ, (খ) কৃশ থাকিলে ইহার স্থূলীকরণ, (গ) লোহিত বা মন্দাগ্নি হইলে ইহার অগ্নিদীপন এবং (ঘ) ইহা প্রকৃতিস্থ থাকিলে ইহার স্বাস্থ্যরক্ষণ; (২) হীনকর্ম্ম অর্থাৎ হস্তী ব্যায়ামে বিমুখ থাকিলে ইহাকে ব্যায়ামে প্রবর্ত্তন ও (৩) নারোষ্ট্রকর্ম্ম অর্থাৎ হস্তীকে সংজ্ঞা বা ইসার শিক্ষা দেওয়া।

**ব্যাল** বা ঘাতক হস্তীর ক্রিয়া-মার্গ একপ্রকার। ইহার উপচরণ বা পরিচর্য্যা এইরূপ—ইহাকে নিয়মিত করিয়া এক লোকই রক্ষা করিবে। অথবা, আষম্য বা দণ্ডদ্বারাই কেবল ইহাকে রাখিতে হইবে।

উপদ্রবকারী হস্তী নিম্নলিখিতরূপ হইতে পারে, যথা—(১) কর্ম্মশঙ্কিত অর্থাৎ শিক্ষাকর্ম্মসময়ে যে হস্তী প্রতিকূলচারী হইয়া উঠে; (২) অবরুদ্ধ অর্থাৎ যে হস্তী কর্ম্মের অনুপযোগী বলিয়া উপেক্ষিত; (৩) বিষম অর্থাৎ যে হস্তী যদৃচ্ছায় অনুষ্ঠানকারী; (৪) প্রভিন্ন অর্থাৎ যে হস্তী মদদোষে দুষ্ট; (৫) প্রভিন্নবিনিশ্চয় অর্থাৎ যে হস্তী মদদোষে বা বিধাদোষে অত্যন্ত ব্যাকুলীভূত এবং (৬) মদহেতু-বিনিশ্চয় অর্থাৎ যে হস্তী সর্ব্বদাই মদমত্ত থাকায় তাহার মদহেতুত্ব অবিজ্ঞাত থাকে।

সাধারণতঃ ব্যাল হস্তী সর্ব্বক্রিয়াতেই দোষযুক্ত অর্থাৎ দুষ্টকর্ম্মে দূষিত। ইহার ভেদ চারিপ্রকার, যথা—(১) শুদ্ধ অর্থাৎ যে ব্যাল হস্তী কেবল ঘাতুক (হস্তি-শাস্ত্রানুসারে অষ্টাদশ দোষে দুষ্ট); (২) সুব্রত অর্থাৎ যে ব্যাল হস্তী কেবল চালক (পঞ্চদশ দোষে দুষ্ট); (৩) বিষম অর্থাৎ যে ব্যাল হস্তী ঘাতন ও চালন এই উভয়কর্ম্মের দোষে দুষ্ট; ও (৪) সর্ব্বদোষপ্রদুষ্ট অর্থাৎ যে ব্যাল হস্তী উক্ত তেত্রিশ ও নিজের ঊনবিশংতি দোষে দুষ্ট।

হস্তীদিগের বন্ধন ও আবশ্যকীয় অন্যান্য উপকরণদ্রব্যসম্বন্ধে **অনীকস্থ** অর্থাৎ হস্তিশিক্ষাবিচক্ষণ শিক্ষকেরাই প্রমাণ অর্থাৎ তাঁহাদের কথানুসারে সে-সব করণীয়। তন্মধ্যে, আলান অর্থাৎ হস্তীবন্ধন স্তম্ভ, **গ্রৈবেয়ক** অর্থাৎ হস্তীর গ্রীবাবন্ধনের শৃঙ্খল; কক্ষ্যা অর্থাৎ হস্তীর কক্ষবন্ধনরজ্জু, পারায়ণ অর্থাৎ হস্তীতে আরোহণসময়ের আলম্বনরজ্জু, পরিক্ষেপ অর্থাৎ হস্তীর পদবন্ধন-পাশ বা রজ্জু, ও উত্তর অর্থাৎ কলাপাদি গলবন্ধনবিশেষ, ইত্যাদি দ্রব্যগুলিকে **বন্ধন** বলা হয়। অঙ্কুশ, বেণু (বা দণ্ড) ও যন্ত্র (পাঞ্চালিকাদিরূপ যন্ত্র যাহা আয়ুধাগারাধ্যক্ষ প্রকরণে উক্ত হইয়াছে) ইত্যাদি দ্রব্যকে **উপকরণ** বলা হয়। বৈজয়ন্তী (হস্তীর উপর রক্ষণীয় পতাকা, অথবা কণ্ঠহার-বিশেষ), ক্ষুরপ্রমালা (নক্ষত্রমালা-নামক মালাবিশেষ, ২য় অধিকরণে ১১ অধ্যায় দ্রষ্টব্য), আস্তরণ (অম্বারীর নীচে পাতিবার বস্ত্রবিশেষ) ও কুথ (হস্তীর ঝুল) ইত্যাদি দ্রব্যকে ভূষণ বলা হয়। বর্ম্ম (কবচ), তোমর (অপর নাম শর্ব্বলা, চতুর্হস্ত-পরিমিত আয়ুধবিশেষ; সম্ভবতঃ যাহাকে বাঙ্গালীরা শাবল বলে), শরাবাপ (তূণীর বা বাণধান) ও (অন্যান্য) যন্ত্র প্রভৃতিকে সাংগ্রামিক (যুদ্ধসম্বন্ধী) অলঙ্কার বলা হয়

নিম্নলিখিত কর্ম্মকরসমূহকে লইয়া হস্তীর **ঔপস্থায়িকবর্গ** অর্থাৎ উপস্থান বা পরিচর্য্যায় নিযুক্ত লোক বুঝিতে হইবে, যথা—(১) চিকিৎসক ( অর্থাৎ হস্তীর পীড়াদির উপশমজন্য নিযুক্ত গজবৈদ্য ), (২) অনীকস্থ ( হস্তিশিক্ষক ), (৩) আরোহক ( গজশাস্ত্রজ্ঞ গজারোহী ), (৪) আধোরণ ( গজশাস্ত্রজ্ঞ গজকর্ম্মকুশল পুরুষ ), (৫) হস্তিপক ( হস্তীরক্ষক ), (৬) ঔপচারিক ( হস্তীর চারণ, উদ্বর্ত্তন ও অভ্যঞ্জনাদি কার্য্যসম্পাদক ), (৭) বিধাপাচক ( হস্তীর আহার্য্য বস্তুর পাককারী ), (৮) যাবসিক ( যবসদানকারী ), (৯) পাদপাশিক ( হস্তীর পাদ-বন্ধনকারী ), ( ১০ ) কুটীরক্ষক ( গজশালার রক্ষণ ও শুচীকরণাদিতে ব্যাপৃত পুরুষ ), (১১) **ঔপশায়িক** ( হস্তীর শয়নশালায় অধিকৃত পুরুষ ) প্রভৃতি।

চিকিৎসক, কুটীরক্ষক ও বিধাপাচক ( হস্তীর আহার হইতে প্রত্যেকে নিজের জন্য ) এক প্রস্থ-পরিমিত অন্ন, এক প্রসৃতি বা অর্দ্ধাঙ্গুল-পরিমিত স্নেহ ( তৈল-ঘৃতাদি ) ও দুই পল-পরিমিত ক্ষার ( গুড়াদি ) ও লবণ লইতে পারিবে। আর চিকিৎসক ব্যতীত অপর দুই জন ( অর্থাৎ কুটীরক্ষক ও বিধাপাচক ) দশপল-পরিমিত মাংসও লইতে পারিবে।

পথচলার সময়ে ('পথি'শব্দ পরবর্ত্তী সমাসবদ্ধ পদের সহিত সংযোজিত করিলে —পথগমনে অভিতপ্ত হস্তীর সহিত অর্থান্বয় হইবে ), হস্তী যদি ব্যাধি, কর্ম্ম, মদ ও জরাতে অভিতপ্ত হয়; তাহা হইলে চিকিৎসকেরা ইহার প্রতীকার করিবে।

নিম্নবর্ণিত দোষ হইলে ঔপস্থায়িকদিগের দণ্ডের কারণ উপস্থিত হইবে, যথা— হস্তীর থাকিবার স্থানের অশুদ্ধি বা অমার্জ্জনাদিজনিত আবর্জ্জনা রাখা, হস্তীকে খাওয়াইবার জন্য যবস না নেওয়া, স্থল বা শক্ত ভূমিতে হস্তীকে শোয়ান, তাড়নের অযোগ্য মর্ম্মাদিস্থানে আঘাত করা, হস্তীর উপর অনধিকারী অপর লোককে চড়ান, অসময়ে হস্তীকে চালন, অভূমি বা বিষমদেশে চালন, অতীর্থে বা ঘাটশূন্য স্থানে হস্তীকে জলে নামান, এবং তরুগহনে হস্তীকে নেওয়া সুতরাং এইগুলি **অত্যয়** বা দণ্ডস্থান বলিয়া নির্দ্দেশ করা হইয়াছে। এই দণ্ড তাহাদের ভক্ত ( ভাতা ) ও বেতন হইতে আদায় করা হইবে।

( হস্তীর বলবৃদ্ধি ও বিঘ্নের শান্তির জন্য ) চাতুর্মাস্যের ঋতুসন্ধিতে অর্থাৎ কার্ত্তিক, ফাল্গুন ও আষাঢ় মাসের পৌর্ণমাসীতে, তিনবার **নীরাজনা** বা আরাত্রিক করিতে হইবে; এবং অমাবস্যাতে ভূতবলি, ও পূর্ণিমাতে **সেনানী** বা কার্ত্তিকেয়ের ইজ্যা বা পূজা করিতে হইবে॥ ১॥

প্রত্যেক আড়াই বৎসরে নদীচারী হস্তীর ও প্রত্যেক পাঁচ বৎসরে গিরিচর হস্তীর দন্ত কাটিতে হইবে—কিন্তু, দেখিতে হইবে যেন হস্তীর দন্তমূলের পরিণাহ বা পরিক্ষেপমানের দ্বিগুণ দন্তভাগ ছাড়িয়া দিয়া দন্ত কাটা হয় ॥ ২ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে হস্ত্যধ্যক্ষপ্রকরণোক্ত হস্তিপ্রচার-নামক দ্বাত্রিংশ অধ্যায় ( আদি হইতে ৫৩ অধ্যায় ) সমাপ্ত।

## ত্রয়োস্ত্রিংশ অধ্যায়

### ৪৯শ-৫১শ প্রকরণ—**রথাধ্যক্ষ, পত্ত্যধ্যক্ষ ও সেনাপতির কার্য্য**

অশ্বাধ্যক্ষ প্রকরণে উক্ত বিধানসমূহদ্বারা **রথাধ্যক্ষের** করণীয়ও ব্যাখ্যাত বলিয়া বুঝিতে হইবে ( অর্থাৎ সেই প্রকরণে অশ্বের জন্য শালানির্ম্মাণ, অশ্বের বিধা বা আহার্য্যাদি যাহা যাহা অভিহিত হইয়াছে, রথের জন্যও সে-সব বুঝিয়া লইতে হইবে )।

রথাধ্যক্ষকে রথ তৈয়ার ও মেরামত করার জন্য কর্ম্মান্ত বা কারখানা করাইতে হইবে।

দ্বাদশাঙ্গুলাত্মক যে পুরুষ-পরিমাণ, সেই পুরুষ-পরিমাণের দশ পুরুষ উচ্চ এবং তথাভূত বার পুরুষ বিস্তৃত রথই ( উত্তম শ্রেণীর রথ )। বিস্তৃতিতে এক এক পুরুষ কমাইয়া ছয় পুরুষ পর্য্যন্ত বিস্তৃত আরও ছয় প্রকার রথ হইলে, এই ছয় প্রকার রথ এবং পূর্ব্বের দশ পুরুষ উচ্চ ও বার পুরুষ বিস্তৃত এক প্রকার, মোটের উপর, এই সাত প্রকার রথ প্রস্তুত হইতে পারে।

বিভিন্ন-প্রকার কার্য্যের উপযোগী ( নিম্নলিখিত ) রথভেদ-সমূহ রথাধ্যক্ষ নির্ম্মাণ করাইবেন, যথা—(১) **দেবরথ** ( যাত্রা ও উৎসবাদিতে দেবপ্রতিমা সঞ্চারণ করাইবার উপযোগী রথ ), (২) **পুষ্পরথ** ( বিবাহাদি মঙ্গলকার্য্যে ব্যবহারের উপযোগী রথ ), (৩) **সাংগ্রামিক রথ** (যুদ্ধে ব্যবহারের উপযোগী রথ) (৪) **পারিযাণিক** রথ ( সাধারণ পথসঞ্চারণের উপযোগী রথ ), (৫) **পরপুরাভিযানিক** রথ ( শত্রুর দুর্গাদি ভঞ্জনের উপযোগী রথ ) ও (৬) **বৈণয়িক** রথ ( অশ্বাদির চর্য্যাশিক্ষার উপযোগী রথ )।

( **রথাধ্যক্ষ** ) বাণ, ( ধনুরাদি ) অস্ত্র, ( তোমরাদি ) প্রহরণ, আবরণ

( ঢাকিবার বস্ত্রাদি ) ও অন্যান্য ( বল্লাদি ) উপকরণ দ্রব্যের রচনা এবং সারথি, রথিক ( রথব্যবহারী সৈনিকাদি ), ও রথ্যের ( রথবাহ অশ্বাদির ) স্ব স্ব কর্ম্মে নিযুক্তিসম্বন্ধে সমস্ত বিষয় জানিবেন। আবার কর্ম্ম সমাপ্ত না হওয়া পর্য্যন্ত ( তিনি ) ভৃত ( নিয়মিতভাবে কার্য্যকারী শিল্পী ) ও অভৃতদিগের ( আগন্তু শিল্পীদিগের ) ভক্ত ও বেতনসম্বন্ধে, তাহাদের উপযুক্ত রক্ষণ ও তাহাদের অনুষ্ঠেয় কর্ম্মসম্বন্ধে এবং তাহাদের দ্বারা কৃত কর্ম্মের অনুরূপ অর্থদানকর্ম্ম ও মানদানকর্ম্ম-সম্বন্ধে সমস্ত তত্ত্ব জানিয়া রাখিবেন।

ইহাদ্বারা অর্থাৎ রথাধ্যক্ষের ব্যাপারদ্বারা পত্ত্যধ্যক্ষের ব্যাপারও ব্যাখ্যাত হইল বুঝিতে হইবে। এই **পত্ত্যধ্যক্ষ মৌলবল** ( রাজধানীরূপ মূলস্থানে বাসকারী সৈন্য ), **ভৃতবল** ( বেতনভোগী সৈন্য ), **শ্রেণিবল** ( জনপদবর্ত্তী আয়ুধীয়গণ ), **মিত্রবল** ( মিত্ররাজার সৈন্য ), **অমিত্রবল** ( শত্রুরাজার সৈন্য ) ও **অটবীবলের** ( অটবীপালের অধিকৃত সৈন্যের ) সারতা ও ফল্গুতার বিষয় অবগত থাকিবেন।

তথা পত্ত্যধ্যক্ষ **নিম্নযুদ্ধ** ( গর্ত্তাদি নীচ স্থানে যুদ্ধ ), **স্থলযুদ্ধ** ( খোলা ভূমিতে যুদ্ধ ), **প্রকাশযুদ্ধ** ( সম্মুখে উপস্থিত থাকিয়া যুদ্ধ ), **কূটযুদ্ধ** ( কপটযুদ্ধ ), **খনকযুদ্ধ** ( ভূমি খননপূর্ব্বক সেখানে অবস্থিত থাকিয়া যুদ্ধ ), **আকাশযুদ্ধ** ( উচ্চস্থানে বা ব্যোমযানে চড়িয়া যুদ্ধ ), দিবাযুদ্ধ ও রাত্রিযুদ্ধের শিক্ষাবিষয়ে নিপুণভাবে পরিচিত থাকিবেন। পত্তিদিগের স্বকর্ম্মে নিয়োগ ও অনিয়োগ সম্বন্ধে সব বিষয় তিনি জানিয়া রাখিবেন।

**সেনাপতি** ( চতুরঙ্গসেনা ও মৌলাদিবলের নায়ক ) ( অশ্বাধ্যক্ষাদি একৈক-সেনাঙ্গের অধিপতিদিগের ) সব কার্য্যই জানিয়া রাখিবেন ; এবং তাঁহাকে নিম্ন যুদ্ধাদি সর্ব্বপ্রকার যুদ্ধ, ( ধনুরাদি ) প্রহরণ ও ( আন্বীক্ষিকী প্রভৃতি ) নানাপ্রকার বিদ্যাতে শিক্ষিত হইয়া এবং হস্তী, অশ্ব ও রথ চালনে অত্যন্ত নিপুণ হইয়া চতুরঙ্গ বলের বা সেনার অনুষ্ঠান ( নানাবিধ কর্ত্তব্য-করণ ) তাহাদের অনুষ্ঠান-বিষয়ে সব তত্ত্ব জানিয়া রাখিতে হইবে।

সেনাপতি তাঁহার ( সেনাব্যায়ামাদির জন্য ) স্বভূমি, যুদ্ধের কাল, শত্রুর সেনা, অভিন্ন শত্রুব্যূহের ভেদসাধন, ভিন্ন নিজব্যূহের সন্ধান বা সংশ্লেষণ, সংহত বা একত্র মিলিত শত্রুসেনার বিঘটন, বিঘটিতদিগের বধ, শত্রুদুর্গের ধ্বংস ও যুদ্ধযাত্রার কালসম্বন্ধে সব বিষয় বিচারপূর্ব্বক লক্ষ্য করিয়া রাখিবেন।

সৈন্যগণের শিক্ষাবিষয়ে রত থাকিয়া, ( সেনাপতি ) তাহাদের অবস্থান,

অভিযান ও প্রহরণ-ব্যবহার-বিষয়ে, তূর্য্যধ্বনি, ধ্বজ ও পতাকাদ্বারা যুদ্ধে ব্যূহাবদ্ধ স্বসেনার জন্য সংকেত ব্যবস্থা করিবেন ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে রথাধ্যক্ষ, পত্ত্যধ্যক্ষ ও সেনাপতির কার্য্যনামক ত্রয়স্ত্রিংশ অধ্যায় ( আদি হইতে ৫৪ অধ্যায় ) সমাপ্ত।

## চতুস্ত্রিংশ অধ্যায়

### ৫২শ-৫৩শ প্রকরণ—মুদ্রাধ্যক্ষ ও বিবীতাধ্যক্ষ

**মুদ্রাধ্যক্ষ** ( রাজকীয় চিহ্নযুক্ত লেখ্যাদি বা মুদ্রাসম্বন্ধে অধিকারী প্রধান রাজপুরুষ ) ( রাজ্যে প্রবেশকারী ও তথা হইতে নিষ্ক্রমণকারীকে ) এক মাষক খাজনা লইয়া মুদ্রা প্রদান করিবেন।

মুদ্রাযুক্ত লোকই জনপদে প্রবেশলাভ ও তথা হইতে নিষ্ক্রমণ করিতে পারিবে।

জনপদবাসী কোন ব্যক্তি মুদ্রা না লইলে তাহার ১২ পণ দণ্ড হইবে। কেহ কূট বা কপট মুদ্রা প্রদর্শন করিলে, তাহাকে প্রথমসাহসদণ্ড দিতে হইবে। অন্য জনপদভব ব্যক্তি **কূটমুদ্রা** দেখাইলে, তাহাকে উত্তমসাহসদণ্ড দিতে হইবে।

**বিবীতাধ্যক্ষ** ( অর্থাৎ গোচারণার্হ তৃণযুক্ত প্রদেশের অবেক্ষণকারী অধ্যক্ষ ) ( লোকের ) মুদ্রা পরীক্ষা করিবেন ( অর্থাৎ কেহ অমুদ্র বা কূটমুদ্রাহস্ত হইয়া বিবীতপথ দিয়া যাতায়াত করে কি না, তাহা জানিবার জন্য মুদ্রাপরীক্ষা করিবেন )।

( চোর ও অপসর্পের সঞ্চার-নিমিত্তক ) দুইটি ভয়যুক্ত স্থানের মধ্যে ( বিবীতাধ্যক্ষ ) **বিবীত** স্থাপন করিবেন। চোর ও হিংস্র জন্তুগণের অবস্থান-ভয়ে ( তিনি) নিম্নপ্রদেশগুলি ( অর্থাৎ গভীর খাতস্থানগুলি ) ও অরণ্যগুলিকে শোধিত রাখিবেন ( অর্থাৎ তন্নিবারণ-জন্য পরীক্ষা করিবেন )।

যেস্থানে জলের অভাব, সেই স্থানে ( বিবীতাধ্যক্ষ ) কূপ, সেতুবন্ধ ও উৎস স্থাপন করিবেন এবং সেখানে পুষ্পবাধ ও ফলবাটও স্থাপন করিবেন।

লুব্ধক ( শিকারী ) ও **চণ্ডালেরা** অরণ্যের মধ্যে ভ্রমণ করিতে থাকিবে, ( অর্থাৎ চোর ও শত্রুর প্রবেশ-পরিহারার্থ এইরূপ করিবে )।

চোর ও শত্রুদিগের আগমন লক্ষ্য করিলেই তাহারা নিজে ধরা না দিয়া শঙ্খ ও দুন্দুভির শব্দ উৎপাদন করিবে—যাহাতে ধরা না দিতে হয় তজ্জন্য তাহারা পর্ব্বতে বা বৃক্ষের উপর আরোহণ করিবে, অথবা শীঘ্রগামী (অশ্বাদি) বাহনে উঠিয়া (অন্তপালাদির নিকট) চলিয়া যাইবে।

(তাহারা) শত্রু ও আটবিক জনদিগের সঞ্চার লক্ষ্য করিলে রাজার নিকট সেই সংবাদ মুদ্রাযুক্ত **গৃহকপোত**দ্বারা পাঠাইয়া দিবে, অথবা, (দিনের বেলায় এই বিপদ আসিলে) ধূমপরম্পরদ্বারা ও (রাত্রিতে এই বিপদ আসিলে) অগ্নি-জ্বালন-পরম্পরদ্বারা এই সংবাদ (রাজকুলে) পৌঁছাইয়া দিবার বন্দোবস্ত করিবে।

(বিবীতাধ্যক্ষ) দ্রব্যবনে ও হস্তিবনে যে আজীব (অর্থাৎ যবসাদি উপজীব্য পদার্থ) হইতে পারে তাহার স্থাপনা করাইবেন এবং তিনি **বর্ত্তনী**-নামক কর (যাহা দুর্গমার্গে চলাচল-জন্য দেয় কর), **চোররক্ষণ** (অর্থাৎ চোর হইতে রক্ষণ-জন্য দেয় কর, যাহার নাম পরবর্ত্তীকালে চৌরোদ্ধরণিক-নামক কর হইয়াছিল), **সার্থাতিবাহ্য** (অর্থাৎ সার্থ বা বণিক্‌সংঘের অতিবাহনার্থ দেয় কর), গোরক্ষ্য (গোরক্ষানিমিত্তক দেয় কর) ও (আজীবপদার্থের ক্রয়বিক্রয়রূপ) ব্যবহারও স্থাপনা করিবেন ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে
মুদ্রাধ্যক্ষ ও বিবীতাধ্যক্ষ-নামক চতুস্ত্রিংশ অধ্যায়
(আদি হইতে ৫৫ অধ্যায়) সমাপ্ত।

## পঞ্চত্রিংশ অধ্যায়

### ৫৪শ-৫৫শ প্রকরণ—সমাহর্ত্তার ব্যাপার এবং গৃহপতি, বৈদেহক ও তাপস-বেশধারী গূঢ়পুরুষগণের কার্য্য

**সমাহর্ত্তা** (সর্ব্বপ্রকার আয়স্থান হইতে রাজার্থের সম্যক্ আহরণকারী মহামাত্র) জনপদকে চারিভাগে বিভক্ত করিয়া, (প্রত্যেক বিভাগস্থিত) গ্রামসমূহকেও উত্তম, মধ্যম ও অধমরূপে কল্পনা করিয়া ভাগ করিবেন, এবং সেগুলির প্রত্যেকটির ও গ্রামমণ্ডলীর পরিমাণ নিবন্ধপুস্তকে লিপিবদ্ধ করাইয়া রাখিবেন।

এবং কোন্ কোন্ গ্রাম **পরিহার** ( অর্থাৎ রাজকর-মুক্তি ) ভোগ করে, কোন্ গ্রাম ( প্রতি বৎসর ) কতসংখ্যক আয়ুধীয় ( আয়ুধধারী সৈনিক ) পুরুষ প্রদান করে, আবার কোন্ কোন্ গ্রাম রাজকরের পরিবর্ত্তে কত পরিমাণ ধান্য, (গবাদি) পশু, হিরণ্য ( নগদ টাকা ), কুপ্য ( কাষ্ঠাদি দ্রব্য ) ও **বিষ্টি** ( রাজকীয় কার্য্য করার জন্য কর্ম্মকর ) নিয়তভাবে প্রদান করে—তাহাও পৃথক্ পৃথক্ নিবন্ধপুস্তকে লিখাইয়া রাখিবেন।

সমাহর্ত্তার নিযুক্ত **গোপ**-নামক রাজপুরুষ ( উত্তম হইলে ) পাঁচ পাঁচ গ্রামের এক এক বর্গের, অথবা, ( অধম হইলে ) দশ দশ গ্রামের এক এক বর্গের (সুতরাং মধ্যম হইলে ছয় সাতটি গ্রামের এক এক বর্গের ) কার্য্যসমূহ সম্বন্ধে চিন্তা করিবেন ( অর্থাৎ এক এক জন গোপ পঞ্চগ্রামী-চিন্তক, দশগ্রামী-চিন্তক ইত্যাদিরূপ হইয়া কার্য্যভার গ্রহণ করিবেন )।

তিনি ( গোপ ) প্রত্যেক গ্রামের পরিমাণ ( নদীপ্রভৃতি )-দ্বারা সীমাবচ্ছেদ-পূর্ব্বক ( নিবন্ধপুস্তকে ) লিপিবদ্ধ করাইবেন এবং প্রত্যেক ক্ষেত্রের পরিমাণ ও ( তৎসম্বন্ধ ) নিম্নলিখিত অষ্টাদশ বস্তুর সংখ্যানসহকারে লিখাইয়া রাখিবেন, যথা—অমুক ক্ষেত্র কৃষ্ট ( অর্থাৎ যে ক্ষেত্র কর্ষণের উপযোগী, অথবা যে ক্ষেত্র কৃষ্টপচ্য বা কর্ষণদ্বারা পচ্য ব্রীহিপ্রভৃতির উৎপাদক ), অমুক ক্ষেত্র অকৃষ্ট ( অর্থাৎ কর্ষণের অযোগ্য, অথবা যাহা অকৃষ্টপচ্য নীবারাদির উৎপাদক ), অমুক জমি স্থলভূমি ( অর্থাৎ অপেক্ষাকৃত উচ্চভূমি ), অমুক ক্ষেত্র কেদার ( শালেয়াদির উৎপাদক ), অমুক জমি আরাম বা উপবন ( বাগিচা ), অমুক স্থান ষণ্ড (কদলী-প্রভৃতির ক্ষেত্র ), অমুক স্থান বাট ( বা ইক্ষুপ্রভৃতির ক্ষেত্র ), অমুক জমি বন ( অর্থাৎ গ্রামবাসীর জন্য কাষ্ঠাদির উৎপাদক ), অমুক স্থান বাস্তুভূমি, অমুক স্থান **চৈত্য** ( অর্থাৎ বৌদ্ধাদির আয়তন, বা উদ্দেশবৃক্ষ ), অমুক স্থান দেবগৃহ ( দেবালয় ), অমুক স্থান সেতুবন্ধ ( অর্থাৎ যাহাতে জল বাঁধিয়া রাখিবার তড়াগাদি আছে ), অমুক স্থান শ্মশানক্ষেত্র, অমুক স্থান **সত্র** বা অন্নদানশালা, অমুক স্থান **প্রপা** ( বা পথিকদিগের পানীয়শালা ), অমুক স্থান ( তীর্থাদি ) পুণ্যস্থান, অমুক স্থান বিবীত বা গোপ্রচার-প্রদেশ ও অমুক স্থান ( শকটাদির যাতায়াত-জন্য ) পথ ( অর্থাৎ এইরূপ ভাবে নির্দ্দেশপূর্ব্বক নিবন্ধপুস্তকে লিখাইতে হইবে )। এইরূপ সংখ্যান-সহকারে ( গ্রামের ) উক্ত সীমা ও ক্ষেত্রগুলির মর্য্যাদা ( চতুর্দ্দিক্স্থিত সীমাবচ্ছেদক চিহ্ন ), তৎসম্বদ্ধ অরণ্য ( ক্ষেত্রমধ্যস্থ চলাচলের ) পথ, সেগুলির পরিমাণ, সম্প্রদান ( কে কাহাকে কত জমি দিয়াছে তাহার ইয়ত্তা),

বিক্রয়, **অনুগ্রহ** ( ধান্যাদি ঋণরূপে দিয়া কৃষকদিগের উপকারাদি করণ ), ও **পরিহারের** ( করমোক্ষের ) নিবন্ধনও ব্যবস্থা করিবেন ( অর্থাৎ নিবন্ধপুস্তকে লিপিবদ্ধ করিয়া রাখিবেন )। এবং ( তিনি গ্রামবাসীদিগের ) কোন্ গৃহ রাজকর দেয় ও কোন্ গৃহ রাজকর দেয় না—তাহারও নির্দ্দেশ ( নিবন্ধপুস্তকে ) লিপিবদ্ধ রাখিবেন।

গ্রামস্থিত গৃহগুলিতে কোথায় কত ব্রাহ্মণাদি চতুর্ব্বর্ণের লোক বাস করে, কত কৃষক, গোরক্ষক ( গোয়ালা ), বৈদেহক ( বণিক্ ), কারু ( শিল্পী ), কর্ম্মকর ও দাস থাকে, ( মোটের উপর ) কত ( মনুষ্যাদি ) দ্বিপদ ও চতুষ্পদ জন্তু থাকে এবং কোন্ স্থান হইতে কত হিরণ্য ( নগদ টাকা ), **বিষ্টি** ( কর্ম্মকর বা মজুর ), শুল্ক ও দণ্ড ( সৈনিকসংখ্যা, মতান্তরে জরিমানা ) উত্থিত হয়—তাহাও তিনি নিবন্ধপুস্তকে লেখাইবেন।

( গোপ ) প্রত্যেক কুলের ( পরিবারের ) লোকের মধ্যে কয়জন স্ত্রীলোক, কয়জন পুরুষ, কয়জন বালক ও কয়জন বৃদ্ধ আছে তাহার পরিমাণ জানিয়া রাখিবেন এবং গ্রামের লোকদিগের ( ব্রাহ্মণাদি ) হিসাবে করণীয় কর্ম্ম, চরিত্র, আজীব ( জীবনধারণের বৃত্তি ) ও ব্যয়-সম্বন্ধে সব বিষয় জানিয়া রাখিবেন।

এই প্রকার ভাবে জনপদের প্রত্যেক চতুর্থ ভাগের সব কার্য্যাবলী **স্থানিক**-নামক রাজপুরুষ চিন্তা করিবেন ( অর্থাৎ সব কার্য্যের পর্য্যবেক্ষণ করিবেন )।

গোপ ও স্থানিক-নামক রাজপুরুষদিগের এলাকা-স্থানে ( কণ্টকশোধন-প্রকরণে উক্ত ) **প্রদেষ্টৃ**-নামক অধিকারী পুরুষেরা নিজ নিজ কণ্টকশোধন কার্য্যের অনুষ্ঠান করিতে পারিবেন এবং ( যাহারা স্বয়ং রাজকরের আদায়ক তাহাদিগের নিকট হইতে ) বলি বা রাজকর সংগ্রহ করিবেন ( অন্য ব্যাখ্যা—যাহারা বলী অর্থাৎ রাজার্থের উত্থাপনে বাধা দান করিবে তেমন লোকদিগকে প্রগৃহীত বা দমিত করিবেন )।

( সম্প্রতি সমাহর্ত্তার আজ্ঞাধীন গৃহপতি, বৈদেহক ও তাপসের বেশধারী গূঢ়পুরুষগণের গ্রাম ও জনপদে নিয়োজনসম্বন্ধে বলা হইতেছে। ) সমাহর্ত্তৃদ্বারা নিযুক্ত গৃহপতি-ব্যঞ্জন গূঢ়পুরুষগণ যে-যে গ্রামে ( চরের কার্য্যে ) নিযুক্ত হইয়াছে, সেই সেই গ্রামের ক্ষেত্রসংখ্যা, গৃহসংখ্যা ও কুলসংখ্যা জানিয়া রাখিবে। ( তাহারা আরও জানিবে যে, ) কোন্ ক্ষেত্রের মান ( আয়ামবিস্তারাদি-পরিচ্ছিন্ন পরিমাণ ) কতখানি ও ইহাতে কি কি শস্য কত পরিমাণে উৎপন্ন হয়; এবং কোন গৃহে কাহার ভোগ বা স্বত্বস্বামিত্ব আছে ( সুতরাং ইহার স্বামী

ভোগের জন্য কতখানি কর দেয় ) ও কোন গৃহে লোকেরা **পরিহার** বা কর-মুক্তি ভোগ করে, এবং কোন কুলে বা পরিবারে ( ব্রাহ্মণাদি ) কোন্ বর্ণের লোক বাস করে ও তাহাদের ( যজন-কর্ষণাদি ) কর্ম্ম কি করিতে হয়। সেই সেই কুলের **জঙ্ঘাগ্র** অর্থাৎ ইহাতে বাস্তব্যকারী লোক ও দ্বিপদ, চতুষ্পদাদি জন্তুর সংখ্যা কত এবং ( লোকদিগের ) আয় ও ব্যয় কত—এই সব বিষয়ও তাহারা জানিবে। তাহারা আরও জানিবে যে কোন্ ব্যক্তি সেই সব গ্রামে আগে বাস করিয়া অন্যত্র প্রবাসের জন্য প্রস্থান করিয়াছে এবং কোন্ ব্যক্তি অন্যত্র আগে বাস করিয়া সেই সব গ্রামে আসিয়া আবাস স্থির করিয়াছে এবং এইরূপ করার কারণই বা কি। এবং তাহারা জানিবে—এই সব গ্রামে কোন্ কোন্ অনুপযুক্ত ( নর্ত্তকী-কুট্টনী প্রভৃতি ) স্ত্রীলোক ও কোন্ কোন্ অনভিপ্রেত ( বিট-কিতবাদি ) পুরুষ আবাসার্থ আগমন ও প্রবাসার্থ তথা হইতে অন্যত্র গমন করে, এবং সেখানে শত্রুপ্রযুক্ত গুপ্তচরগণের কার্য্যপ্রবৃত্তিও কতখানি আছে।

এই প্রকার ( সমাহর্ত্তৃনিযুক্ত ) বৈদেহকব্যঞ্জন গূঢ়পুরুষেরা, রাজার স্বদেশ-জাত ( পণ্যাধ্যক্ষপ্রকরণে উক্ত ) রাজপণ্যসমূহের এবং ( খন্যধ্যক্ষপ্রকরণে উক্ত শঙ্খহীরকাদি ) খনিজাত দ্রব্য, ( তড়াগাদিতে উৎপন্ন মৎস্যাদি ) সেতুজাত দ্রব্য, ( কুপ্যাধ্যক্ষপ্রকরণে উক্ত ) বনজাতদ্রব্য, কর্ম্মান্তে বা কারখানায় জাতদ্রব্য, ও ( সীতাধ্যক্ষপ্রকরণে উক্ত ব্রীহি প্রভৃতি ) ক্ষেত্রজাত দ্রব্যসমূহের পরিমাণ ও মূল্য ( বাজার দর ) জানিবে। তাহারা আরও জানিবে যে, পরদেশজাত এবং জলপথ ও স্থলপথদ্বারা আনীত ( রত্নাদি ) সারপণ্য ও ( শাকাদি ) ফল্গুপণ্য ক্রয়বিক্রয়কর্ম্ম-সম্বন্ধে কত পরিমাণে আসিয়াছে ও ইহাদের মূল্য কত। এবং সেই সব দ্রব্যের ব্যবহার বা ব্যাপার-কার্য্যে বণিকেরা ( শুল্কাধ্যক্ষপ্রকরণে উক্ত ) শুল্ক, ( অন্তপালের নিকট দেয় ) **বর্ত্তনী**-নামক কর, ( বিবীতাধ্যক্ষের গ্রাহ্য সার্থাতিবাহনার্থ ) **আতিবাহিক** কর, ( রক্ষিপুরুষদিগের সংস্থানে দেয় ) **গুল্মদেয়** কর, ( নাবাধ্যক্ষদেয় নদীতরণাদিজন্য ) তরদেয় কর, **ভাগ** ( পণ্যসমূহের ⅙ অংশ অথবা, সহব্যবহারীদিগের বিভাগে প্রাপ্য অংশ ), ভক্ত ( ব্যাপারীদিগের বলীবর্দ্দাদির ভোজনাদি নিমিত্তক খরচ ) ও পণ্যগৃহে ( দ্রব্যাদি রাখিবার ) ভাড়া কত পরিমাণ দিয়াছে, তাহাও সব জানিবে।

এই প্রকার সমাহর্ত্তৃনিযুক্ত তাপসব্যঞ্জন গূঢ়পুরুষেরা কৃষক, গোরক্ষক (গোয়ালা), বৈদেহক ( বণিক্ ) ও ( গোপাদি ) অধ্যক্ষগণেরও শৌচাশৌচ ( শুদ্ধ অশুদ্ধ ব্যবহার )-সম্বন্ধে সব জানিবে। ( উক্ত তাপসব্যঞ্জন গূঢ়পুরুষদিগের )

পুরাণচোরের বেশধারী শিষ্যগণও চৈত্য ( বৌদ্ধাদির আয়তন বা উদ্দেশবৃক্ষ ), চতুষ্পথ, শূন্যস্থান ( নির্জ্জন স্থান ), উদপান ( কূপাদিজলাধার ) নদী, নিপান ( কূপনিকটস্থ জলাশয় ), তীর্থায়তন ( পুণ্যজলপ্রদেশ ), আশ্রম, অরণ্য, পর্ব্বত ও বনগহনে অবস্থিত থাকিয়া চোর, শত্রু ও ( শত্রুপ্রযুক্ত তীক্ষ্ণাদি ) **প্রবীর** ( সাহসিক ) পুরুষদিগের সেখানে প্রবেশন, অবস্থান ও ( তথা হইতে ) গমনের প্রয়োজন কি, সেই সব বিষয় সম্যক্ উপলব্ধি করিবে।

এইভাবে উত্থানযুক্ত বা উদ্যোগী হইয়া সমাহর্ত্তা জনপদবিষয়ে চিন্তা করিবেন ; এবং ( তন্নিযুক্ত গৃহপতিব্যঞ্জনাদি ) **সংস্থা**-নামক গূঢ়পুরুষেরা জনপদসম্বন্ধে সব কার্য্য পর্য্যবেক্ষণ করিবে। এই সংস্থাগুলির উপর দৃষ্টি রাখিবার জন্য অন্য তৎসদৃশ সংস্থাও নিযুক্ত থাকিবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে সমাহর্তৃপ্রচার ও গৃহপতি-বৈদহক-তাপসব্যঞ্জনদিগের কার্য্য-নামক পঞ্চত্রিংশ অধ্যায় ( আদি হইতে ৫৬ অধ্যায় ) সমাপ্ত।

## ষট্‌ত্রিংশ অধ্যায়

### ৫৬শ প্রকরণ—**নাগরিকের কর্ত্তব্য**

সমাহর্ত্তা যেমন জনপদের কার্য্যসম্বন্ধে চিন্তা করেন, **নাগরিক**ও ( নগরের কার্য্যে নিযুক্ত মহামাত্র পুরুষও ) তেমন নগরের কার্য্য সম্বন্ধে চিন্তা করিবেন ( অর্থাৎ গোপ ও স্থানিকের সহায়তায় সর্ব্বপ্রকার কার্য্যভার গ্রহণ করিবেন )। ( নাগরিকের অধীনস্থ ) **গোপ**-নামক অধিকারী পুরুষ ( উত্তম ) দশটি কুলের, ( মধ্যম ) বিংশতি কুলের ও ( অধম ) চল্লিশ কুলের চিন্তাভার গ্রহণ করিবেন। তিনি ( গোপ ) সেই সব কুলে বিদ্যমান স্ত্রীলোক ও পুরুষদিগের জাতি, গোত্র নাম ও কর্ম্ম ( ব্যবসায় ) সহ তাহাদিগের সংখ্যা, আয় ও ব্যয় জানিয়া রাখিবেন ( অর্থাৎ এই সব বিষয়ের হিসাব লিপিবদ্ধ রাখিবেন )।

এই প্রকার **স্থানিক**-নামক অধিকারী পুরুষ দুর্গ বা নগরের চতুর্ভাগের চিন্তাভার গ্রহণ করিবেন ( অর্থাৎ চারিটি বিভাগ বা ওয়ার্ডে নগরকে বিভক্ত করিয়া নাগরিক ইহার প্রত্যেকটিতে এক জন স্থানিক নিযুক্ত করিবেন এবং

তাঁহার কর্ত্তব্য হইবে নগরবাসী স্ত্রীপুরুষগণের জাতি, গোত্র নাম ও কর্ম্ম এবং তাহাদের সংখ্যা, আয় ও ব্যয়ের হিসাব রাখা )।

( নগরে ) যাঁহারা ধর্ম্মশালার তত্ত্বাবধায়ক তাঁহারা **পাষণ্ডী** (অর্থাৎ পাশুপাত-শাক্য-ভিক্ষু প্রভৃতি বিভিন্ন সম্প্রদায়ের ) পথিকদিগকে ( গোপ ও স্থানিকের নিকট) আবেদন করিয়া সেখানে বাস করিতে দিতে পারিবেন। এবং তাঁহারা যাঁহাদের সম্বন্ধে স্বয়ং ভালরূপ জানেন সেই সব তপস্বী ও শ্রোত্রিয়দিগকে ( সেখানে নিজ দায়িত্বে ) বাস করিতে দিতে পারিবেন।

কারুগণ ও শিল্পীরা (নিজের বিশ্বস্ত) স্বজনকে নিজ নিজ কর্ম্মস্থানে বাস করিতে দিতে পারিবে। বৈদেহকেরাও ( বণিকেরাও ) স্বকর্ম্মস্থানসমূহে ( বিশ্বস্ত ) তৎ-তৎপণ্য-ব্যবসায়ীদিগকে বাস করিতে দিতে পারিবে। ( কিন্তু ), যে পণ্য-বিক্রয়ী অনির্দ্দিষ্ট দেশে ও অনির্দ্দিষ্টকালে পণ্যসমূহের বিক্রয়কারী ও যে অস্বীয় ( অর্থাৎ পরকীয় ) পণ্যের ব্যবহার বা ব্যাপার করে, ( বৈদেহকদিগকে গোপ ও স্থানিকের নিকট ) তাহাদিগের নাম জানাইয়া দিতে হইবে।

শৌণ্ডিক ( মদ্যবিক্রেতা ), **পাক্বমাংসিক** ( পক্কমাংসবিক্রেতা ), **ঔদনিক** ( অন্নবিক্রেতা ) ও **রূপাজীবা** ( বেশ্যা ) বিশেষ পরিচিত লোককে ( নিজ নিজ স্থানে ) বাস করিতে দিতে পারে এবং যে লোক অত্যধিক ব্যয় করে ও জীবনানপেক্ষী কর্ম্ম করে, ( অর্থাৎ অতিমাত্রায় মদ্যাদিপান আরম্ভ করে ), তাহাদিগকে সেই সব লোকের সূচনা ( গোপ ও স্থানিকসমীপে ) করিতে হইবে।

যে ব্যক্তি প্রচ্ছন্নভাবে ( অর্থাৎ নিজ অপরাধ প্রকাশের ভয়ে অন্যকে না জানাইয়া ) ( শস্ত্রাদিদ্বারা বা দুষ্টব্যাধিপ্রভৃতিদ্বারা উৎপাদিত ) ব্রণের চিকিৎসা করাইতে আসে এবং যে ব্যক্তি ( রোগ ও মরণোৎপাদক ) অপথ্য দ্রব্য ব্যবহার করে বা প্রস্তুত করে, চিকিৎসককে গোপ ও স্থানিকের নিকট তাহাদিগের নাম নিবেদন করিতে হইবে এবং ( যাঁহার বাড়ীতে এইরূপ অপকার্য্য করা হইবে সেই ) গৃহস্বামীকেও উক্ত রূপ নিবেদন করিতে হইবে; এবং তাঁহারা ( চিকিৎসক ও গৃহস্বামী ) তাহা করিলেই দোষমুক্ত বলিয়া গণ্য হইবেন। অন্যথা ( অর্থাৎ তদ্রূপ নিবেদন না করিলে ) তাঁহারা উভয়েই অপরাধীর সমান দোষযুক্ত গণ্য হইবেন।

( গৃহস্বামী তদীয় গৃহ হইতে ) প্রস্থানকারী ও ( তদীয় গৃহে ) আগমনকারীর নামও ( গোপ ও স্থানিকের নিকট ) নিবেদন করিবেন। অন্যথা সেই রাত্রিতে

যদি সেই লোকেরা ( কোনও প্রকার চৌর্য্যাদি দোষে ) দোষী হয়, তাহা হইলে গৃহস্বামীকেও সেই দোষের ভাগী করিতে হইবে। যদি কোন রাত্রি ক্ষেমযুক্তই ( অর্থাৎ চৌর্য্যাদি-রহিতই ) থাকিয়া যায়, তথাপি ( অনিবেদনকারী গৃহস্বামীকে ) ৩ পণ দণ্ড দিতে হইবে।

স্থপথচারী ও উৎপথচারী লোকেরা ( মতান্তরে মহামার্গচারী বৈদেহকাদি-ব্যঞ্জন লোকেরা ও বিবীতপথচারী গোপালকাদিব্যঞ্জন লোকেরা ) নগরের বাহিরে ও ভিতরে যে সব দেবগৃহ, পুণ্যস্থান, বন শ্মশানস্থান আছে সেখানে কোনও ব্যক্তিকে ব্রণযুক্ত, ( শস্ত্রাদি ) আবাঙ্ক্ষনীয় উপকরণহস্ত, নিজ শক্তির অধিক ভারযুক্ত ভাণ্ডবাহী, ভীত বা ত্রস্ত, ( রাত্রিজাগরণাদির ফলে ) অত্যন্ত নিদ্রাপন্ন, দীর্ঘপথসঞ্চারে ক্লান্ত, বা অজ্ঞাতপূর্ব্ব বলিয়া দেখিতে পাইলে তাহাদিগকে ধরিয়া ফেলিবে ( অর্থাৎ গোপ ও স্থানিকের হস্তে সমর্পণ করার জন্য গ্রেপ্তার করিবে )।

এই প্রকারে ( নগরের ) অভ্যন্তরে যে সব শূন্যগৃহ, শিল্পশালা, শৌণ্ডিকাবাস ( মদের দোকান ), ঔদনিকাবাস ( অন্নবিক্রয়স্থান বা হোটেল ), পাক্বমাংসিকাবাস ( পক্বমাংসবিক্রয়স্থান ), দ্যূতবাস ( জুয়ারীর আড্ডা ) ও পাষণ্ডাবাস ( বৌদ্ধাদি সম্প্রদায়ের লোকদিগের আয়তন ) আছে, সেই সব স্থানে ( নাগরিকের অধীনস্থ গূঢ়পুরুষেরা সব্রণাদি লোকের ) অন্বেষণ করিবে ( অর্থাৎ সেই সব স্থানে অন্বেষণের ফলে সেইরূপ দোষী লোক পাইলে তাহারা তাহাদিগকে নাগরিকাদির নিকট সমর্পণ করিবে )।

গ্রীষ্মকালে দিনের মধ্যম দুই চতুর্থ ভাগে ( অর্থাৎ দ্বিতীয় ও তৃতীয় প্রহরে সকলের পক্ষেই তৃণাদিনির্ম্মিত গৃহে ) অগ্নি-প্রজ্বালন নিষিদ্ধ। এই নিষেধের অমান্যকারীকে ⅛ পণ **অগ্নিদণ্ড** দিতে হইবে। ( কিন্তু, তাহারা ) ( পাককর্ম্মাদির জন্য গৃহের ) বাহিরে অগ্নির আশ্রয়স্থান ( চুল্লী প্রভৃতি ) করিয়া লইতে পারিবে।

কোনও লোক যদি পাঁচটি জলের ঘটী বাড়ীতে না রাখে ( মতান্তরে দুপুরবেলা ১২½টা হইতে বৈকাল ৫½টা পর্য্যন্ত পাঁচ ঘটিকা অগ্নির কার্য চালায় ), তাহা হইলে তাহাকে ¼ পণ দণ্ড দিতে হইবে। ( গৃহের দ্বারদেশে ) জলকুম্ভ, দ্রোণী ( দারুময় জলাধার ), **নিঃশ্রেণী** ( অধিরোহিণী বা সিঁড়ি ) পরশু ( কুঠার ), শূর্প ( অভিমুখে ধূমপ্রসার-নিবারণ জন্য কুলো ), অঙ্কুশ ( দহ্যমান বস্তুর আকর্ষণ জন্য হুক্ ), কচগ্রহণী ( চিরুণীর মত বস্তুবিশেষ

যদ্দ্বারা পটলস্থিত তৃণাদি অগ্নিদাহকালে অপসরণ করা যায়) ও দৃতি (চর্ম্মনির্ম্মিত উদকপাত্রবিশেষ) না রাখিলে (গৃহস্বামীর) ¼ পণ দণ্ড হইবে।

(গ্রীষ্মকালে) তৃণ ও কট (চাটাই)-দ্বারা নির্ম্মিত (গৃহসমূহ) উঠাইয়া ফেলিতে হইবে। **অগ্নিজীবী**দিগকে (অর্থাৎ যে সব কর্ম্মকার অগ্নির সাহায্যে জীবিকা অর্জ্জন করে তাহাদিগকে) একস্থানে বাস করিতে দিতে হইবে। রাত্রিতে অন্যস্থানে সঞ্চরণ না করিয়া গৃহস্বামীরা স্ব স্ব গৃহের মুখদ্বারে বাস করিবে। রথ্যাতে (গাড়ীর রাস্তাতে) সহস্র সহস্র জল-কুম্ভপঙ্‌ক্তি থাকিবে এবং চতুষ্পথে (চৌরাস্তায়), (নগরাদির) দ্বারদেশে ও রাজপরিগ্রহেও (অর্থাৎ রাজকোষগৃহ, কুপ্যগৃহ, পণ্যগৃহ, কোষ্ঠাগার ও গজশালা প্রভৃতিতেও) তাহা থাকিবে।

যদি কোন গৃহস্বামী কোন বাড়ীতে অগ্নিদাহ দেখিয়া সাহায্যার্থ সেদিকে ধাবিত না হয়, তাহা হইলে তাহার ১২ পণ দণ্ড হইবে। গৃহস্বামীর বাড়ীতে যে ব্যক্তি ভাড়া দিয়া বাস করে সে-ও যদি ঐ অবস্থায় ধাবিত না হয়, তাহা হইলে তাহার ৬ পণ দণ্ড হইবে। (গৃহস্বামীর) প্রমাদবশতঃ তদ্‌গৃহে আগুন লাগিলে তাহার ৫৪ পণ দণ্ড হইবে (কোন কোন ব্যাখ্যাকারের মতে এই দণ্ড হইবে প্রমাদী গৃহরক্ষকের প্রতি)।

যে ব্যক্তি (অন্যের গৃহে) অগ্নিসংদীপন করে, (ধরা পড়িলে) তাহাকে সেই অগ্নিদ্বারাই বধ করিতে হইবে (কণ্টকশোধন অধিকরণের ১১শ অধ্যায়েও আদীপকের দণ্ড বিহিত আছে)।

রথ্যার (গাড়ীর রাস্তার) উপর ধূলি (বা তজ্জাতীয় আবর্জ্জনাদি) নিক্ষেপ করিলে, অপরাধীর ⅛ পণ দণ্ড হইবে। (রথ্যাতে) পঙ্কমিশ্রিত জলদ্বারা নিরোধ ঘটাইলে অপরাধীর ¼ পণ দণ্ড হইবে। রাজমার্গে উক্ত দুইপ্রকার দোষ (অর্থাৎ পাংসুন্যাস ও পঙ্কমিশ্রিত জলদ্বারা নিরোধ) ঘটিলে, অপরাধীর দ্বিগুণ দণ্ড হইবে (অর্থাৎ যথাক্রমে ¼ ও ½ পণ দণ্ড হইবে)।

(রাজমার্গস্থিত) পুণ্যস্থান, উদকস্থান (কূপতড়াগাদি), দেবগৃহ ও রাজ-পরিগ্রহে (রাজকোষগৃহাদিতে) বিষ্ঠা বিসর্জ্জন করিলে, অপরাধীর (যথাক্রমে) উত্তরোত্তর এক পণ অধিক করিয়া দণ্ড দিতে হইবে (অর্থাৎ রাজমার্গে ১ পণ, পুণ্যস্থানে ২ পণ ইত্যাদিরূপে দণ্ড দিতে হইবে)। (কিন্তু,) তৎ-তৎ-স্থানে মূত্র পরিত্যাগ করিলে অপরাধীর দণ্ড পূর্ব্বোক্ত দণ্ডের অর্দ্ধ হইবে।

(কিন্তু,) সেই সব স্থানে ভৈষজ্য (বিরেচনদ্রব্য-সেবন), (অতিসার প্রমেহাদি) ব্যাধি ও ভয়নিমিত্তক বিষ্ঠামূত্রত্যাগে অপরাধীরা দণ্ডনীয় হইবে না।

বিড়াল, কুক্কুর, নকুল ও সর্পের মৃতদেহ নগরের মধ্যে ফেলিয়া রাখিলে অপরাধীর ৩ পণ দণ্ড হইবে। গর্দ্দভ, উষ্ট্র, অশ্বতর (খচ্চর), অশ্ব ও অন্যান্য পশুর মৃতদেহ সেস্থানে নিক্ষেপ করিলে অপরাধীর ৬ পণ দণ্ড হইবে। মানুষের মৃতদেহ সেখানে ফেলিলে অপরাধীর ৫০ পণ দণ্ড হইবে।

মৃতদেহ লইয়া যাওয়ার জন্য নির্দ্দিষ্ট পথ ব্যতীত অন্য পথে তাহা লইয়া গেলে, এবং নগরের যে দ্বার দিয়া শব নিষ্ক্রমণের ব্যবস্থা আছে সেই দ্বার ব্যতীত অন্য দ্বার দিয়া তাহা নিলে, অপরাধীর প্রথমসাহসদণ্ড হইবে। এবং দ্বাররক্ষকেরা (প্রতিষেধ না করিলে) তাহাদিগকে ২০০ পণ দণ্ড দিতে হইবে। (নির্দ্দিষ্ট) শ্মশান ব্যতীত অন্যত্র শব প্রোথিত ও দাহিত করিলে অপরাধীর ১২ পণ দণ্ড হইবে।

রাত্রির উভয় দিকে অর্থাৎ রাত্রির প্রথমভাগে ও শেষভাগে, (যথাক্রমে) ছয় নালিকা (অর্থাৎ ২৪ মিনিট করিয়া ৬ × ২৪ = ১৪৪ মিনিট বা ২$\frac{২}{৫}$ ঘণ্টা) অতীত হইবার সময় একবার ও ছয় নালিকা অবশিষ্ট থাকিবার সময়ে আর একবার **যামতূর্য্য** (অর্থাৎ পথে জনসঞ্চারের নিরোধসূচক বাদ্যঘোষণা) করা হইবে (ইহার তাৎপর্য্য এই যে, রাত্রিতে এই দুইবার তূর্য্যনিনাদের মধ্যবর্ত্তী সময়ে পথে জনসঞ্চার নিষিদ্ধ—ইহাই তাৎকালিক সান্ধ্য আইন)। এই তূর্য্যশব্দ শোনা গেলে পর, যদি কোনও লোক (এই নিষিদ্ধসঞ্চার সময়ের) প্রথম যামে (অর্থাৎ ত্রিযামা বা রাত্রির প্রথম ৪৮ মিনিটের মধ্যে) ও পশ্চিম যামে (বা তৃতীয় ৪৮ মিনিটের মধ্যে) রাজবাড়ীর নিকটে সঞ্চরণ করে তাহার প্রতি ১$\frac{১}{৪}$ পণ অকালে সঞ্চরণজনিত অপরাধের জন্য দণ্ড বিহিত হইবে। এবং (সে যদি) এই নিষিদ্ধ সময়ে মধ্যম যামে বা মধ্যবর্ত্তী ৪৮ মিনিটের মধ্যে তাহা করে, তাহা হইলে তাহার উপর উক্ত দণ্ডের দ্বিগুণ অর্থাৎ ২$\frac{১}{২}$ পণ দণ্ড ধার্য্য হইবে। (এই দণ্ড নগরের মধ্যে সঞ্চরণ-বিষয়ক দণ্ড, কিন্তু,) নগরের বহির্দেশে এই অপরাধের জন্য অপরাধীর উপর চতুর্গুণ অর্থাৎ ৫ পণ দণ্ড বিহিত হইবে।

(উক্ত নিষিদ্ধ সময়ে) যে স্থানে সঞ্চরণশীল লোককে সহজেই চোরাদি বলিয়া আশঙ্কা করা যাইতে পারে এমন স্থানে চলিবার সময়ে কেহ ধরা পড়িলে, কিংবা (অবগুণ্ঠনাদি) চিহ্নযুক্ত অবস্থায় সে ধরা পড়িলে, কিংবা তাহার পূর্ব্বকৃত চৌর্য্যাদিবৃত্তি প্রতীত হওয়ায় সে ধরা পড়িলে, তাহাকে (তাহার নাম, ধাম, আগমনাদির কারণসম্বন্ধে) প্রশ্ন করিতে হইবে।

( এমন কোনও ব্যক্তি যদি ) রাজকীয় নিবাস ও কোশগৃহাদিতে ( অনুমতি ব্যতীত প্রবেশ করে ও নগররক্ষার জন্য নির্ম্মিত প্রাকারাদিতে আরোহণ করে, তাহা হইলে তাহার উপর মধ্যমসাহসদণ্ড বিহিত হইবে।

অসময়ে পথে সঞ্চরণশীল ব্যক্তিরা তখনই ধৃত হইবে না, যখন তাহারা সূতিকা ( অর্থাৎ সূতিকায় শুশ্রূষা ), চিকিৎসক ( অর্থাৎ তাহাকে ডাকা ), প্রেত ( অর্থাৎ মৃতদেহের শ্মশানে নির্হরণ ), **প্রদীপযান** ( প্রদীপ লইয়া নিজকে প্রকাশ করিয়া গমন ), নাগরিকতূর্য্য ( নাগরজনের একত্রীকরণসূচক তূর্য্যধ্বনি ), প্রেক্ষা ( রাজার অনুজ্ঞাত নাটকাদির প্রয়োগ-দর্শন ) ও অগ্নির ( অর্থাৎ নিজের বা পরের বাড়ীতে অগ্নিদাহের ) কারণে বাড়ীর বাহিরে সঞ্চরণ করে এবং তাহাদের হস্তে ( নাগরিকাদি-প্রদত্ত ) মুদ্রা বা মুদ্রাযুক্ত ছাড়পত্র থাকিলে তাহারা অগ্রাহ্য হইবে ( অর্থাৎ গ্রেপ্তারের যোগ্য হইবে না )।

**চাররাত্রিতে** ( অর্থাৎ মহোৎসবাদির জন্য অনুমতসঞ্চারা রাত্রিতে ) যে-সব মনুষ্য প্রচ্ছন্নবেশে (নিজের স্বরূপ লুকাইয়া), অথবা, বিপরীত বেশে ( যথা স্ত্রীলোক পুরুষের বেশে ও পুরুষ স্ত্রীলোকের বেশে ) পথে চলে, কিংবা পরিব্রাজকের বেশে চলে, এবং যাহারা দণ্ড ও শস্ত্র হস্তে লইয়া চলে, তাহাদিগের দোষ পরীক্ষা করিয়া দণ্ড দিতে হইবে।

**অক্ষণ-সঞ্চারেও** যে লোক অবার্য্য ( অর্থাৎ যাহার সঞ্চরণে অনুমতি আছে ) তাহাকে বারণ করিলে এবং যে লোক বার্য্য ( অর্থাৎ বারণের যোগ্য ) তাহাকে বারণ না করিলে, রক্ষিপুরুষদিগকে অক্ষণসঞ্চারের যে দণ্ড বিহিত আছে ( অর্থাৎ ১$\frac{১}{৪}$ পণ ) তাহার দ্বিগুণ ( অর্থাৎ ২$\frac{১}{২}$ পণ ) দণ্ড দিতে হইবে। যে রক্ষি-পুরুষ কোন দাসী স্ত্রীলোককে বলাৎকার-সহকারে গমন করিবে, তাহাকে প্রথমসাহসদণ্ড দিতে হইবে; ( গণিকাদি ) অদাসী স্ত্রীলোককে গমন করিলে তাহার উপর মধ্যমসাহসদণ্ড এবং কাহারও ভার্য্যারূপে পরিগৃহীত স্ত্রীলোককে ( সে দাসীই হউক, বা অদাসীই হউক না কেন ) গমন করিলে উত্তমসাহসদণ্ড তদুপরি প্রযোজ্য হইবে; ( কিন্তু ), কোন কুলস্ত্রীকে গমন করিলে তাহাকে বধদণ্ডে দণ্ডিত করিতে হইবে।

যদি ( কোনও ব্যক্তি ) যে কোন চেতনবিষয়ক ও অচেতনবিষয়ক রাত্রিদোষ (অর্থাৎ রাত্রিতে লক্ষিত দোষ) নাগরিকের ( বা নগরাধিকারী শ্রেষ্ঠ রাজপুরুষের ) নিকট নিবেদন না করে, কিংবা ( রক্ষিপুরুষাদির ) কোনও প্রকার প্রমাদের কারণ ( যথা মদ্য পানাদি ) উপস্থিত হইলে তাহা তাঁহাকে না জানায়, তাহা

হইলে তাহার উপর তদীয় অপরাধের অনুরূপ দণ্ড বিহিত হইবে ( এই বাক্যে কোন কোন ব্যাখ্যাকার 'নাগরিকস্ত' পদটিকে 'নগরবাসী যে কোন লোকের' এই অর্থে ব্যবহৃত বলিয়া গ্রহণ করিয়া 'আশংসতঃ' পদটিকে ইহার বিশেষণ বলিয়া ধরিয়াছেন, কিন্তু, প্রসঙ্গপর্য্যালোচনায় এই ব্যাখ্যা সমীচীন মনে হয় না )। নাগরিক সর্ব্বদাই উদকস্থান ( নদীকূপতড়াগাদি ), মার্গ ( প্রবেশ ও নির্গমের রাস্তা ), ভূমি ( স্থলভূমি ), ছন্নপথ ( সুরঙ্গাদি ), বপ্র ( প্রাকারাদির আধারভূত মৃত্তিকাস্তূপ ), প্রাকার ( দুর্গের প্রাচীর ) ও অন্যান্য ( অট্টালকপরিখাদিরূপ ) রক্ষাসাধন দ্রব্যসমূহের অবেক্ষণ করিবেন এবং নষ্ট ( স্বামীর প্রমাদে যে দ্রব্য হারাইয়া গিয়াছে ), প্রস্মৃত ( স্বামী যে দ্রব্য ভুলিয়া গিয়াছে ) ও অপসৃত ( যে দ্বিপদ বা চতুষ্পদাদি জন্তুপ্রভৃতি স্বয়ং অন্যত্র চলিয়া গিয়াছে ) দ্রব্যসমূহের রক্ষণ-কার্য্য চালাইবেন ( অর্থাৎ যতক্ষণ সেই সব বস্তুর মালিক না পাওয়া যাইবে ততক্ষণ সেগুলিকে তিনি রক্ষা করিবেন )।

কারাগারে অবস্থিত বালক, বৃদ্ধ, ব্যাধিগ্রস্ত ও অনাথ-( অসহায়- ) জনদিগকে ( রাজার ) জন্মনক্ষত্রের দিনে ও পূর্ণিমাতিথিতে কারামুক্ত করিয়া দিতে হইবে। পুণ্যকর্ম্মাচরণশীল ব্যক্তিরা যদি কোনও আকস্মিক অপরাধে কারাদণ্ডে দণ্ডিত হন, তাহা হইলে তাঁহারা সময় বা সংবিৎ ( অর্থাৎ 'ভবিষ্যতে এইরূপ অপরাধ আর করিব না' ইত্যাদিরূপ প্রতিজ্ঞা )-দ্বারা প্রতিবদ্ধ হইয়া নিজের দোষের অনুরূপ নিষ্ক্রয় ( অর্থদণ্ড ) দিতে পারেন ( অর্থাৎ কারা-বাসের পরিবর্ত্তে অর্থদণ্ড দিয়া নিষ্কৃতি লাভ করিতে পারেন )।

প্রতিদিবস অথবা প্রত্যেক পঞ্চমদিনে কারাগারে আবদ্ধ লোকদিগকে ( নিষ্ক্রয়-গ্রহণদ্বারা ) বিশোধিত করিতে হইবে ( অর্থাৎ তাহাদিগকে বন্ধনমুক্ত করিয়া দিতে হইবে ) এবং এই বিশোধন তিনপ্রকার হইতে পারে, যথা (১) কয়েদীরা ( ভারবহনাদি ) কায়িক কর্ম্ম করিয়া, কিংবা (২) শারীরিক দণ্ড ভুগিয়া, অথবা, (৩) হিরণ্য বা নগদ টাকা প্রদান করিয়া বন্ধন-মুক্তি পাইতে পারে ॥ ১ ॥

কোন নূতন দেশ জয় করিয়া লাভ করিলে, কিংবা যুবরাজের অভিষেক হইলে, অথবা, পুত্রের জন্ম হইলে ( রাজা ) কারাবন্ধন হইতে কয়েদীদিগের মোক্ষ বিধান করিতে পারেন ॥ ২ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে অধ্যক্ষপ্রচার-নামক দ্বিতীয় অধিকরণে নাগরিকের কর্ত্তব্য-নামক ষট্‌ত্রিংশ অধ্যায় ( আদি হইতে ৫৭ অধ্যায় ) সমাপ্ত।

**দ্বিতীয় অধিকরণ সমাপ্ত।**

# ধর্ম্মস্থীয়—তৃতীয় অধিকরণ

## প্রথম অধ্যায়

### ৫৭শ-৫৮শ প্রকরণ—**ব্যবহারস্থাপনা ও বিবাদপদনিবন্ধ**

অমাত্যগুণোপেত তিনটি তিনটি ধর্ম্মস্থ-নামক অধিকারী পুরুষ জনপদের সন্ধিস্থলে (অর্থাৎ দুই জনপদের মিলনস্থলে অবস্থিত অন্তপালদুর্গে), সংগ্রহণে (দশগ্রামীর প্রধান অধিষ্ঠানে), দ্রোণমুখে (চতুঃশতগ্রামীর প্রধান অধিষ্ঠানে) ও স্থানীয়ে (অষ্টশতগ্রামীর প্রধান অধিষ্ঠানে) (ব্যবহারাধিকরণ খুলিয়া নিয়া) ব্যবহারবিষয়ক (অর্থাৎ ঋণাদানাদি ব্যবহারবিষয়-সম্বন্ধী) অর্থ (মামলা) বিচার করিবেন।

(উক্ত ধর্ম্মস্থ বা অর্থদ্রষ্টা বিচারকেরা), যে যে **ব্যবহার তিরোহিত** (অর্থাৎ যে ব্যবহারে দত্ত ও গৃহীত বিষয় প্রচ্ছন্ন থাকে), **অন্তরগারকৃত** (অর্থাৎ যে ব্যবহার গর্ভাগারে বা বাস্তকের মধ্যস্থিত গৃহে করা হইয়াছে), **নক্তকৃত** (অর্থাৎ যে ব্যবহার রাত্রিতে করা হইয়াছে), **অরণ্যকৃত** (অর্থাৎ যে ব্যবহার অরণ্যমধ্যে সম্পাদিত হইয়াছে), **উপধিকৃত** (অর্থাৎ যে ব্যবহার ছদ্ম বা ছলসহযোগে কৃত হইয়াছে) ও **উপহ্বরকৃত** (অর্থাৎ যে ব্যবহার অসাক্ষিক-ভাবে গোপন করা হইয়াছে) সেগুলিকে **প্রতিষিদ্ধ** বলিয়া (অর্থাৎ ব্যবহারিক নীতির বিরুদ্ধ বলিয়া) মত দিবেন। যে ব্যক্তি এইরূপ প্রতিষিদ্ধ ব্যবহার প্রয়োগ করিবে বা প্রযোজিত করিবে, তাহাকে প্রথমসাহসদণ্ড ভোগ করিতে হইবে। যাঁহারা এইরূপ প্রতিষিদ্ধ ব্যবহার শুনিবেন, সেই সব সাক্ষীরা (মতান্তরে, ধর্ম্মস্থেরা) প্রত্যেকে উক্ত দণ্ডের অর্দ্ধদণ্ড দিতে বাধ্য থাকিবেন। কিন্তু, যাঁহারা এইরূপ প্রতিষিদ্ধ ব্যবহারে শ্রদ্ধেয় বা নিষ্কপট ব্যক্তি, তাঁহাদের জন্য কেবল সাধ্যদ্রব্যের হানিই দণ্ড বলিয়া গৃহীত হইবে (অর্থাৎ উক্ত ক্ষতি ব্যতীত তাঁহাদের আর অতিরিক্ত কোন দণ্ড দিতে হইবে না।

(উক্ত প্রতিষিদ্ধ ব্যবহারসম্বন্ধে অপবাদবিধি নিরূপিত হইতেছে।) তিরোহিত-ব্যবহার (প্রতিষিদ্ধ হইলেও) ইহা সিদ্ধ বলিয়া গৃহীত হইবে, যদি ইহাতে পরোক্ষে আধিদ্বারা (অর্থাৎ গৃহাদি বন্ধক রাখিয়া) ঋণগ্রহণ করা হয়, এবং যদি ইহা (লোক সমাজের) নিন্দার বিষয়ীভূত না হয়।

অন্তরগারকৃত-ব্যবহার ( প্রতিষিদ্ধ হইলেও ) সিদ্ধ বলিয়া গৃহীত হইবে, যদি ইহা অনিষ্কাসিনী ( গৃহের বাহিরে অনির্গমশীলা ) স্ত্রী, কিংবা অনষ্টচেতন রোগীর দ্বারা দায়বিভাগ, নিক্ষেপ ( বা ন্যাস ), উপনিধি ও বিবাহসংযুক্ত-নামক প্রকরণে উক্ত স্ত্রীধনাদি-সম্বন্ধে ব্যবহার হইয়া থাকে।

রাত্রিকৃত-ব্যবহার ( প্রতিষিদ্ধ হইলেও ) সিদ্ধ ( অর্থাৎ আইন-সঙ্গত ) বলিয়া গৃহীত হইবে, যদি সে সব ব্যবহার সাহস, অনুপ্রবেশ ( পরধনাদি স্বগৃহে আনয়ন), কলহ, বিবাহ ও রাজনিয়োগবিষয়ক ব্যাপার হয়, কিংবা যদি ( বেশ্যাপ্রভৃতি ) যাহারা রাত্রির প্রথমভাগে ব্যবহার করে ইহা তাহাদের ব্যাপার হয়। অরণ্যকৃত-ব্যবহার ( প্রতিষিদ্ধ হইলেও ) সিদ্ধ বলিয়া গৃহীত হইবে, যদি সার্থ ( বণিক-সংঘ ), ব্রজবাসী ( গোপালক ), আশ্রমবাসী ( বানপ্রস্থাদি ), ব্যাধ ও চারণদিগের ( 'চার'-পাঠে গূঢ়পুরুষদিগের ) মধ্যে যাহারা অরণ্যচর ( অর্থাৎ যাহাদিগকে অরণ্যেই প্রায়শঃ বাস করিতে হয় তাহাদিগের )-দ্বারা ইহা কৃত হয়। উপধিকৃত-ব্যবহার ( প্রতিষিদ্ধ হইলেও ) সিদ্ধ বলিয়া গৃহীত হইবে, যদি ইহা যাহারা গূঢ়-পুরুষের কার্য্য করিয়া জীবিকা নির্ব্বাহ করে তাহাদিগের দ্বারা কৃত হয়।

উপহ্বরকৃত-ব্যবহার ( প্রতিষিদ্ধ হইলেও ) সিদ্ধ বলিয়া গৃহীত হইবে, যদি ইহা গোপনে সম্পাদিত সমবায়-বিষয়ক হয়।

উক্তাতিরিক্ত প্রকারের তিরোহিতাদি ব্যবহার সিদ্ধ বলিয়া গণ্য হইবে না। যাহারা পরতন্ত্র ( অর্থাৎ যাহারা অন্যের আশ্রয়ে থাকে বলিয়া ব্যবহার-সম্বন্ধীয় ব্যাপারে স্বাতন্ত্র্যবিহীন ), তাহাদের ব্যবহারও সিদ্ধ বলিয়া গণ্য হইবে না, ( এইরূপ পরতন্ত্র ব্যক্তিদিগের ব্যবহারের উদাহরণ দেওয়া হইতেছে ), যথা— (১) ( ব্যবহারনিপুণ ) পিতা বিদ্যমান থাকা কালে, পুত্রদ্বারা কৃত ব্যবহার অসিদ্ধ; (২) ( কুটুম্বভরণার্থ ) পুত্র বিদ্যমান থাকা কালে, ( নিবৃত্ত-ব্যবহার) পিতাদ্বারা কৃত ব্যবহার অসিদ্ধ; (৩) কুল হইতে নিষ্পতিত ভ্রাতাদ্বারা, (৪) ( দায়বিভাগের পূর্ব্বে ) অবিভক্ত-দায়াংশ কনিষ্ঠ ভাইদ্বারা; (৫) ( কুটুম্ব-ভরণার্থ ) পতি ও পুত্র বর্ত্তমান থাকা কালে, স্ত্রীদ্বারা; (৬) ( স্বামীর অধীন ) দাস ও ( আধিগ্রাহকের অধীন ) আহিতকদ্বারা; (৭) যাহারা অপ্রাপ্ত-ব্যবহার ( না-বালক ) ও যাহারা অতীত-ব্যবহার ( অতিবৃদ্ধ ) তাহাদিগের দ্বারা, এবং (৮) যাহারা অভিশপ্ত ( লোকনিন্দিত, মতান্তরে, মহাপাতক-দূষিত ), প্রব্রজিত ( সন্ন্যাসী ), ব্যঙ্গ ( মূকবধিরাদি ) ও ব্যসনী (স্ত্রী-পানাদিতে আসক্ত ) তাহাদিগের দ্বারা কৃত ব্যবহারও সিদ্ধ বলিয়া গণ্য হইবে না। কিন্তু, এই প্রকার লোকেরা

যদি রাজকীয় প্রধানগণদ্বারা ব্যবহার-বিষয়ে অধিকার পাইতে অনুমতি পায়, তাহা হইলে তাহাদের দ্বারা কৃত ব্যবহার সিদ্ধ হইতে পারে। (উক্তভাবে যাহারা ব্যবহারবিষয়ে অধিকার প্রাপ্ত হইবে) তাহাদিগের মধ্যেও, যে ব্যক্তি ক্রুদ্ধ, দুঃখী, মত্ত, উন্মত্ত বা অবগৃহীত (দণ্ড-দণ্ডিত) তাহার দ্বারা কৃত ব্যবহারও সিদ্ধ বলিয়া গণ্য হইবে না। যে ব্যক্তি এই প্রকার (প্রতিষিদ্ধ) ব্যবহার করিবে, বা করাইবে বা ইহা শুনিয়া তাহাতে সাক্ষী হইবে, তাহাদিগের উপর পৃথগ্‌ভাবে যথাবিহিত (অর্থাৎ পূর্ব্বোক্ত) দণ্ড অর্পিত হইবে।

সর্ব্ব ব্যবহারই যদি (লোকদিগের) নিজ নিজ জাতিমধ্যে, নিজ নিজ দেশে ও নিজ নিজ কালে স্ব-স্ব-ক্রিয়াক্রমে কৃত হয়, এবং সেইসব ব্যবহার যদি সম্পূর্ণ (অর্থিপ্রত্যর্থীর সান্নিধ্যপ্রভৃতি) সমুদাচার সহ কৃত হয় ও যদি তাহা শুদ্ধ (অর্থাৎ পরোক্ষত্বাদিদোষ-রহিত) দেশক বা সাক্ষীর নিকট কৃত হয় এবং যদি তাহার রূপ লক্ষণ, প্রমাণ ও গুণ (সুস্পষ্টভাবে) সাক্ষাৎকৃত হয়, তাহা হইলে সেই ব্যবহার সিদ্ধ বলিয়া গণ্য হইবে।

সর্ব্বপ্রকার ব্যবহারসম্বন্ধেই উত্তরকালে কৃত (লেখ্যাদিরূপ) করণ (পূর্ব্বকাল কৃত লেখ্যাদি অপেক্ষায়) অধিকতর বিশ্বসনীয়; কিন্তু আদেশ (ক্রয়প্রতিগ্রহাদি-রূপ অর্থের স্বত্বস্বীকার? মতান্তরে, বিনিময়ের উপদেশ) ও আধি সম্বন্ধে এই নিয়ম খাটিবে না (অর্থাৎ এই দুইপ্রকার ব্যবহারে উত্তরকালকৃত লেখ্যাদি অপেক্ষায় পূর্ব্বকালকৃত লেখ্যাদিরূপ করণই অধিকতর বিশ্বসনীয় হইবে)।

(এই পর্য্যন্ত ব্যবহার-স্থাপনা উক্ত হইল।)

(ধর্ম্মস্থ),—**বেদক** বা অভিযোক্তা ও **অবেদক** বা অভিযোজ্যের নিজ নিজ (উত্তমর্ণ-অধমর্ণ ভাবরূপ) অবস্থা স্থাপিত করিলে পর, তাহাদের দেশ, গ্রাম, জাতি, গোত্র, নাম ও কর্ম্মের (জীবিকার্থ বৃত্তির) বিষয় লিখিয়া লইয়া, তাহাদের (দত্ত ও গৃহীত) ঋণ এবং ইহার দান ও গ্রহণের (শকাদি) সংবৎসর, ঋতু, মাস, পক্ষ, দিবস, করণ (সাধনোপায়) ও অধিকরণ (সাধন-স্থান) লিপিবদ্ধ করিবেন, এবং বাদী ও প্রতিবাদীর প্রশ্নগুলির অর্থের (গুরুলঘু-) ভাবক্রমে সেগুলিকে পত্রে নিবেশিত বা নিবদ্ধ করিবেন। এবং পত্রনিবিষ্ট বা লেখ্যারোপিত বিষয়গুলি (তিনি) পরীক্ষা করিবেন।

(সম্প্রতি পরোক্ত-দোষের হেতুগুলি বর্ণিত হইতেছে, যথা)—(১) যে ব্যক্তি পূর্ব্বনিবদ্ধ পাদ (বিবাদ-বিষয়) পরিত্যাগ করিয়া অন্য পাদের উল্লেখে সংক্রান্ত হয় (অর্থাৎ যেমন কেহ পূর্ব্বে 'বাক্‌পারুষ্য' লেখাইয়া পরে 'দণ্ডপারুষ্যের' কথা বলে);

(২) যে ব্যক্তি পরবর্ত্তী উক্তির দ্বারা পূর্ব্বের উক্তি সুসম্বদ্ধ করিতে পারে না; (৩) যে ব্যক্তি অন্যের অদূষণীয় বাক্য দূষিত বলিয়া উল্লেখ করিয়া চুপ করিয়া থাকে; (৪) যে ব্যক্তি স্থান বা সাক্ষীর বিষয় নির্দ্দেশ করিবে বলিয়া প্রতিজ্ঞা করিয়াও, তাহা নির্দ্দেশ করিতে বলিলে আর নির্দ্দেশ করে না; (৫) যে ব্যক্তি হীন সাক্ষী বা অসাক্ষীকে সাক্ষী বলিয়া নির্দ্দেশ করে; (৬) যে ব্যক্তি নির্দ্দিষ্ট সাক্ষী না উপস্থাপিত করিয়া অন্য এক সাক্ষীকে উপস্থাপিত করে; (৭) যে ব্যক্তি তাহার সাক্ষী উপস্থিত হইয়া স্বদৃষ্ট অর্থ বা ঘটনা ঠিক বলিলে পরও 'ইহা এইরূপ নহে' বলিয়া অস্বীকার করে; (৮) যে ব্যক্তি বিষয়টি সাক্ষীদিগের বচনদ্বারা নির্ণীত হউক এরূপ ইচ্ছা করে না; এবং (৯) যে ব্যক্তি সম্ভাষণের অনুপযুক্ত স্থানে সাক্ষীদিগের সহিত গোপনে কথা বলে, তাহারা **পরোক্ত** (পরা+উক্ত= বিপরীত বচন-দোষের হেতু হয় অর্থাৎ বিপরীতবচনজনিত অপরাধে পরাজয়ের কারণ হয়)।

এইরূপ পরোক্ত বা বিপরীত উক্তির জন্য অপরাধীর উপর (পরাজিতের দেয় অর্থের) পঞ্চমাংশ (মতান্তরে, পঞ্চগুণ) দণ্ড বিহিত হইবে। (সাক্ষী না উপস্থাপিত করিয়া) যে ব্যক্তি স্বয়ং বাদী হইবে (অর্থাৎ নিজেই বিনা সাক্ষ্যে নিজের নালিশ চালাইতে চাহিবে) তাহার দণ্ড হইবে দশবন্ধ (পরাজিতের দেয় অর্থের দশগুণ, বা মতান্তরে, দশমভাগ)। পুরুষগণের (সাক্ষীদিগের? অথবা, ব্যবহার-দ্রষ্টা ধর্ম্মস্থের কর্ম্মকরপুরুষগণের) ভৃতি বা বেতন হইবে (পরাজিতের দেয় অর্থের) অষ্টমাংশ। তণ্ডুলাদিদ্রব্যের মূলভেদ অনুসরণপূর্ব্বক (সাক্ষীদিগের আনয়নার্থ) আনয়নকারী-দিগের (ভোজনাদিনিমিত্তক) পথের খরচ নির্দ্ধারিত করা হইবে। উক্ত উভয়বিধ (অর্থাৎ পুরুষভৃতি ও পথিভক্ত) খরচ পরাজিত পক্ষের দিতে হইবে।

কোন অভিযুক্ত ব্যক্তি অভিযোক্তার বিরুদ্ধে (প্রকৃত মামলা নিস্তীর্ণ না হওয়া পর্য্যন্ত) প্রত্যভিযোগ বা পাল্‌টা মামলা আনিতে পারিবে না; কিন্তু, কলহ, সাহস, সার্থ ও সমবায়-বিষয়ে প্রত্যভিযোগ চলিতে পারে। (এক ব্যক্তিদ্বারা) কেহ অভিযুক্ত হইলে, অপর কোন ব্যক্তি সেই বিষয়ে আর তাহার বিরুদ্ধে (নূতন) অভিযোগ আনিতে পারিবে না।

যদি কোন অভিযোক্তা অভিযুক্তকর্ত্তৃক প্রত্যুক্ত (অর্থাৎ দত্তোত্তর) হইয়া সেই দিনই (স্বপক্ষস্থাপনের জন্য) প্রতিবচন (উত্তর) না দেয়, তাহা হইলে সে পরোক্তদোষে অপরাধী হইবে (অর্থাৎ পরাজিত হইবে)। কারণ, অভিযোক্তাই নিজের কার্য্য সম্প্রধারণ করিয়া মামলায় প্রবৃত্ত হয়, (এবং প্রত্যুত্তর তৎক্ষণাৎ

দিতেও সমর্থ হয় ) কিন্তু, অভিযুক্ত ব্যক্তি তাহা করিতে পারে না ( অর্থাৎ তাহার কার্য্যগতি সম্প্রধারণীয়, সম্প্রধারিত নহে )।

( তৎক্ষণাৎ ) প্রতিবচনদানে অসমর্থ অভিযুক্তকে তিন হইতে সাত দিন পর্য্যন্ত তজ্জন্য সময় দেওয়া যাইতে পারে। তাহার পরে ( অর্থাৎ সাত দিনের পরে প্রতিবচন বা জবাব না পাওয়া গেলে ) তাহার উপর কমপক্ষে তিন পণ ও উর্দ্ধপক্ষে বার পণ অর্থদণ্ড বিহিত হইতে পারে। তিন পক্ষ ( বা দেড়মাস ) পার হইয়া গেলেও যদি অভিযুক্ত ব্যক্তি প্রতিবচন না দেয়, তাহা হইলে তাহার উপর 'পরোক্ত' অপরাধের দণ্ড ( পঞ্চবন্ধাদি ) বিহিত হইবে এবং তাহার যে-সব দ্রব্য আছে তাহাদ্বারা অভিযোক্তার প্রার্থিত ধন শোধ দিতে হইবে ; কিন্তু, ( তদ্দ্বারা যথাপ্রার্থিত ধন পূরণ না হইলেও তাহার জীবিকার উপযোগী (হলাদি) উপকরণসমূহ অভিযোক্তার অধিকারে যাইবে না। অপসরণপর অভিযুক্তেরও প্রতি উক্ত দণ্ডবিধান করা হইবে। আবার, অভিযোক্তাও যদি নিষ্পতিত বা অপসৃত হয় ( অর্থাৎ পলাইয়া যায় ), তাহা হইলে তাহার অপসরণের সঙ্গে সঙ্গেই তাহার উপর পরোক্ত-অপরাধের ভাব আরোপ করা যাইতে পারে (অর্থাৎ সে তখনই পরোক্ত-দোষে অপরাধী হইয়া দণ্ডার্হ হইবে)। কোন ব্যক্তি মৃত হইলে বা বিপদ্‌গ্রস্ত হইলে, সাক্ষীরা ( তাহার পুত্রাদিমধ্যে ) যাহাকে বা যাহাদিগকে বিভাবিত করিবে, সে বা তাহারাই তাহার ধনাদি ( দিবে বা নিবে )। অভিযুক্ত ব্যক্তি ( পরাজিত হইয়া ধনাদি না দিতে পারিলে ) অভিযোক্তা তাহার ( অভিযুক্তের ) পরাজয়দণ্ড ( রাজদ্বারে ) দিয়া অভিযুক্তকে কাজ করাইয়া লইতে পারিবে। অথবা, অভিযোক্তা যথেচ্ছভাবে ( অভিযুক্তের কোন বন্ধুবান্ধবকে ) আধিরূপে অভিযুক্তের করণীয় কর্ম্ম-করণার্থ গ্রহণ করিবে। অথবা, (অভিযোক্তা) নিজের অকল্যাণ পরিহারার্থ নিজ রক্ষার ব্যবস্থা-সহকারে উক্ত পরাজিত বা আধিপুরুষকে নিজের কর্ম্ম করিতে প্রযোজিত করিবে ; কিন্তু, সেই কর্ম্মকারী ব্রাহ্মণজাতীয় হইলে, তাহাকে দিয়া সে সেই কার্য্য করাইতে পারিবে না।

( সম্যগ্‌ভাবে ব্যবহারদর্শনরূপ ) রাজধর্ম্ম, ( ব্রাহ্মণাদি ) চারি বর্ণ ও ( ব্রহ্মচর্য্যাদি ) চারি আশ্রমভুক্ত লোকের বা লোক-সমাজের আচার রক্ষণ করে বলিয়া, ইহা (স্বতঃ) ক্ষীয়মাণ সর্ব্বপ্রকার ধর্ম্মের প্রবর্ত্তক বা উজ্জীবনকারক হয় ॥ ১॥

প্রত্যেকটি বিবাদ-বিষয় চারি পদের উপর ( নির্ণয় জন্য ) নির্ভর করিয়া থাকে, যথা—(১) **ধর্ম্ম** ( ধর্ম্মশাস্ত্রোক্ত বিধি-নিষেধ ), (২) **ব্যবহার** ( অর্থশাস্ত্রোক্ত ব্যবহার-বিধি ), (৩) **চরিত্র** ( দেশাচার, লোকাচার প্রভৃতি )

ও (৪) **রাজশাসন** ( রাজাজ্ঞা )। এই চারি পাদ বা অঙ্গের মধ্যে পর পরটি পূর্ব্ব পূর্ব্বগুলিকে বাধা দিতে পারে ॥ ২ ॥

এই ধর্ম্মাদির মধ্যে, 'ধর্ম্ম' সত্যে প্রতিষ্ঠিত থাকে ( অর্থাৎ ধর্ম্ম-পাদের অর্থ-বিষয়ের যাথাত্ম্য-নির্ণয় ) ; 'ব্যবহার' সাক্ষিগণের সাক্ষ্যের উপর প্রতিষ্ঠিত ( অর্থাৎ ব্যবহার সাক্ষীদিগের বাক্যদ্বারাই সম্যক্ বিভাবনীয় হয় ) ; 'চরিত্র' পুরুষদিগের পরম্পরাগত আচারের উপর প্রতিষ্ঠিত ; কিন্তু 'শাসন' পাদের অর্থ রাজাদিগের আজ্ঞা ( অর্থাৎ ন্যায়োপপত্তিযুক্ত যথার্হদণ্ডপ্রণয়নাদিরূপ রাজ-নিয়োগের নাম শাসন ) ॥ ৩ ॥

ধর্ম্মতঃ প্রজারক্ষক রাজার স্বধর্ম্মপালন তাঁহাকে স্বর্গপ্রাপ্তির অধিকারী করে ; এবং ( প্রজাগণের ) অরক্ষক, বা মিথ্যাদণ্ডের ( অর্থাৎ অযথার্হদণ্ডের ) প্রণয়ন-কারী রাজা বিপরীত গতি ( অর্থাৎ নরক ) প্রাপ্তির অধিকারী হয়েন ॥ ৪ ॥

কারণ, পুত্র ও শত্রু—উভয়ের প্রতি তাহাদের দোষানুসারে সমভাবে রাজকর্ত্তৃক প্রণীত দণ্ডই কেবল ইহলোক ও পরলোক রক্ষা করিয়া থাকে ॥ ৫ ॥

যে রাজা ধর্ম্ম, ব্যবহার, **সংস্থা** ( লোকাচার ) ও চতুর্থ পাদ **ন্যায়**—এই চারিটি অবলম্বন করিয়া শাসনকার্য্য পরিচালনা করেন, সেই রাজা চতুরন্তা ( অর্থাৎ চতুঃসাগর-পরিবেষ্টিতা ) মহী জয় করিতে পারেন ( অর্থাৎ সার্ব্বভৌম সম্রাট্ হইতে পারেন ) ॥ ৬ ॥

নির্ণয়বিষয়ে যে ব্যবহারিক শাস্ত্র ( অর্থাৎ রাজশাসন বা সাক্ষিবাক্য ),—সংস্থা ( চরিত্র বা লোকাচার ) ও ( মানবাদি ) ধর্ম্মশাস্ত্রের সহিত বিরোধভাবাপন্ন হয়, সেই অর্থ বা নির্ণয়বিষয়, ( ধর্ম্মস্থ বা রাজা ) ধর্ম্মশাস্ত্রের বিধান-অনুসারে বিনিশ্চিত করিবেন ॥ ৭ ॥

যদি কোন ধর্ম্মযুক্ত রাজন্যায়ের সহিত ধর্ম্মশাস্ত্রের বিরোধ ঘটে, তাহা হইলে সেই ক্ষেত্রে ন্যায় ( রাজন্যায়ই ) প্রমাণ ( অর্থাৎ অর্থ-নির্ণয়ের হেতু ) বলিয়া গৃহীত হইবে ; কারণ, সেই ক্ষেত্রে ধর্ম্মশাস্ত্রের পাঠ বা বচন লোপ পায় ( অর্থাৎ প্রবর্ত্তিত হয় না ) ॥ ৮ ॥

(১) দোষের পরিষ্কার চিহ্নোপলব্ধি, (২) নিজের দোষ স্বীকার, (৩) স্বপক্ষ ও পরপক্ষের ( অর্থাৎ বাদী ও প্রতিবাদীর ) অনুযোগ বা প্রশ্ন সম্বন্ধে ঋজুভাবে বা সরলভাবে উত্তর প্রদান, (৪) উপপত্তিযুক্ত কারণ-প্রদর্শন ও (৫) শপথ বা দিব্যক্রিয়া—এই পাঁচটি **অর্থ**-সাধক ( অর্থাৎ বিচার্য্য বিষয়ের নির্ণয়সাধনে সহায়ক ) হইয়া থাকে ॥ ৯ ॥

যদি ( বাদী বা প্রতিবাদীর মধ্যে কাহারও উক্তি প্রত্যুক্তিতে ) পূর্ব্বোত্তর অর্থের ব্যাঘাত বা বিরোধ দৃষ্ট হয়, উভয়ের মধ্যে কাহারও সাক্ষীদিগের উপর দোষারোপের কারণ উপস্থিত হয়, এবং তাহাদের কেহ চারের ( গুপ্তচর বা রাজকীয় বন্ধনাগারিকের ) হস্ত হইতে ( প্রচ্ছন্নভাবে ) পলাইয়া যায়, তাহা হইলে তাহার পরাজয় প্রদিষ্ট বা স্থাপিত হওয়ার যোগ্য ( অর্থাৎ ধর্ম্মস্থ তাহার বিরুদ্ধে বিচার-ফল ঘোষিত করিবেন ) ॥ ১০ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে ব্যবহারস্থাপনা ও বিবাদপদনিবন্ধ-নামক প্রথম অধ্যায় ( আদি হইতে ৫৮ অধ্যায় ) সমাপ্ত।

## দ্বিতীয় অধ্যায়

### ৫৯শ প্রকরণ—**বিবাহসংযুক্ত ; তদন্তর্গত বিবাহধর্ম্ম, স্ত্রীধনবিধি ও আধিবেদনিক**

সর্ব্বপ্রকার ব্যবহার ( আইনগত বিধানাদি ) বিবাহের উপর নির্ভর করে ( অর্থাৎ বিবাহের পরই সর্ব্বপ্রকার ব্যবহারের আরম্ভ বিবেচিত হইয়া থাকে )।

( বিবাহ আট প্রকার, ) তন্মধ্যে যে বিবাহে কন্যাকে অলঙ্কৃত করিয়া ( বরের হস্তে ) প্রদান করা হয়, তাহার নাম **ব্রাহ্ম** বিবাহ।

যে বিবাহে ( কন্যা ও বর ) একসঙ্গে মিলিত হইয়া ধর্ম্মাচরণ করিবে বলিয়া প্রতিশ্রুত হইয়া পরিণীত হয়, তাহার নাম **প্রাজাপত্য** বিবাহ।

যে বিবাহে ( বরের নিকট হইতে ) গোদ্বয় গ্রহণ করিয়া কন্যা প্রদত্ত হয়, তাহার নাম **আর্য** বিবাহ।

যে বিবাহে যজ্ঞবেদিমধ্যে স্থিত ঋত্বিকের নিকট কন্যা প্রদত্ত হয়, তাহার নাম **দৈব** বিবাহ।

যে বিবাহে বর ও কন্যা নিজেচ্ছায় ( পিতামাতার অভিমত না লইয়া ) অন্যোন্যকে গ্রহণ করে, তাহার নাম **গান্ধর্ব্ব** বিবাহ।

যে বিবাহে বর ( কন্যার পিতাকে বা কন্যাকে ) শুল্কধন দিয়া কন্যা গ্রহণ করে, তাহার নাম **আসুর** বিবাহ।

যে বিবাহে বলাৎকারে কন্যা গ্রহণ করা হয়, তাহার নাম **রাক্ষস** বিবাহ।

যে বিবাহে সুপ্তা কন্যাকে হরণ করিয়া নিয়া বিবাহ করা হয়, তাহার নাম **পৈশাচ** বিবাহ।

( এই আট প্রকার বিবাহের মধ্যে ) ব্রাহ্মাদি প্রথম চারিটি বিবাহ ধর্ম্ম্য ব ধর্ম্মানুকূল বলিয়া বিবেচিত হইবে, যেহেতু এইগুলিতে পিতার অনুমোদন থাকে। আর, অবশিষ্ট ( গান্ধর্ব্বাদি ) চারিটি বিবাহও ধর্ম্ম্য বা ধর্ম্মানুগত মনে করা যায়, যদি এইগুলিতে পিতা ও মাতা উভয়ের অনুমোদন থাকে। কারণ তাঁহারাই ( পিতা ও মাতাই ) কন্যার জন্য দত্ত শুল্ক গ্রহণ করেন। এই উভয়ের মধ্যে এক জনের অভাবে অন্য এক জন ( অর্থাৎ পিতা বা মাতা ) শুল্ক গ্রহণ করিতে পারেন।

( পিতা ও মাতার নিকট প্রদত্ত উক্তরূপ শুল্ক ব্যতিরিক্ত ) অন্য দ্বিতীয়-প্রকার শুল্ক ( প্রীতিবশতঃ প্রদত্ত ধন ও আভূষণাদি ) স্ত্রী-ই কেবল গ্রহণ করিবে ( অর্থাৎ এই শুল্ক আর পিতামাতা পাইবেন না )। ( বর ব্যতীত বরের অন্যান্য বন্ধুবান্ধবেরা ) সকলে যদি প্রীতিবশতঃ কন্যাকে কোন অলঙ্কারাদি দ্রব্য উপহার-রূপে দেয়, তাহা হইলে এই প্রকার দানও নিবারিত নহে ( অর্থাৎ ইহাও কন্যাই পাইবে )।

( কন্যার গ্রহণীয় ) **স্ত্রীধন** দুই প্রকার হইতে পারে, যথা—(১) **বৃত্তি** ( অর্থাৎ জীবিকার্থ প্রদত্ত ভূমি বা হিরণ্যাদি নগদ টাকা ) ও (২) **আবন্ধ্য** ( অর্থাৎ শরীরে পরিবার ভূষণাদি দ্রব্য )। তন্মধ্যে কমপক্ষে ২০০০ পণ-পরিমিত অর্থদ্বারা বৃত্তি-রূপ স্ত্রীধন কল্পিত হইতে পারে। কিন্তু, আভরণাদি আবন্ধ্য-রূপ স্ত্রীধনের পরিমাণবিষয়ে কোন নিয়ম নাই।

যদি কোন ভার্য্যা নিজের এবং পুত্র ও পুত্রবধূদিগের ভরণপোষণার্থ ও স্বামীর প্রবাসগমনবশতঃ জীবিকোপায়ের বিরহসংকট-নিবারণার্থ উক্ত স্ত্রীধন ভোগ করে ( অর্থাৎ খরচ করে ), তাহা হইলে তাহাতে সেই স্ত্রীর কোন দোষ হইবে না। আবার পথে ( দস্যুপ্রভৃতি ) প্রতিরোধকারী, কোন ব্যাধি, দুর্ভিক্ষ ও অন্য কোন ভয়ের প্রতীকারার্থ বা ধর্ম্ম-কার্য্যসম্পাদনার্থ, পতি যদি সেই স্ত্রীধন ব্যয় করে, তাহা হইলে তাহাতে পতিরও কোন দোষ হইবে না। যদি দম্পতি ( স্ত্রী-পুরুষ ), মিথুন ( অপত্যদ্বয় ) জন্ম দিয়া একসঙ্গে মিলিত হইয়া স্ত্রীধন তিন বৎসর পর্য্যন্ত ভোগ করে, তাহা হইলে ইহার জন্য ( প্রত্যর্পণের ) অনুযোগ চলিবে না;—কিন্তু, এই নিয়ম খাটিবে যদি সেই দম্পতি ( ব্রাহ্মাদি প্রথম চারি প্রকার ) ধর্ম্মিষ্ঠ বিবাহবিধিতে বিবাহিত হইয়া থাকে। গান্ধর্ব্ব ও আসুর

বিবাহবিধিতে বিবাহিত স্ত্রী-পুরুষ যদি উক্ত উভয়রূপ স্ত্রীধন তেমন ভাবে উপভোগ করে, তাহা হইলে তাহা সুদসহ তাহাদিগকে ফিরাইয়া দিতে হইবে। আর রাক্ষস ও পৈশাচ বিবাহবিধিতে বিবাহিত স্ত্রী-পুরুষকে উক্ত উপভুক্ত স্ত্রীধনের জন্য স্তেয়দণ্ড ( চুরির দণ্ড ) ভোগ করিতে হইবে। এই পর্য্যন্ত বিবাহ-ধর্ম্ম ব্যাখ্যাত হইল।

ভর্ত্তা বা পতি মৃত হইলে, ধর্ম্মকামা ( অর্থাৎ ধর্ম্মানুসারে আচরণার্থিনী ) স্ত্রী তখনই তাহার আস্থাপ্য ( বা নিয়তসংখ্যার জমাকৃত ) আভরণ ও উপভুক্তা-বিশিষ্ট শুল্ক লাভ করিতে পারিবে ( অর্থাৎ এ-গুলির অধিকারিণী হইবে )। যদি এই দুইপ্রকার স্ত্রীধন লাভ করিয়া সেই স্ত্রী ভর্ত্রন্তর গ্রহণে ইচ্ছুক হয়, তাহা হইলে সেই স্ত্রীধন সুদসহ তাহাকে ফেরত দিতে হইবে। কিন্তু, যদি ( মৃতপতিকা ) স্ত্রী সন্তানকামা হইয়া ( শ্বশুরের আনুলোম্যে ) **নিবেশন** বা ভর্ত্রন্তর গ্রহণ ইচ্ছা করে, তাহা হইলে সে শ্বশুরের ও পতির দত্ত স্ত্রীধন নিবেশ-কালে ( অর্থাৎ দ্বিতীয়বার পতিগ্রহণসময়ে ) পাইতে পারিবে। দীর্ঘপ্রবাস-প্রকরণে ( পরবর্ত্তী চতুর্থ অধ্যায়ে দ্রষ্টব্য ) নিবেশের কাল ব্যাখ্যাত হইবে।

( কিন্তু, ) শ্বশুরের প্রাতিলোম্যে ( অর্থাৎ শ্বশুরের শাসন অতিক্রম করিয়া ) যদি স্ত্রী ভর্ত্রন্তর গ্রহণ করে, তাহা হইলে শ্বশুরের ও পতির দত্ত স্ত্রীধন আর সে নিজে পাইতে অধিকারিণী হইবে না। ( শ্বশুরের অনুমোদন ব্যতিরেকে ) যে-স্ত্রীকে প্রলোভিত করিয়া নিয়া পুনর্ব্বার বিবাহ দেওয়া হয়, তাহার ( নূতন ) জ্ঞাতিদিগকে ( পূর্ব্ব ) জ্ঞাতিদিগের হস্ত হইতে যাহা যাহা সেই স্ত্রী ( উপহারাদি-রূপে ) পাইয়াছে, তাহা ফিরাইয়া দিতে হইবে। ন্যায়সঙ্গতভাবে ( বিবাহার্থ উপগতা স্ত্রীর স্ত্রীধন ( নূতন ) পরিগ্রহীতা ( বা স্বামী ) রক্ষা করিবে।

**বিন্দমানা** ( অর্থাৎ দ্বিতীয়বার পতিগ্রাহিণী ) স্ত্রী পতির প্রাপ্য দায়ভাগ হইতে বঞ্চিত হইবে ( অর্থাৎ তাহাতে অধিকারিণী হইবে না )। কিন্তু, সে যদি ধর্ম্মকামা হইয়া ( অর্থাৎ পুনর্ব্বার বিবাহিত না হইয়া ) সদ্ভাবে জীবনযাত্রা নির্ব্বাহ করে, তাহা হইলে সে ( পতির দায়ভাগ ) ভোগ করিতে পারিবে।

কোন স্ত্রী যদি পুত্রবতী হইয়াও পুনর্ব্বার ভর্ত্রন্তর গ্রহণ করে, তাহা হইলে সে আর তাহার স্ত্রীধনের অধিকারিণী থাকিতে পারিবে না ( অর্থাৎ তাহাতে তাহার স্বত্ব থাকিবে না )। এবং সেই স্ত্রীধন তাহার পুত্রেরা ভোগ করিবে। যদি সেই স্ত্রী পুত্রদিগের ভরণজন্য দ্বিতীয় বার বিবাহ করিতে ইচ্ছুক হয়, তাহা হইলে পুত্রদিগের জন্য তাহাকে তাহার স্ত্রীধন বাড়াইতে হইবে।

যে স্ত্রী বহু স্বামী হইতে অনেক-সংখ্যক পুত্রের মাতা হইয়াছে, তাহাকে তাহার তৎ তৎ ভর্ত্তা হইতে প্রাপ্ত স্ত্রীধন তৎ তৎ ভর্তৃজাত পুত্রদিগের জন্য স্থাপিত রাখিতে হইবে। যথেচ্ছভাবে বিনিয়োগ করার জন্য যে স্ত্রীধন সে পাইয়াছে, তাহার ভর্ত্রন্তর গ্রহণের পর তাহাও তাহাকে পুত্রদিগের হস্তে রাখিতে হইবে।

যে স্ত্রীর পুত্র নাই, অথচ যে পতিব্রতা হইয়া পতিশয্যা রক্ষা করে ( অর্থাৎ দ্বিতীয় পতি গ্রহণ করে না ), সে গুরুসমীপে অবস্থান করিয়া, যতদিন বাঁচিয়া থাকিবে ততদিন পর্য্যন্ত, তাহার স্ত্রীধন স্বয়ং ভোগ করিতে পারিবে ; কারণ, স্ত্রীধন আপদের পরিহারার্থই প্রযোজ্য হইয়া থাকে। সেই স্ত্রীর মৃত্যুর পরে, সেই স্ত্রীধন দায়ভাগের অধিকারীরা পাইবে।

ভর্ত্তার বাঁচিয়া থাকা কালে, যে স্ত্রী মারা যায়, তাহার স্ত্রীধন তাহার পুত্র ও কন্যারা ( অবিশেষে ) বণ্টন করিয়া নিতে পারিবে। সেই স্ত্রীর যদি কোন পুত্র না থাকে, তাহা হইলে তাহার দুহিতারাই তাহার স্ত্রীধনে অধিকারিণী হইবে। কন্যা না থাকিলে, তাহার স্বামী ( সেই স্ত্রীধনের ) অধিকারী হইবে।

( কিন্তু, ) তাহার ( উক্ত মৃত স্ত্রীর ) পিতৃগৃহ হইতে আনীত শুল্ক, কিংবা বিবাহকালে বান্ধবজনদ্বারা যাহা কিছু প্রদত্ত হইয়াছে তাহা তাহার বান্ধবেরা পাইবে।

এই পর্য্যন্ত স্ত্রীধনসম্বন্ধীয় বিধি ব্যাখ্যাত হইল।

[ সম্প্রতি আধিবেদনিক দ্রব্যাদির ( অর্থাৎ স্বামীর দ্বিতীয় দারপরিগ্রহকালে প্রথম স্ত্রীকে প্রদত্ত অর্থাদি ) বিধান উক্ত হইবে। ]

যে পুরুষের স্ত্রী অপত্যপ্রসব করে না ( মতান্তরে, একবার মাত্র প্রসব করিয়া আর গর্ভধারণ করিতে পারে না ), অথবা যাহার পুত্র জন্ম হয় না, কিংবা যে স্ত্রী বন্ধ্যা ( অর্থাৎ গর্ভধারণে অসমর্থা ), তাহাকে (সেই পুরুষকে), আট বৎসর পর্য্যন্ত প্রতীক্ষা করিতে হইবে ( অর্থাৎ স্ত্রী পুত্র প্রসব করে কি না—তাহা আট বৎসর না দেখিয়া সে দ্বিতীয় দারপরিগ্রহ করিতে পারিবে না )। আর সেই স্ত্রী যদি কেবল মৃত পুত্রাদিই প্রসব করে, তাহা হইলে স্বামীকে দশ বৎসর পর্য্যন্ত প্রতীক্ষা করিতে হইবে। এবং সে যদি কেবল কন্যাই প্রসব করিতে থাকে, তাহা হইলে তাহার স্বামীকে বার বৎসর পর্য্যন্ত প্রতীক্ষা করিতে হইবে।

যথোক্ত সময় পর্য্যন্ত প্রতীক্ষার পর, যদি স্বামী পুত্রকাম হয়, তাহা হইলে সে দ্বিতীয় স্ত্রী পরিগ্রহ করিতে পারিবে। উক্ত সময়-নিয়মের অতিক্রম করিলে

( অর্থাৎ নির্দ্দিষ্ট কালের পূর্ব্বেই দ্বিতীয় স্ত্রী গ্রহণ করিলে ), সে **অধিবিন্না** বা পূর্ব্ব বিবাহিতা স্ত্রীকে তাহার প্রাপ্ত শুল্ক, স্ত্রীধন ও **আধিবেদনিক** অর্ঘ বা মূল্য ( অর্থাৎ স্বামীকে পুনর্ব্বার স্ত্রী-গ্রহণনিমিত্তক ক্ষতিপূরণস্বরূপ যে ধন প্রথম স্ত্রীকে দিতে হয় তাহার নাম আধিবেদনিক মূল্য; এস্থলে অর্ঘ-স্থানে 'অর্থ' পাঠ অধিকতর সমীচীন প্রতিভাত হয় ) দিবে। এবং এমত অবস্থায় সেই স্বামীকে ২৪ পণ পর্য্যন্ত রাজদণ্ডও দিতে হইবে।

( পূর্ব্ব বিবাহিতা ) যে বা যে-যে স্ত্রীর শুল্ক ও স্ত্রীধন আছে, তাহাকে বা তাহাদিগকে তাহার বা তাহাদের সেই শুল্ক ও স্ত্রীধন দিয়া এবং যাহাদের শুল্ক ও স্ত্রীধন নাই তাহাদিগকে শুল্ক ও স্ত্রীধনের পরিমাণানুসারে আধিবেদনিক পারিতোষিক দিয়া, এবং জীবন-নির্ব্বাহের জন্য সমুচিত সম্পত্তি প্রদান করিয়া, স্বামী পরিণীতা পূর্ব্ব পূর্ব্ব স্ত্রী পরিত্যাগ করিয়া পর পর বহু পত্নী গ্রহণ করিতে পারে। কারণ, পুত্র-জননের জন্যই স্ত্রীলোকের সৃষ্টি হইয়াছে ( অর্থাৎ পূর্ব্ব পূর্ব্ব পত্নীরা অপুত্রবতী হইলে স্বামীর পুনর্ব্বিবাহ অন্যায্য হইবে না )।

স্বামীর বহুসংখ্যক স্ত্রীরই যদি সম-সময়ে ঋতুকাল উপস্থিত হয় ( অর্থাৎ তাহারা যদি একসময়েই পুষ্পবতী হয় ), তাহা হইলে স্বামী ( ব্রাহ্মাদি ) বিবাহের ক্রম অতিক্রম না করিয়া অর্থাৎ উচ্চশ্রেণীর বিবাহে বিবাহিতা স্ত্রীর নিকট প্রথমতঃ সঙ্গমার্থ গমন করিবে, অথবা ( তুল্যপ্রকার বিবাহে বিবাহিতা স্ত্রীগণের মধ্যে ) যাহাকে পূর্ব্বে বিবাহ করিয়াছে, প্রথমতঃ তাহার নিকট গমন করিবে, কিংবা ( পরে বিবাহিতা হইলেও ) যে স্ত্রীর পুত্র বাঁচিয়া আছে তাহার নিকট প্রথমতঃ গমন করিবে।

যদি স্বামী স্ত্রীর তীর্থ বা ঋতু প্রচ্ছন্ন বা অপ্রকাশিত রাখে, কিংবা যদি সে তাহার নিকট গমন না করে, তাহা হইলে তাহাকে ৯৬ পণ দণ্ড দিতে হইবে।

পুরুষ ( স্বয়ং সকাম হইলেও ) পুত্রবতী, বা ধর্ম্মকামা, বা বন্ধ্যা, বা **নিন্দু** ( অর্থাৎ মৃতপুত্রকা ), বা নিবৃত্তরজস্কা স্ত্রীর নিকট সঙ্গমার্থ যাইবে না, যদি এইরূপ স্ত্রী সঙ্গম ইচ্ছা না করে। এবং পুরুষ অকাম হইলে, এইরূপ ( সকামা ) স্ত্রীর নিকটেও যাইবে না। যে স্ত্রী কুষ্ঠব্যাধিগ্রস্তা বা উন্মত্তা পুরুষ সেই স্ত্রীর সহিত সঙ্গম করিবে না। কিন্তু, স্ত্রী পুত্রোৎপত্তি ইচ্ছা করিয়া এবং ভূত ( অর্থাৎ কুষ্ঠী বা উন্মত্ত ) স্বামীর নিকট সঙ্গমার্থ যাইতে পারে।

যে পতি নীচচরিত্র, যে পরদেশে প্রবাসকারী, যে রাজদ্রোহাদি-পাপযুক্ত, যে

প্রাণঘাতী, যে ( জাতি ও ধর্ম্ম হইতে ) পতিত ও যে ক্লীব ( বা সন্তানোৎপাদনে অসমর্থ )—তাহাকে তাহার ( স্ত্রী ) ত্যাগ করিতে পারে।

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে বিবাহসংযুক্ত-নামক প্রকরণে বিবাহধর্ম্ম, স্ত্রীধনবিধি ও আধিবেদনিক-নামক দ্বিতীয় অধ্যায় ( আদি হইতে ৫৯ অধ্যায় ) সমাপ্ত।

## তৃতীয় অধ্যায়

### ৬০শ প্রকরণ—বিবাহসংযুক্ত ; তদন্তর্গত শুশ্রূষা, ভর্ম্ম ( ভরণ ) পারুষ্য, দ্বেষ, অতিচার ও উপকার-ব্যবহারের প্রতিষেধ

যে স্ত্রীর দ্বাদশ বৎসর বয়স অতিক্রান্ত হইয়াছে, সে **প্রাপ্তব্যবহারা** বলিয়া গৃহীত হইবার যোগ্য ( অর্থাৎ পতিগৃহে পরিচরণকর্ম্মে নিয়োজিত হওয়ার যোগ্য হইবে এবং সে রাজকীয় আইনকানুনের বশবর্ত্তিনী হইবে ) এবং ষোড়শ বর্ষ অতিক্রম করিলে পুরুষও **প্রাপ্তব্যবহার** ( সাবালক ) হয়। উক্ত বয়স সীমা পার হইলে তাহারা যদি অশুশ্রূষা দোষে দুষ্ট হয় ( অর্থাৎ পরিচর্য্যাপরায়ণ না হয় ), তাহা হইলে স্ত্রীর ১২ পণ দণ্ড এবং পুরুষের ইহার দ্বিগুণ ( অর্থাৎ ২৪ পণ ) দণ্ড হইবে। ( এই পর্য্যন্ত শুশ্রূষা নিরূপিত হইল )।

যদি স্ত্রীলোকের **ভর্ম্মণ্যার** অর্থাৎ ভরণপোষণের জন্য খরচের সীমাকাল নির্দ্দিষ্ট না থাকে ; তাহা হইলে ( পতি ) সেই স্ত্রীকে কেবল গ্রাসাচ্ছাদনের খরচই দিবে ; অথবা, তাহার গৃহে ভরণীয় জনের প্রয়োজনীয় দ্রব্যাদি অতিক্রম না করিয়া, স্ত্রীকে ( ভরণপোষণজন্য ) বিশেষভাবে কিছু অধিক খরচও সে দিতে পারিবে। আর যদি ভরণপোষণের জন্য খরচের সীমাকাল নির্দ্দিষ্ট থাকে, তাহা হইলে সে সেই গ্রাসাচ্ছাদনের খরচই ইহার আবশ্যকতানুরূপ মাত্রা বিচার করিয়া স্ত্রীকে দিতে পারিবে এবং তজ্জন্য তাহাকে একটা বন্ধ ( বা চুক্তিপত্রও ) দিতে হইবে। যদি স্ত্রী তাহার শুল্ক, স্ত্রীধন ও আধিবেদনিক ধন ( অর্থাৎ দ্বিতীয়-বিবাহার্থী পতিদ্বারা পূর্ব্বস্ত্রীকে পারিতোষিকরূপে প্রদত্ত ধন ) গ্রহণ না করিয়া থাকে, তাহা হইলেও সে পূর্ব্বোক্ত রীতিতে গ্রাসাচ্ছাদন ও পতি হইতে বন্ধও পাইতে অধিকারিণী হইবে।

( বিবাদ উপস্থিত হইলে ) স্ত্রী যদি শ্বশুরকুলেই ( অবিভক্ত অবস্থায় ) প্রবিষ্ট থাকে এবং যদি সে বিভক্ত অবস্থায়ও ( সেখানে বা অন্যত্র ) বাস করে, তাহা হইলে পতির বিরুদ্ধে তাহার অভিযোগ চলিবে না। এই পর্য্যন্ত ভর্ম্ম ( বা ভরণপোষণের খরচ ) নিরূপিত হইল।

'হে ( অর্দ্ধ- ) নগ্নে, হে সম্পূর্ণ নগ্নে, হে অঙ্গহীনে, হে পিতৃরহিতে, হে মাতৃরহিতে—ইত্যাদিরূপ অনির্দ্দেশ-বচন ( সাক্রোশ বাক্য )-দ্বারাই স্ত্রীকে বিনয়শিক্ষা দিতে হইবে ( মতান্তরে, এইরূপ বচন প্রয়োগ না করিয়াই বিনয়গ্রহণ করাইতে হইবে )। অথবা ( উক্ত অনির্দ্দেশবচনদ্বারা বিনয়সিদ্ধি না ঘটিলে ) বেণুদল, রজ্জু ও হস্ত—এইগুলির অন্যতমদ্বারা ( স্ত্রীর ) পৃষ্ঠদেশে ার আঘাত করা চলিবে। উক্ত ( বচনপ্রয়োগ ও আঘাতের ) বিধান অতিক্রম করিলে, স্বামীর উপর বক্ষ্যমাণ বাক্‌পারুষ্য ও দণ্ডপারুষ্য-প্রকরণে উক্ত দণ্ডের অর্দ্ধদণ্ড প্রযুক্ত হইবে।

স্বামীর বাহ্যবিহারের ( অর্থাৎ বেশ্যাদিতে আসক্তির ) কারণ উপস্থিত হইলে, দোষরহিতা ( অর্থাৎ পতিব্রতা ) স্ত্রীর ঈর্ষ্যাবশতঃ তাহার প্রতি উক্তরূপে ( অর্থাৎ স্ত্রীর প্রতি স্বামিকর্ত্তৃক যে শাস্তির বিধান উক্ত হইয়াছে সেই ) শাসনই চলিবে। উক্ত বিধির অতিক্রম করিলে স্ত্রীর প্রতিও ( বাক্‌পারুষ্য ও দণ্ডপারুষ্যপ্রকরণে ) নির্দ্দিষ্ট সম্পূর্ণ দণ্ড ( পুরুষের প্রতি বিহিত উক্তরূপ অর্দ্ধদণ্ড নহে ) বিহিত হইবে। এই পর্য্যন্ত পারুষ্য ব্যাখ্যাত হইল।

যে স্ত্রী স্বামীর প্রতি দ্বেষাচরণ করিয়া ( অর্থাৎ তাহাকে না ভালবাসিয়া ) সাত ঋতুকাল পর্য্যন্ত তাহার নিকট শয়নার্থ উপস্থিত হয় না, সে স্ত্রী তৎক্ষণাৎ ( পুনর্ব্বার দ্বেষাচরণ করিবে না বলিয়া বিশ্বাস উৎপাদনার্থ ) তাহার আভরণাদি স্বামীর নিকট ন্যাসরূপে রাখিয়া, অন্য স্ত্রীর সহিত ( পূর্ব্বে ) শয়নকারী স্বামীর নিকট পশ্চাত্তাপসহকারে সেবার্থ উপস্থিত হইতে পারে ( অর্থাৎ এইরূপ আভরণ-ন্যাস ও পশ্চাত্তাপই তাহার দণ্ডরূপে বিবেচিত হইবে )। ( মতান্তরে ব্যাখ্যা—এই অবস্থায় অন্য পুরুষের কামনাকারিণী স্ত্রী নিজ স্বামীর নিকট নিজের স্ত্রীধন প্রভৃতি অর্পণ করিয়া স্বামীর অন্যস্ত্রীসমাগম অনুমত মনে করিতে পারে )।

ভর্ত্তা বা স্বামী যদি স্ত্রীর প্রতি দ্বেষাচরণ করে ( অর্থাৎ তাহাকে ভাল না বাসে ), তাহা হইলে সে যে কোন ( শান্তশুদ্ধব্যবহারকারিণী ) ভিক্ষুকী, কিংবা ।ধন রক্ষাকারী কোন ব্যক্তি, বা (স্ত্রীর) জ্ঞাতিকুলের কাহারও নিকট একাকিনী হইয়া বাসকারিণী সেই স্ত্রীর নিকট অনুতাপসহকারে স্বয়ং উপস্থিত হইতে পারে।

অন্য স্ত্রীর সহিত মৈথুনের অপলাপ করা হইলে, অথবা, গূঢ়দূতের কার্য্যে নিযুক্তা সবর্ণা ( সমানজাতীয়া ) কোনও স্ত্রীর সহিত সঙ্গম জানা গেলে, যদি স্বামী মিথ্যাবাদী হয়, তাহা হইলে সেই অপলাপকারী পুরুষকে ১২ পণ দণ্ড দিতে হইবে।

ভর্ত্তা যদি স্ত্রীকে ছাড়িতে ইচ্ছুক না হয়, তাহা হইলে স্ত্রী দ্বেষপরায়ণা হইলেও **মোক্ষ** পাইতে পারিবে না ( অর্থাৎ পতিকে ছাড়িতে পারিবে না )। এবং স্ত্রী যদি স্বামীকে ছাড়িতে ইচ্ছা না করে, তাহা হইলে ভর্ত্তা দ্বেষপরায়ণ হইলেও মোক্ষ পাইবে না ( অর্থাৎ স্ত্রীকে ছাড়িতে পারিবে না )। মোক্ষ বা ছাড়াছাড়ি তখনই সম্ভবপর হইবে যখন উভয়ের পরস্পরের প্রতি দ্বেষ বা অরাগ সত্য বলিয়া ধার্য্য হইবে।

স্ত্রীর বিপ্রকার বা অসদ্ব্যবহারের জন্য পুরুষ যদি মোক্ষ ইচ্ছা করে, তাহা হইলে স্ত্রীকে স্বামীর নিকট হইতে গৃহীত ( স্ত্রীধনাদি ) সব দ্রব্য স্বামীকে ফিরাইয়া দিতে হইবে। আবার পুরুষের বিপ্রকার বা অসদ্ব্যবহারের জন্য স্ত্রী যদি মোক্ষ ইচ্ছা করে, তাহা হইলে স্ত্রীকে আর তাহার নিকট হইতে গৃহীত স্ত্রীধন প্রভৃতি স্বামীকে ফিরাইয়া দিতে হইবে না। ( এস্থলে সম্ভবতঃ 'অস্মৈ' পাঠ সমীচীন হইবে এবং তাহা হইলে 'পুরুষের নিকট হইতে গৃহীত দ্রব্যাদি স্ত্রীকে ফিরাইয়া দিতে হইবে না',—এইরূপ ব্যাখ্যা হইতে পারে )। কিন্তু, ব্রাহ্মাদি ধর্ম্মবিবাহ-সম্বন্ধে ( স্ত্রীপুরুষের ) মোক্ষ বিহিত নহে। এই পর্য্যন্ত স্বামী ও স্ত্রীর মধ্যে দ্বেষের কথা নির্ণীত হইল।

স্বামিদ্বারা প্রতিষিদ্ধ হইয়াও যদি স্ত্রী ( অন্যের সহিত ) দর্পসহকারে মদ্যপান ও কামক্রীড়া ( মতান্তরে ব্যাখ্যা—দর্পক্রীড়া ও মদ্যক্রীড়া ) করে, তাহা হইলে তাহার উপর ৩ পণ দণ্ড বিহিত হইবে। ( প্রতিষিদ্ধা হইয়াও ) দিনের বেলায় স্ত্রী যদি স্ত্রীলোকদ্বারা প্রযুজ্যমান নাট্যাদি দর্শন বা ( উদ্যানাদিতে ) বিহারগমন করে, তাহা হইলে তাহার ৬ পণ দণ্ড হইবে। এবং স্ত্রীপুরুষদ্বারা প্রযুজ্যমান প্রেক্ষায় ( নাট্যাদি-দর্শনে ) ও বিহারে গমন করিলে পর, তাহার ১২ পণ দণ্ড হইবে। রাত্রিতে তাহার দ্বিগুণ দণ্ড ( অর্থাৎ স্ত্রীপ্রেক্ষা ও বিহারগমনে ১২ পণ ও পুরুষপ্রেক্ষা ও বিহারগমনে ২৪ পণ দণ্ড ) হইবে।

স্বামীকে সুপ্ত বা ( মদ- ) মত্ত অবস্থায় রাখিয়া স্ত্রী যদি গৃহ হইতে নিষ্ক্রান্ত হয়, অথবা, স্বামীকে ( গৃহদ্বারে উপস্থিত হইলেও ) দ্বারোদ্‌ঘাটন করিয়া না দেয়, তাহা হইলে তাহাকে ১২ পণ দণ্ড দিতে হইবে। রাত্রিতে স্বামীকে গৃহ হইতে

নিষ্কাসিত বা তাড়িত করিলে, স্ত্রীর উক্ত দণ্ডের দ্বিগুণ ( অর্থাৎ ২৪ পণ ) দণ্ড হইবে।

কোন স্ত্রী ও পুরুষের মধ্যে যদি মৈথুনজন্য কামচেষ্টা বা গোপনে অসভ্য-ব্যবহারার্থ আলাপ লক্ষিত হয়, তাহা হইলে সেই স্ত্রীর ২৪ পণ দণ্ড এবং সেই পুরুষের তদ্‌দ্বিগুণ ( অর্থাৎ ৪৮ পণ ) দণ্ড হইবে।

কেশ ও নীবী (কটিবন্ধ) অবলম্বন করিলে এবং দন্ত ও নখচিহ্ন প্রদান করিলে, স্ত্রীর প্রথমসাহসদণ্ড ও পুরুষের তদ্দ্বিগুণ দণ্ড (অর্থাৎ মধ্যমসাহসদণ্ড) হইবে।

শঙ্কাস্পদ প্রদেশে সম্ভাষা বা আলাপ করিলেও, ( প্রত্যেক পণ-দণ্ডের জন্য ) একটি করিয়া শিফাতাড়ন বা বেত্রাঘাত দণ্ড দেওয়া যাইতে পারে। গ্রামের মধ্যস্থানে ( অর্থাৎ গ্রামবাসীদিগের নয়নসমক্ষে ) চণ্ডাল (অপরাধিনী) স্ত্রীলোকের একৈকপার্শ্বে পাঁচ শিফা অর্থাৎ ৫ বেত্রাঘাত ( পর্য্যন্ত ) দিতে পারিবে। প্রতি প্রহারের ( বেত্রাঘাতের ) বিনিময়ে এক এক পণ ( নিষ্ক্রয়রূপে ) দিলে, সেই প্রহারদণ্ড হইতে মুক্ত হইতে পারা যাইবে। এই পর্য্যন্ত অতিচার নির্ণীত হইল।

নিবারিত হইয়াও স্ত্রী ও পুরুষ যদি অন্যোন্যের উপকারার্থ ( স্রক্‌চন্দনাদি ) ক্ষুদ্রক দ্রব্য দান করে, তাহা হইলে স্ত্রীলোকটির উপর ১২ পণ দণ্ড বিহিত হইবে, আর যদি ( বস্ত্রাদি ) স্থূলদ্রব্য দান করে, তাহা হইলে তাহার ২৪ পণ দণ্ড হইবে এবং হিরণ্য ( নগদ টাকা ) বা সুবর্ণময় ( অলঙ্কারাদির ) দান করে, তাহা হইলে তাহার ৫৪ পণ দণ্ড হইবে। এবং পুরুষের পক্ষে তত্তদ্দ্রব্যদানের জন্য উক্ত দণ্ডের দ্বিগুণ দণ্ড তদুপরি বিহিত হইবে। ( ভ্রাতৃভগিনীপ্রভৃতি ) অগম্য স্ত্রীপুরুষযুগলের সম্বন্ধেও উক্ত দণ্ডের অর্দ্ধদণ্ড বিহিত হইতে পারিবে।

যেরূপ দণ্ড প্রতিষিদ্ধব্যবহার স্ত্রী-পুরুষসম্বন্ধে উক্ত হইল সেইরূপ প্রতিষিদ্ধ-ব্যবহার পুরুষদ্বয় সম্বন্ধেও বিহিত হইতে পারিবে। এই পর্য্যন্ত উপকারব্যবহারের প্রতিষেধ উক্ত হইল।

রাজদ্বেষ-প্রকাশ, ( দর্পমদ্যক্রীড়াদিরূপ ) অতিচার ও ( স্বামীর নিকট হইতে ) নিজের নিষ্পতন—এই তিন অপরাধে, স্ত্রীলোকের স্ত্রীধন ও তাহার ( পিত্রালয় হইতে ) আনীত শুল্কে স্বামিত্ব বা স্বত্ব রহিত হইয়া যাইবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে বিবাহসংযুক্ত-নামক প্রকরণে শুশ্রূষা, ভর্ম্ম ( ভরণ ), পারুষ্য, দ্বেষ, অতিচার ও উপকারব্যবহারের প্রতিষেধ-নামক তৃতীয় অধ্যায়
( আদি হইতে ৬০ অধ্যায় সমাপ্ত। )

# চতুর্থ অধ্যায়

## ৫৯শ প্রকরণ—**বিবাহসংযুক্ত; তদন্তর্গত নিষ্পতন, পথ্যনুসরণ, হ্রস্বপ্রবাস ও দীর্ঘপ্রবাস**

পতিকুল হইতে নিষ্পতিত বা নির্গত (প্রাপ্তব্যবহারা) স্ত্রীর উপর ৬ পণ দণ্ড বিহিত হইবে; কিন্তু, সে যদি পতিকুলে কোনও প্রকার বিপ্রকার বা পুরুষকৃত অপরাধবশতঃ বাহির হইতে চাহে, তাহা হইলে তদুপরি সেই দণ্ড বিহিত হইবে না। 'গৃহ হইতে নির্গত হইও না' এইভাবে নিবারিত হইয়া নিষ্পতিত হইলে, তদুপরি ১২ পণ দণ্ড ধার্য্য হইবে। পতিকুল হইতে নির্গত হইয়া সে স্ত্রী যদি প্রতিবেশীর কোন ঘরে চলিয়া যায়, তাহা হইলে তাহাকে ৬ পণ দণ্ড দিতে হইবে।

কোন স্ত্রী যদি প্রতিবেশীকে, ভিক্ষুককে ও বৈদেহককে (বণিক্‌কে) যথাক্রমে স্বগৃহে স্থান ও ভিক্ষা দেয় ও তাহাদের নিকট হইতে কোন পণ্যগ্রহণ করে, তাহা হইলে সেই অপরাধে তাহাকে ১২ পণ দণ্ড দিতে হইবে। প্রতিসিদ্ধ ব্যক্তি-দিগের সম্বন্ধে যদি সেই স্ত্রী উক্তরূপ (স্থানদানাদি) কার্য্য করে, তাহা হইলে তাহার উপর প্রথমসাহসদণ্ড বিহিত হইবে। (নিষ্পতিত) স্ত্রীলোকটি যদি নিজ গৃহের পরবর্ত্তী গৃহও অতিক্রম করিয়া অন্য দূরবর্ত্তী কোনও গৃহে গমন করে, তাহা হইলে তাহাকে ২৪ পণ দণ্ড দিতে হইবে।

কোন পুরুষ অন্যের ভার্য্যাকে নিজগৃহে স্থান দিলে, তাহাকে ১০০ পণ দণ্ডে দণ্ডিত হইতে হইবে। কিন্তু, কোন প্রকার আপদসময়ে ঐরূপ স্থান দিলে তাহা দূষণীয় হইবে না। (গৃহস্বামীর) বারণ না মানিয়া, বা (বারণাজ্ঞা) না জানিয়া, যদি সেই স্ত্রীলোক সেখানে প্রবেশ করে, তাহা হইলে গৃহস্বামীর কোন দোষ হইবে না।

পূর্ব্বাচার্য্যদিগের (অথবা, কৌটিল্যের নিজ আচার্য্যের) এই মত যে,—পতিকৃত (অবমাননাদিরূপ) বিপ্রকারবশতঃ যদি কোনও স্ত্রীলোক, নিজপতির কোন জ্ঞাতি, সুখাবস্থ ব্যক্তি, গ্রামিক (গ্রামপতি), **অন্বাধি** (স্ত্রীধন-স্থেয় বা স্ত্রীধনের বিচারক), ভিক্ষুকী ও স্ববান্ধব—এই সব ব্যক্তিদিগের কাহারও পুরুষ-রহিত গৃহে (আশ্রয়ার্থ) গমন করে, তাহা হইলে তাহার কোন দোষ হইবে না।

কিন্তু, **কৌটিল্য** এইরূপ মনে করেন যে, জ্ঞাতিকুলে (অর্থাৎ পতির বা

নিজের বান্ধবকুলে ) অন্য পুরুষ বিদ্যমান থাকিলেও, ( সেই বিপ্রকৃতা স্ত্রী ) সেখানে যাইতে পারিবে। কারণ, সাধ্বী স্ত্রীলোকের ছল বা ব্যভিচরণ কোন প্রকারেই হইতে পারে না। আর ছল হইলেও, তাহা অক্লেশে সুজ্ঞাত হইয়া পড়িবে ( অর্থাৎ স্ত্রীকৃত ব্যভিচরণ স্বামী বা স্বামীকুলের লোকেরা সহজে জানিয়া ফেলিবে )।

মৃত্যু, ব্যাধি, বিপদ ও গর্ভ বা প্রসবের কারণ উপস্থিত হইলে, কোন স্ত্রী-লোকেরই জ্ঞাতিকুলে ( পতি বা নিজের বান্ধবকুলে ) গমন প্রতিষিদ্ধ নহে।

যে স্বামী উক্ত কারণে ( স্ত্রীর ) জ্ঞাতিকুলে গমন বারণ করিবে, তাহাকে ১২ পণ দণ্ড দিতে হইবে। যদি সেই স্ত্রী জ্ঞাতিকুলে ( কোনও ছলে ) গূঢ়ভাবে বাস করে, তাহা হইলে সে তাহার স্ত্রীধন হইতে বঞ্চিত হইবে ( অর্থাৎ তাহার স্বামীই উহা নিজ সকাশে রাখিয়া দিবে )। আর তাহার জ্ঞাতিরা যদি তাহাকে ( স্বগৃহে ছলপূর্ব্বক ) লুকাইয়া রাখে, তাহা হইলে তাহারা বিবাহের শুল্কের ( বর হইতে কন্যার বান্ধবদিগের প্রাপ্য ধনের ) অবশিষ্টাংশ পাইবে না। এই পর্য্যন্ত বিবাহিতা স্ত্রীর নিষ্পতন বা গৃহ হইতে নির্গমন নির্ণীত হইল।

পতিগৃহ হইতে ( পতির অনুমতি বিনা ) নির্গত হইয়া কোনও স্ত্রী যদি গ্রামান্তরে চলিয়া যায়, তাহা হইলে তাহাকে ১২ পণ দণ্ডে দণ্ডিত হইতে হইবে এবং সে তাহার নিজের ( অপুনর্গমনের প্রত্যয়ার্থ ) ন্যাসরূপে স্থাপিত আভরণ হইতেও বঞ্চিত হইবে ( অর্থাৎ স্বামী আর স্ত্রীকে তাহা ফিরাইয়া দিবে না )। অথবা, সঙ্গে যাওয়ার যোগ্য কোন পুরুষের সহিত ( গ্রামান্তরে ) প্রস্থান করিলে, তাহার ২৪ পণ দণ্ড হইবে, এবং স্বামীর অনুষ্ঠীয়মান সর্ব্বপ্রকার যজ্ঞাদি ধর্ম্ম-কার্য্যে সহচরণের হানিও তাহাকে ভোগ করিতে হইবে ( অর্থাৎ তাঁহাকে সহ-ধর্ম্মচারিণীর কাজ হইতেও বঞ্চিত হইতে হইবে )। কিন্তু, সেই স্ত্রী যদি গৃহে ভরণপোষণ ও (অন্য স্থানে স্থিত পতিসমীপে) ঋতুগমনের জন্য যায়, তাহা হইলে তাহার অপরাধ হইবে না। ( স্ত্রীলোকটিকে গ্রামান্তরে ) নয়নকারী পুরুষ যদি স্ত্রীলোকটির সমান শ্রেষ্ঠ জাতির লোক হয়, তাহা হইলে তাহার প্রথমসাহসদণ্ড ( ২৫০ পণ দণ্ড ) হইবে। আর পুরুষটি স্ত্রীলোকটির অপেক্ষায় নীচ জাতির লোক হইলে, তাহার উপর মধ্যমসাহসদণ্ড ( ৫০০ পণ দণ্ড ) বিহিত হইবে। এই অবস্থায় গ্রামান্তর নেতা লোকটি বান্ধবশ্রেণীভুক্ত হইলে, সে আর দণ্ডনীয় হইবে না। আর যদি এই বান্ধবটি স্বামীর নিষেধ থাকা সত্ত্বেও তাহার স্ত্রীকে গ্রামান্তরে সঙ্গে লইয়া যায়, তাহা হইলে তাহার উপর উক্ত দণ্ডের অর্দ্ধ দণ্ড বিহিত হইবে।

কোন স্ত্রী যদি মৈথুনের অভিসন্ধি করিয়া পথে, পথের অনেক দূরবর্ত্তী স্থানে, বা গূঢ়প্রদেশে অভিগমন করে, কিংবা কোন সন্দেহযুক্ত বা পতিদ্বারা পতিষিদ্ধ লোকের সহিত পথানুগমন করে, তাহা হইলে স্ত্রীসংগ্রহবিষয়ে উক্ত ( কন্যাপ্রকর্ম-প্রকরণে উক্ত ) দণ্ডবিধি সেই স্ত্রীপুরুষের উপর প্রযোজ্য হইবে। **তালাবচর** ( অর্থাৎ নট ), চারণ, মৎস্যবন্ধক ( ধীবর ), লুব্ধক (ব্যাধ), গোপালক ও শৌণ্ডিক ( সুরাবিক্রয়ী ) এবং অন্যান্য সেই প্রকার পুরুষদিগের সঙ্গে ( স্ত্রীলোকের ) **পথ্যনুসরণ** ( পথে একসঙ্গে অভিগমন ) দোষের হইবে না; যদি এই সব লোকেরা সঙ্গে তাহাদিগের আপন স্ত্রীকে লইয়া চলে। নিষেধ থাকা সত্ত্বেও যদি কোন পুরুষ ( উক্ত তালাবচরদিগের ) স্ত্রীকে সঙ্গে নেয়, বা তাহাদের কোন স্ত্রী অন্যের সঙ্গে যায়, তাহা হইলে উক্ত পুরুষ ও স্ত্রী—উভয়ের উপর পূর্ব্বোক্ত দণ্ডের অর্দ্ধদণ্ড প্রযুক্ত হইবে। এই পর্য্যন্ত পথ্যনুসরণ ( অর্থাৎ পথে অন্যের সহিত স্ত্রীলোকের অনুগমন ) নির্ণীত হইল।

অল্প সময়ের জন্য প্রবাসে বা দেশান্তরে গমনকারী শূদ্র, বৈশ্য, ক্ষত্রিয় ব্রাহ্মণের ভার্য্যারা উত্তরোত্তর এক বৎসর বাড়াইয়া লইয়া ( অর্থাৎ যথাক্রমে ১, ২, ৩ ও ৪ বৎসর পর্য্যন্ত ) স্বামীর প্রত্যাগমনকালের প্রতীক্ষা করিবে, যদি সেই স্ত্রীরা অনুপজাত-প্রসবা ( অর্থাৎ সন্তানবিহীনা ) হইয়া থাকে, এবং যাহারা সমুপজাত-প্রসবা তাহারা আরও এক এক বৎসর কাল পর্য্যন্ত স্বামীর প্রত্যাগমন প্রতীক্ষা করিবে। আর স্বামী তাহাদের জন্য (বৃত্তিব্যয়ের) সুবিধান করিয়া দিয়া থাকিলে, তাহারা উক্ত সময়ের দ্বিগুণ সময় পর্য্যন্ত ( অর্থাৎ ২, ৪, ৬ ও ৮ বৎসর পর্য্যন্ত ) পতির প্রত্যাগমন প্রতীক্ষা করিবে। যে স্ত্রীদিগের গ্রাসাচ্ছাদনের কোন প্রতি-বিধান নাই, তাহাদিগকে তাহাদিগের সুখাবস্থ ( অর্থাৎ সমৃদ্ধ ) বিবাহব্যবস্থাব স্নেয়পুরুষেরা ভর্রণ করিবে। অথবা, উক্ত দ্বিগুণ কালের পরে তাহাদিগের জ্ঞাতিরা ৪ বা ৮ বৎসর পর্য্যন্ত তাহাদিগকে ভরণ করিবে। তৎপর তাহারা প্রথমবিবাহে দত্ত স্ত্রীধন ফেরত লইয়া তাহাদিগকে ( তাহাদের ইচ্ছানুরূপ দ্বিতীয়বার বিবাহার্থ নিজজ্ঞাতিকুলে ) যাইতে অনুমতি দিবে।

কোনও ব্রাহ্মণ যদি অধীয়ান ( বিদ্যাধ্যয়নার্থী ) হইয়া দেশান্তরে গমন করিয়া থাকে, তাহা হইলে তাহার অপ্রসূতি ( অর্থাৎ পুত্রসন্তানরহিতা ) স্ত্রী দশ বৎসর পর্য্যন্ত স্বামীর প্রতীক্ষা করিবে, এবং সে প্রজাতা ( অর্থাৎ পুত্রসন্তানবতী ) হইলে বার বৎসর পর্য্যন্ত প্রতীক্ষা করিবে। কোন রাজপুরুষ যদি ( রাজকার্য্যার্থ ) দেশান্তরে গমন করে, তাহা হইলে তাহার স্ত্রী আয়ুঃক্ষয়কাল পর্য্যন্ত স্বামীর

প্রতীক্ষা করিবে। (তদনন্তর) যদি সেই স্ত্রী সবর্ণ অন্য কোন ব্যক্তি হইতে পুত্রলাভ করে, তাহা হইলে সে লোকের অপবাদ লাভ করিবার পাত্রী হইবে না (অর্থাৎ সে দণ্ডনীয়া হইবে না)। তাহার কুটুম্বগণ যদি লুপ্ত-সমৃদ্ধিক হইয়া থাকে (অর্থাৎ তাহাকে ভরণপোষণ না দিতে পারে), তাহা হইলে বিবাহ-ব্যবস্থার স্নেয়পুরুষগণদ্বারা বিমুক্ত হইয়া সেই স্ত্রী স্বেচ্ছায় দেহযাত্রার্থ অন্য পুরুষকে (বিবাহে) বরণ করিতে পারে, কিংবা আপদ্‌গত হইয়াও তদ্রূপ করিতে পারে। (ব্রাহ্মাদি) ধর্ম্ম-বিবাহদ্বারা পরিণীতা হইয়া কোন (অক্ষতযোনি) কুমারী, না জানাইয়া দেশান্তরগত অশ্রূয়মাণ (অর্থাৎ যাহার সম্বন্ধে কোন খোঁজ পাওয়া যায় না এমন) নিজ স্বামীর জন্য সাতটি (মাসিক) ঋতুকাল পর্য্যন্ত প্রতীক্ষা করিবে এবং তাহার সংবাদ জানা হইলে এক বৎসর পর্য্যন্ত প্রতীক্ষা করিবে। আর যদি স্বামী জানাইয়া বিদেশগামী হইয়া থাকে, কিন্তু তাহার আর কোন সংবাদ পাওয়া না যায়, তাহা হইলে সেই কুমারী পাঁচটি (মাসিক) ঋতুকাল পর্য্যন্ত তাহার জন্য প্রতীক্ষা করিবে এবং স্বামী শ্রূয়মাণ (বা জ্ঞায়মান-বৃত্তান্ত) হইয়া থাকিলে, সেই কুমারী দশটি (মাসিক) ঋতুকাল পর্য্যন্ত তাহার জন্য প্রতীক্ষা করিবে। যদি সেই স্বামী সেই স্ত্রীকে একাংশ শুল্ক দিয়া থাকে, তাহা হইলে সে স্বামী অশ্রূয়মাণ হইলে, স্ত্রী তিনটি (মাসিক) ঋতুকাল পর্য্যন্ত প্রতীক্ষা করিবে এবং সে শ্রূয়মাণ হইলে স্ত্রী সাতটি (মাসিক) ঋতুকাল পর্য্যন্ত প্রতীক্ষা করিবে। আর স্বামী যদি তাহাকে সম্পূর্ণ শুল্ক দিয়া থাকে, তাহা হইলে সে অশ্রূয়মাণ হইলে, স্ত্রী পাঁচটি (মাসিক) ঋতুকাল পর্য্যন্ত প্রতীক্ষা করিবে, আর সে শ্রূয়মাণ হইলে দশটি (মাসিক) ঋতুকাল পর্য্যন্ত সেই স্ত্রী তাহার জন্য প্রতীক্ষা করিবে। উক্ত সময়াবধি অতিক্রান্ত হইলে পর, ধর্ম্মস্থদিগের অনুমতিক্রমে বিমুক্ত হইয়া, সেই স্ত্রী যথাকামিত অন্য পতি (পুনরায়) গ্রহণ করিতে পারিবে। কারণ, **কৌটিল্যের** ইহাই মত যে, (প্রজননযোগ্য) ঋতু-কালের উপরোধ ধর্ম্মবধ বলিয়া বিবেচিত হওয়া উচিত।

স্বামী যদি দীর্ঘকালের জন্য প্রবাসী হয়; বা প্রব্রজ্যা বা সন্ন্যাস গ্রহণ করিয়া চলিয়া যায়, অথবা মারা যায়, তাহা হইলে তাহার (অপ্রজাতা) ভার্য্যা সাতটি (মাসিক) ঋতুকাল পর্য্যন্ত প্রতীক্ষা করিবে (অর্থাৎ পুনর্বিবাহ করিবে না)। আর যদি স্ত্রী প্রজাতা হয় (অর্থাৎ পুত্রসন্তানবতী) হয়, তাহা হইলে সে এক বৎসর পর্য্যন্ত স্বামীর (প্রত্যাবর্ত্তন) প্রতীক্ষা করিবে। তৎপর পতির সহোদর কোন ভাইকে সে (পুত্রজননার্থ) বরণ করিতে পারে। পতির বহু ভাই থাকিলে,

যে ভাইটি পতির সমনন্তর-জাত, ধার্ম্মিক এবং ভরণসমর্থ তাহাকে সে বিবাহ করিতে পারে, অথবা, এইরূপ সর্ব্বকনিষ্ঠ ভাই যদি অভার্য্য হয়, তাহাকেও সে বিবাহ করিতে পারে। (পতির) সহোদর ভ্রাতাদিগের অভাবে, সেই স্ত্রী তাহার অসহোদর ভাইকেও (অর্থাৎ বৈমাত্রেয় ভাইকেও) বিবাহ করিতে পারে, অথবা, পতির সপিণ্ড কোনও ব্যক্তিকে, বা পতিকুলে উৎপন্ন অন্য কাহাকেও বিবাহ করিতে পারিবে। কিন্তু, সেই ব্যক্তি ইহাদের মধ্যে নিকটসম্বন্ধী হওয়া চাই। পুরুষপরিগ্রহবিষয়ে এইরূপ ক্রমই ন্যায্য।

(পতিসহোদরাদি) দায়াদগণকে অতিক্রম করিয়া অন্য কাহারও সহিত সেই স্ত্রীর পরিণয় হইলে, বা জারপুরুষের গমন হইলে,—সেই জার (স্ত্রীভোক্তা), সেই (ব্যভিচারিণী) স্ত্রী, স্ত্রীদায়ক ও স্ত্রীপরিগ্রহকারী ব্যক্তি—সকলকেই স্ত্রীসংগ্রহবিহিত দণ্ডে দণ্ডিত হইতে হইবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে বিবাহ-সংযুক্ত-নামক প্রকরণে নিষ্পতন, পথ্যনুসরণ, হ্রস্বপ্রবাস ও দীর্ঘ-প্রবাস নামক চতুর্থ অধ্যায় (আদি হইতে ৬১ অধ্যায়) সমাপ্ত।

## পঞ্চম অধ্যায়

### ৬০ম প্রকরণ—দায়বিভাগ ; তদন্তর্গত দায়ক্রম

প্রশস্ত পিতামাতার পুত্রেরা তাহাদের পিতা ও মাতা জীবিত থাকা কালে (দায় বা কুলসাধারণ দ্রব্যসম্বন্ধে) ঈশ্বর বা স্বামী (অর্থাৎ কুলধনের মালিক) হইতে পারে না। সেই পুত্রদিগের সম্বন্ধে এই নিয়ম যে, পিতামাতার মৃত্যুর পরে তাহারা পিতৃত্যাজ্য দ্রব্য বা সম্পত্তির বিভাগ করিতে পারিবে। তাহাদের নিজের অর্জ্জিত ধন (ভাইদের মধ্যে) বিভাগ বা বণ্টন করা হইবে না। কিন্তু, পিতার অর্থদ্বারা উপার্জ্জিত কোন সম্পত্তি হইলে, এই সম্পত্তিও (পিতৃদ্রব্যবৎ) বিভাজ্য হইবে।

পিতৃদ্রব্য বা পিতার সম্পত্তি বিভাগ না করিয়া মৃত ব্যক্তিদিগের পুত্র বা পৌত্রগণ চারি পুরুষ পর্য্যন্ত ইহার অংশ পাইবার অধিকারী থাকিবে। কারণ, চতুর্থপুরুষ পর্য্যন্ত পিণ্ড অবিচ্ছিন্ন থাকে। পিণ্ড (চতুর্থপুরুষের পর) বিচ্ছিন্ন

হইলে, যাহারা তৎকালে জীবিত থাকিবে, তাহারা সকলেই সমান ভাগে সম্পত্তির বিভাগ প্রাপ্ত হইবে।

যাহাদের পিতৃদ্রব্য না থাকে, কিংবা যাহারা পিতৃদ্রব্য বিভাগ করিয়া নিয়াছে, তাহারা **সহজীবী** অর্থাৎ একত্র একান্নভুক্ত থাকিলে, পুনরায় সম্পত্তি বিভাগ করিয়া লইতে পারিবে। কিন্তু, যাহার প্রযত্নে সম্পত্তি বাড়িবে, সে বর্দ্ধিত সম্পত্তির কিছু অংশ অধিক পাইবে ('ঋদ্ধ্যংশং'-স্থলে 'দ্ব্যংশং' পাঠও দৃষ্ট হয় তখন ব্যাখ্যা হইবে—"ধনপিণ্ডের একার্দ্ধ উত্থাপক পাইবে, অবশিষ্ট অর্দ্ধ অন্য অংশীরা পাইবে")।

যাহার পুত্র নাই, তাহার সম্পত্তি (তাহার মৃত্যুর পরে) তাহার সহজীবী (একান্নভুক্ত) সহোদর ভ্রাতারা পাইবে, এবং তাহার কন্যাগণ থাকিলে তাহারাও (বিবাহাদির অপেক্ষিত) দ্রব্য পাইবে। পুত্রবান্ পিতা মৃত হইলে, তাহার সম্পত্তিতে তাহার পুত্রেরাই অধিকারী হইবে এবং (পুত্রের অভাবে) তাহার (ব্রাহ্মাদি চারিটি) ধর্ম্মিষ্ঠ বিবাহে জাত দুহিতারা অধিকারিণী হইতে পারিবে। (দুহিতাদিগের অভাবে) মৃত ব্যক্তির পিতা জীবিত থাকিলে, সে-ই সম্পত্তি পাইতে পারিবে। (পিতার অভাবে) ভ্রাতারা তাহা পাইবে এবং (ভ্রাতাদের অভাবে) সেই ভ্রাতাদিগের পুত্রেরা তাহা পাইবে।

পিতার মৃত্যুর পরে যদি তাহার বহু পুত্র থাকে এবং তাহারা যদি (সহোদর বা অসহোদর) ভাই হয় এবং সেই ভ্রাতাদিগের পুত্রেরাও যদি অপিতৃক, বহু-সংখ্যক ও সহোদর বা অসহোদর ভাই হয়, তাহা হইলে তাহারা সেই মৃত পিতার সম্পত্তি সমান অংশে পাইবে। (যথা মৃত পিতার তিন পুত্র থাকিলে তাহারাও যদি মারা যায় এবং পিতার সেই মৃত তিন পুত্রের যথাক্রমে যদি ৩, ২ বা ১ পুত্র থাকে তাহা হইলে সম্পত্তির ছয় বিভাগ হইবে না, তিন বিভাগ হইবে এবং প্রত্যেক ⅓ অংশ সেই তিন পুত্রের পুত্রেরা পাইবে অর্থাৎ প্রথম পুত্রের ৩ পুত্র ⅓ অংশ, দ্বিতীয় পুত্রের ২ পুত্র ⅓ অংশ ও-তৃতীয় পুত্রের ১ পুত্র তৃতীয় ⅓ অংশ পাইবে। আবার যদি উক্ত তিন পুত্রের মধ্যে অন্যতম পুত্র বা পুত্রদ্বয় বাঁচিয়া থাকে, তাহা হইলে তাহারা তাহাদের ⅓ অংশ প্রত্যেকে পাইবে এবং মৃত ভ্রাতার পুত্র বা পুত্রগণ অবশিষ্ট ⅓ অংশ পাইবে)। সহোদর ভ্রাতারা সংখ্যায় বহু হইলেও যদি তাহাদের ভিন্ন পিতা থাকে, তাহা হইলে তাহাদিগের দায়বিভাগ পিতাদিগকে লক্ষ্য করিয়া বিহিত হইবে (অর্থাৎ সহোদর ভ্রাতারা তাহাদের নিজ নিজ পিতৃধনেই অধিকারী হইবে)।

কোনও ব্যক্তির পিতা, ভ্রাতা (বা ভ্রাতারা) ও ভ্রাতৃপুত্রেরা বর্ত্তমান থাকিলে, যদি সেই ব্যক্তি অর্থগ্রাহী হয় (অর্থাৎ কুটুম্বভরণার্থ ঋণকারী হয়), তাহা হইলে (ঋণদাতারা) তাহাদিগের মধ্যে পূর্ব্বটি বর্ত্তমান থাকিলে পরটিকে (ঋণশোধনের জন্য) অভিযুক্ত করিতে পারিবে না (অর্থাৎ উত্তমর্ণ পিতাকে প্রথমতঃ দায়ী করিতে পারিবে, পিতা না থাকিলে ভাইদিগকে, এবং তাহারা না থাকিলে ভ্রাতৃপুত্রদিগকে অভিযুক্ত করিতে পারিবে) এবং পুত্রদিগের মধ্যেও জ্যেষ্ঠ পুত্র বিদ্যমান থাকিলে কনিষ্ঠের বিরুদ্ধে অভিযোগ আনিতে পারিবে না। (এই পর্য্যন্ত পিতার মৃত্যুর পরে দায়বিভাগ নিরূপিত হইয়াছে।)

পিতা জীবিত অবস্থায় নিজ সম্পত্তি পুত্রদিগের মধ্যে বিভাগ করিয়া দিতে চাহিলে, তিনি কোন একটি পুত্রকে বিশেষ ভাগ (অর্থাৎ অধিক বা ন্যূনাংশ) দিতে পারিবেন না (অর্থাৎ তিনি সম্পত্তি সমান অংশে পুত্রদিগের মধ্যে বিভাগ করিয়া দিবেন)। এবং পিতা অকারণে কোন এক পুত্রকে সম্পত্তির অংশ হইতে বঞ্চিত করিতে পারিবেন না। পিতার কোন সম্পত্তি বিদ্যমান না থাকিলে, জ্যেষ্ঠ ভ্রাতারা কনিষ্ঠ ভ্রাতাদিগকে অনুগ্রহ (অর্থাৎ ভরণ) করিবে; কিন্তু, কনিষ্ঠ ভ্রাতারা মিথ্যাবৃত্ত অর্থাৎ সদ্ব্যবহারাদি হইতে ভ্রষ্ট হইলে সেই অনুগ্রহ (ভরণ) না-ও করা যাইতে পারে।

পুত্রেরা প্রাপ্তব্যবহার (অর্থাৎ সাবালক বা অতীতষোড়শবর্ষ) হইলে পিতৃ-ধনের বিভাগ চাহিতে পারিবে। যে সব পুত্র প্রাপ্তব্যবহার হয় নাই তাহাদের প্রাপ্য অংশ, ঋণাদি-দেয় বিশোধিত করিয়া (অর্থাৎ ঋণাদির খরচ বাদে), (মাতুলাদি) মাতৃবান্ধব, কিংবা গ্রামবৃদ্ধদিগের হস্তে ব্যবহারপ্রাপ্তি বয়স পর্য্যন্ত স্থাপিত হইতে পারে। দেশান্তরগত পুত্রের অংশও তদ্রূপভাবে (অর্থাৎ মাতৃ-বন্ধু বা গ্রাম্যবৃদ্ধদিগের হস্তে) রক্ষিত হইতে পারে।

যে-সব ভ্রাতা সন্নিবিষ্ট হইয়াছে (অর্থাৎ অনুরূপ স্ত্রীর সহিত পরিণীত হইয়া গার্হস্থ্য ধর্ম্ম পালন করিতেছে) তাহাদিগের বিবাহার্থ যে পিতৃধন ব্যয়িত হইয়াছে তৎপরিমিত ধন, অসন্নিবিষ্ট বা অবিবাহিত ভ্রাতাদের বিবাহ জন্য দিতে হইবে, এবং কন্যাদিগের প্রদান জন্য (অর্থাৎ বিবাহের জন্য) পর্য্যাপ্ত ধনও দিতে হইবে।

পিতৃকৃত ঋণ ও পিতৃপরিত্যাজ্য রিক্থ (সম্পত্তি) সমান অংশে (পুত্রদিগের মধ্যে) বিভক্তব্য।

পূর্ব্বাচার্য্যগণের ( বা কৌটিল্যের নিজ **আচার্য্যের** ) মতে, যাহারা নিষ্কিঞ্চন ( অর্থাৎ অর্থবিহীন ) তাহারা জলভাজনও বিভাগ করিয়া লইতে পারিবে। **কৌটিল্যের** মতে এইরূপ আচার্য্যবচন ছলদুষ্ট। কারণ, কোন অর্থ বা বস্তু ( যথা, জলভাজন ) থাকিলেই তাহার বিভাগ সম্ভবপর হইবে, এবং যে অর্থ অসৎ বা অবিদ্যমান ( যথা, নিষ্কিঞ্চনদিগের অবিদ্যমান দ্রব্যাদি যাহা ), তাহার বিভাগ সম্ভবপর নহে।

"এতখানি অর্থ বা সম্পত্তি সামান্য বা সাধারণ ( অর্থাৎ সমগ্র সম্পত্তি---যাহা বিভাজ্য ) এবং প্রত্যেকের অংশ এতৎপরিমিত"—এই কথা প্রকাশ করিয়া সাক্ষীদিগের নিকট বলিয়া সম্পত্তির বিভাগ করাইতে হইবে। যে পিতৃধন বিষমভাবে বিভক্ত হইয়াছে, যাহা ( অংশীদিগের ) পরস্পরমধ্যে অপহৃত বা গুপ্ত রহিয়াছে, যাহা দেশ ও কালদ্বারা অন্তরিত রহিয়াছে, কিংবা যাহা (বিভাগ সময়ে) অবিজ্ঞাত রহিয়া পরে উৎপন্ন বা প্রকাশিত হইয়াছে, সে-সব সম্পত্তি পুনর্ব্বার বিভক্ত হইতে পারিবে।

যে সম্পত্তির কোন **দায়াদ** বা স্বত্বাধিকারী নাই, মৃত ব্যক্তির স্ত্রীর দেহযাত্রার্থ ও মৃতব্যক্তির প্রেতকার্য্যার্থ ( ঔর্দ্ধদেহিক কার্য্যার্থ ) ধন রাখিয়া, রাজা সেই সম্পত্তি অধিকার করিতে পারিবেন। কিন্তু, সেই ধন **শ্রোত্রিয়ের** ধন হইলে, তিনি তাহা নিতে পারিবেন না। ( তিনি ) তাহা ত্রৈবিদ্য, ( অর্থাৎ বেদত্রয়বিৎ ) ব্রাহ্মণদিগকে দান করিবেন।

**পতিত** ব্যক্তি, পতিত ব্যক্তি হইতে জাত ব্যক্তি, এবং ক্লীব—এই তিন জন ( দায়বিভাগে ) অংশভাক্ হইবে না। জড় ( সম্পূর্ণভাবে মূর্খ ) উন্মত্ত, অন্ধ ও কুষ্ঠী ( কুষ্ঠরোগাক্রান্ত ) পুত্রেরাও অংশভাগী হইবে না। যদি এই জড়াদি ব্যক্তিদিগের বিবাহ হইয়া থাকে ( এবং যদি তাহারা অপত্যবান্ হইয়া থাকে ), তাহা হইলে তাহাদিগের যে পুত্রেরা অতদ্বিধ ( অর্থাৎ অজড়, অনুন্মত্ত, অনন্ধ ও অকুষ্ঠী ), তাহারা তাহাদিগের ভার্য্যার অর্থসম্বন্ধে ভাগহারী হইতে পারিবে। ( অজড়াদি-ব্যতিরিক্ত ) অন্যান্য ( জড়াদি ) পুত্রেরা কেবল গ্রাসাচ্ছাদন পাইতে অধিকারী হইবে ; কিন্তু, পতিত পুত্র তাহাও পাইবে না।

তাহারা (অর্থাৎ উক্ত জড়াদি ব্যক্তিরা) যদি দারপরিগ্রহ করিয়া থাকে, কিন্তু, যদি তাহাদিগের ( পুত্রাদি- ) প্রজনন-শক্তি লুপ্ত হইয়া গিয়া থাকে, তাহা হইলে তাহাদিগের পত্নীতে ( নিয়োগদ্বারা ) বান্ধবেরা ( ক্ষেত্রজ ) পুত্র উৎপাদন

করিতে পারিবে এবং সেই পুত্রদিগের জন্য সম্পত্তির অংশ কল্পিত হইতে পারিবে।

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে দায়বিভাগ-প্রকরণে দায়ক্রম-নামক পঞ্চম অধ্যায় ( আদি হইতে ৬২ অধ্যায় ) সমাপ্ত।

## ষষ্ঠ অধ্যায়

### ৬০ম প্রকরণ—দায়বিভাগ ; তদন্তর্গত অংশবিভাগ

( গৃহস্থের ) এক স্ত্রীর বহু পুত্র থাকিলে, জ্যেষ্ঠপুত্রের অংশ নিম্নলিখিত প্রকারে ধার্য্য হইবে, যথা—ব্রাহ্মণের জ্যেষ্ঠপুত্র অজ ( ছাগ ) পাইবে ( অর্থাৎ যজ্ঞার্থক্রিয়ার জন্য ), ক্ষত্রিয়ের জ্যেষ্ঠপুত্র অশ্ব পাইবে ( অর্থাৎ যুদ্ধার্থ ক্রিয়ার জন্য ), বৈশ্যের জ্যেষ্ঠপুত্র গো পাইবে ( অর্থাৎ বাণিজ্যার্থ ক্রিয়ায় জন্য ), ও শূদ্রের জ্যেষ্ঠপুত্র অবি ( মেষ ) পাইবে ( অর্থাৎ কৃষ্যাদ্যর্থ ক্রিয়ার জন্য )।

উক্ত পশুগুলির মধ্যে যে-গুলি কাণজাতীয় ( অর্থাৎ একাক্ষ, পঙ্গু প্রভৃতি ) সে-গুলি ( যথাক্রমে ব্রাহ্মণাদির ) মধ্যমপুত্রের অংশ হইবে, এবং নানাবর্ণাকৃতি ঐ ঐ পশুগুলি (যথাক্রমে ব্রাহ্মণাদির) কনিষ্ঠপুত্রের অংশভুক্ত হইবে।

চতুষ্পদ জন্তুদিগের অভাবে, জ্যেষ্ঠপুত্র রত্নদ্রব্য ছাড়া অন্যান্য সব দ্রব্যের দশ অংশ অধিক পাইবে। কারণ, জ্যেষ্ঠপুত্র পিণ্ডদানরূপ পাশ ( গলায় ) পরিয়া রহিয়াছে ( অর্থাৎ পিতৃপিণ্ডদানে তাহার আর্থিক কষ্ট না হয় এই জন্য তাহার অধিক অংশপ্রাপ্তি ন্যায্য )। এইরূপ বিভাগ **উশনাঃ বা শুক্রাচার্য্যের** মতানুযায়ী ( এই মতের বিরোধ না করায়, ইহা কৌটিল্যেরও অনুমোদিত নিয়ম বলিয়া প্রতিভাত হয় )।

পিতার ত্যাজ্য পরিচ্ছদাদিরূপ সম্পত্তির মধ্যে যান ( উত্তম শকটাদি ) ও আভরণ জ্যেষ্ঠপুত্রের অংশ হইবে। শয্যা, আসন ও ভোজনের কাংস্যপাত্র মধ্যমপুত্রের অংশ হইবে। এবং কৃষ্ণধান্য ( তিলাদি ), লৌহময় দ্রব্য, গৃহের আসবাবপত্র ( মুসলাদি ) ও গো-শকট কনিষ্ঠপুত্রের অংশ হইবে।

ন্যান্য দ্রব্যসমূহের, কিংবা একটিমাত্র দ্রব্যেরও, সমান বিভাগ ( সর্ব্বপুত্রদের :ধ্য ) করিতে হইবে।

ভগিনীরা পিতৃত্যাজ্য দায়দ্রব্যের অংশভাগিনী হইবে না। ( কিন্তু, ) তাহারা :তার পরিচ্ছদাদি হইতে ভোজনের কাংস্যপাত্র ও আভরণের ভাগ পাইবার :ধিকারিণী হইবে।

যদি জ্যেষ্ঠপুত্র পুরুষকার-বিহীন ( অর্থাৎ প্রজননশক্তিরহিত ) হয়, তাহা ইলে জ্যেষ্ঠপুত্রের প্রাপ্য সমগ্র অংশের ⅓ অংশ মাত্র সে লাভ করিবে। সে অন্যায় বৃত্তি ( উপজীবিকা ) অবলম্বন করে, কিংবা ধর্ম্মকার্য্য হইতে নিবৃত্ত াকে, তাহা হইলে সে জ্যেষ্ঠপুত্রের প্রাপ্য সমগ্র অংশের ¼ অংশ মাত্র লাভ 'রিবে। আর যদি সে কামাচার হয় ( অর্থাৎ স্বেচ্ছায় আচরণ করে ), তাহা ইলে তাহাকে কোন অংশই দেওয়া হইবে না।

উক্ত নিয়মদ্বারা মধ্যম ও কনিষ্ঠপুত্রদিগের অংশনির্ণয়ও ব্যাখ্যাত হইল— ঝিতে হইবে। এই মধ্যম ও কনিষ্ঠপুত্রের মধ্যে যে একজন পুরুষকারযুক্ত ( অর্থাৎ প্রজননশক্তি সম্পন্ন হইবে ), সে জ্যেষ্ঠপুত্রের প্রাপ্য অংশ হইতে ½ অংশ লাভ করিবে ( কিন্তু, তৎসঙ্গে তাহার যথাপ্রাপ্ত নিজাংশও সে পাইবে )।

কিন্তু, ( গৃহস্থের ) একাধিক স্ত্রীর পুত্রগণ থাকিলে, তন্মধ্যে যে পুত্রের জন্ম র্ব্বাগ্রে হইয়াছে তাহাকেই 'জ্যেষ্ঠ' বিবেচনা করিতে হইবে; পরন্তু একটি স্ত্রী সংস্কৃতা ( অর্থাৎ ব্রাহ্মাদিবিধিপূর্ব্বক পরিগৃহীতা ) ও অপর স্ত্রী অসংস্কৃতা ( অর্থাৎ গান্ধর্ব্বাদিবিধিপূর্ব্বক পরিগৃহীতা ) হইলে, কিংবা একটি স্ত্রী ( অক্ষতযোনি ) কন্যারূপে বিবাহিতা ও অপরটি ( ক্ষতযোনি ) কন্যারূপে বিবাহিতা হইলে ( অর্থাৎ তৎ তৎ ভাবে পুত্রদিগের মাতৃভেদ থাকিলে ) এই নিয়ম চলিবে না (অর্থাৎ সংস্কৃতা স্ত্রীর পুত্র উত্তরকালে জন্মগ্রহণ করিলেও এবং কন্যারূপে বিবাহিত স্ত্রীর পুত্র উত্তরকালে জন্মগ্রহণ করিলেও তাহারা যথাক্রমে অসংস্কৃতা স্ত্রী ও ক্ষতযোনির পূর্ব্বজাত পুত্রের অপেক্ষায় 'জ্যেষ্ঠ' বলিয়াই গৃহীত হইবে )। এক স্ত্রীর যমজ পুত্র জন্মগ্রহণ করিলে, তন্মধ্যে যে পুত্রের জন্ম আগে হইবে তাহাকেই 'জ্যেষ্ঠ' বলিয়া গ্রহণ করিতে হইবে।

সূত, মাগধ, ব্রাত্য ও রথকারদিগের নানা স্ত্রীতে জাত পুত্রদিগের মধ্যে তাহাদিগের ঐশ্বর্য্য ( প্রভবিষ্ণুতা ) লক্ষ্য করিয়া সম্পত্তি বিভাগ হইবে ( অর্থাৎ যে পুত্রটি সর্ব্বাপেক্ষা ঐশ্বর্য্যবান্ হইবে, সে-ই পিতার সমগ্র সম্পত্তির অধিকারী হইবে ) এবং অবশিষ্ট পুত্রেরা সেই ( ঐশ্বর্য্যবান্ ) পুত্রের উপরই জীবিকার্থ নির্ভর

করিবে। যদি তাহারা অনীশ্বর হয় ( অর্থাৎ তাহাদের মধ্যে যদি কোন পুত্রই ঐশ্বর্য্যবান্ না থাকে ), তাহা হইলে তাহারা সকলেই পিতৃ-সম্পত্তি সমানভাবে বিভাগ করিয়া লইতে পারিবে।

যদি কোন ব্রাহ্মণ তাঁহার চারিবর্ণের চারি স্ত্রী হইতেই পুত্র লাভ করেন, তাহা হইলে ( পিতৃধন হইতে জ্যেষ্ঠাংশ বর্জ্জন করিয়া, অবশিষ্ট সম্পত্তি দশভাগে বিভক্ত করিয়া ব্রাহ্মণীর গর্ভজাত পুত্র ৪ অংশ, ক্ষত্রিয়ার পুত্র ৩ অংশ, বৈশ্যের গর্ভজাত পুত্র ২ অংশ ও শূদ্রার গর্ভজাত পুত্র ১ অংশ পাইবে।

উক্ত বিধানানুসারে ক্ষত্রিয় ও বৈশ্যের যথাক্রমে ত্রিবর্ণজাত ও দ্বিবর্ণজাত পুত্রদিগের মধ্যেও পিতৃধন বিভাগের নিয়ম ব্যাখ্যাত হইল—বুঝিতে হইবে ( অর্থাৎ ক্ষত্রিয়ের পক্ষে তাহার ক্ষত্রিয়া, বৈশ্যা ও শূদ্রা স্ত্রীর গর্ভজাত পুত্র যথাক্রমে ৩ অংশ, ২ অংশ ও ১ অংশ পাইবে ; এবং বৈশ্যের পক্ষে তাহার বৈশ্যা ও শূদ্রা স্ত্রীর গর্ভজাত পুত্র যথাক্রমে ২ অংশ ও ১ অংশ পাইবে )।

ব্রাহ্মণের অনন্তরা স্ত্রীতে ( অর্থাৎ ক্ষত্রিয়া স্ত্রীতে ) জাত পুত্র সবর্ণা ব্রাহ্মণী স্ত্রীতে জাত পুত্রের সমান অংশ পাইবে (অবশ্য জ্যেষ্ঠাংশ বর্জ্জনপূর্ব্বক ইহা পাইবে)। এবং ক্ষত্রিয়ের ও বৈশ্যের অনন্তরা স্ত্রীতে ( অর্থাৎ যথাক্রমে বৈশ্যা স্ত্রীতে ও শূদ্রা স্ত্রীতে ) জাত পুত্র ( যথাক্রমে সবর্ণা ক্ষত্রিয়া স্ত্রীতে জাত পুত্রের ও সবর্ণা বৈশ্যা স্ত্রীতে জাত পুত্রের ভাগের অর্দ্ধাংশ পাইবে ( অবশ্য জ্যেষ্ঠাংশ বর্জ্জনপূর্ব্বক তাহা পাইবে। অথবা, ইহাদের যে পুত্র পুরুষকারযুক্ত ( অর্থাৎ প্রজননশক্তিসম্পন্ন ) হইবে, সে ( অর্দ্ধাংশ স্থলে ) সমান অংশও পাইতে পারিবে।

সবর্ণা ও অসবর্ণা এই দুই স্ত্রীর মধ্যে যদি একজনই কেবল পুত্র লাভ করিয়া থাকে, তাহা হইলে সেই একমাত্র পুত্রই পিতার সব সম্পত্তির অধিকারী হইবে, এবং তাঁহাকে নিজের বন্ধুদিগকে ( অর্থাৎ পিতৃভরণীয় বান্ধবদিগকে ) ভরণ করিতে হইবে।

কিন্তু, ব্রাহ্মণের **পরাশর** পুত্র ( অর্থাৎ শূদ্রা স্ত্রীর গর্ভজাত পুত্র ) একমাত্র পুত্র হইলেও ( সব সম্পত্তির অধিকারী না হইয়া ) কেবল ⅓ অংশ পাইবে। বাকি ⅔ অংশ পিতৃসপিণ্ড, ( তদভাবে ) কোন অন্তরঙ্গ তৎকুলোৎপন্ন সমানোদক ব্যক্তি পাইতে পারিবে, যেন তাহারা স্বধাদান ( পিণ্ডদান ) কার্য্য করিতে সমর্থ হয়। উক্ত সপিণ্ড ও কুল্য ব্যক্তি না থাকিলে, উক্ত ⅔ অংশ সম্পত্তি পিতার আচার্য্য বা পিতার শিষ্যও পাইতে পারিবে।

( উক্ত সকলপ্রকার অধিকারীর অভাবে ) সেই ব্রাহ্মণের নিজ ক্ষেত্রে ( সবর্ণা

স্ত্রীতে ) তাহার কোন মাতৃবন্ধু বা সগোত্র কোন পুরুষকে ( নিয়োগবিধিতে ) প্রয়োগ করিয়া যে **ক্ষেত্রজ** পুত্র উৎপন্ন হইবে, সেই পুত্রকেই পিতৃধন দেওয়া যাইতে পারিবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে দায়বিভাগ-প্রকরণে অংশবিভাগ-নামক ষষ্ঠ অধ্যায় (আদি হইতে ৬৩ অধ্যায়) সমাপ্ত।

## সপ্তম অধ্যায়

### ৬০ম প্রকরণ—দায়বিভাগ; তদন্তর্গত পুত্রবিভাগ

( এই অধ্যায়ে পুত্রভেদ ও পুত্রদিগের মধ্যে মুখ্যামুখ্যত্বভাব নিরূপিত হইবে। ) পূর্ব্বাচার্য্যগণের ( অথবা, কৌটিল্যের নিজ **আচার্য্যের** ) মতে, কোন পতি নিজ স্ত্রীতে অন্য পুরুষের বীজ বা রেতঃ উৎসৃষ্ট করাইয়া পুত্র উৎপাদন করিলে সেই পুত্র সেই **ক্ষেত্রী** পতির পুত্র বলিয়াই গৃহীত হইবে ( অর্থাৎ বীজ উৎসজ্জনকারী পুরুষের পুত্র বলিয়া সেই পুত্র পরিগণিত হইবে না )।

অন্যান্য আচার্য্যদিগের মতে, ( এইরূপ স্থলে ) মাতাকে কেবল ভস্ত্রারূপে ( অর্থাৎ চর্ম্মপ্রসেবিকার ন্যায় বীজাধারমাত্র বলিয়া অপ্রধানরূপে ) মনে করিতে হইবে; সুতরাং ( অন্যের বীজদ্বারা উৎপন্ন পুত্র তাহার ক্ষেত্রী পতির পুত্র বলিয়া গৃহীত হওয়ার যোগ্য নহে ) তাহাতে যাহার রেতঃ বা বীজ উৎসৃষ্ট হইবে, পুত্রটি সেই **বীজী** পুরুষের পুত্র বলিয়া গৃহীত হইবে।

কিন্তু, **কৌটিল্য** মনে করেন যে, বীজ ও ক্ষেত্র উভয়টিরই কার্য্যার্থ সমবেত-ভাবে বিদ্যমান থাকায়, সেই পুত্র বীজী ও ক্ষেত্রী উভয়ের পুত্র বলিয়া গৃহীত হইবে।

কৃতদারক্রিয়া অর্থাৎ পরিণীতা স্ত্রীতে স্বয়ং উৎপাদিত পুত্রকে **ঔরস** আখ্যা দেওয়া হয়। **পুত্রিকাপুত্র** ( অর্থাৎ বিবাহদানকালে 'ইহার যে পুত্র হইবে সে আমার পুত্র হইবে' এইরূপ পরিভাষিত হইলে, বরকে যে কন্যা পিতা দান করেন সেই কন্যার নাম 'পুত্রিকা' এবং তৎপুত্রই 'পুত্রিকাপুত্র' ) ঔরস পুত্রের তুল্য বলিয়া পরিগণনীয় হইবে। কোন পতির, সগোত্র বা অন্যগোত্র পুরুষ যদি তাহার ক্ষেত্রে ( স্ত্রীতে ) পুত্রোৎপাদনার্থ নিযুক্ত

হয়, তাহা হইলে সেই ক্ষেত্রে (স্ত্রীতে) জাত পুত্রকে **ক্ষেত্রজ** পুত্র বলা হয়। বীজসেক্তা জনকের যদি অন্য ঔরস পুত্র না থাকে, তাহা হইলে এই ক্ষেত্রজ পুত্রই **দ্বিপিতৃক** (অর্থাৎ 'বীজী' ও 'ক্ষেত্রী' এই উভয়-পিতৃক হইয়া), বা দ্বিগোত্র (অর্থাৎ বীজী ও ক্ষেত্রী এই উভয়গোত্র হইয়া) দুই জনেরই **স্বধাদায়ী** (অর্থাৎ পিণ্ডদায়ী) ও **রিকৃথভাক্** (অর্থাৎ দায়হর বা পিতৃ-সম্পত্তির অধিকারী) হইবে। (মাতার) বান্ধবদিগের গৃহে (বিনা নিয়োগে) অন্য কাহারও দ্বারা গূঢ়ভাবে উৎপাদিত পুত্র **গূঢ়জ** বলিয়া আখ্যাত হয় এবং এই পুত্র 'ক্ষেত্রজ' পুত্রের ন্যায় বিবেচিত হইবে। (মাতাপিতার ন্যায়) বন্ধুদ্বারা পরিত্যক্ত পুত্রকে যদি অন্য কেহ তাহার সংস্কার (অর্থাৎ শাস্ত্রোক্ত বিধিদ্বারা লালনপালন) করে, তাহা হইলে সেই পুত্রের নাম হইবে **অপবিদ্ধ** এবং সেই পুত্র সেই সংস্কারকারীরই পুত্র বলিয়া গৃহীত হইবে। (বিবাহের পূর্ব্বে) কন্যাভাবে থাকা সময়ে প্রসূত পুত্রকে **কানীন** বলা হয়। গর্ভবতী স্ত্রীর বিবাহান্তে জাত পুত্রকে **সহোঢ়** বলা হয়। পুনর্ব্বার বিবাহিতা স্ত্রীর গর্ভজাত পুত্রকে **পৌনর্ভব** আখ্যা দেওয়া হয়।

স্বয়ংজাত (বা ঔরস) পুত্র পিতার, সংস্কর্ত্তার ও তদ্বন্ধুদিগের দায়ভাগী হইতে পারে। আর পরজাত (ক্ষেত্রজ প্রভৃতি) পুত্র কেবল সংস্কারকারীরই দায়ভাগী হইতে পারে; কিন্তু, পিতৃবন্ধুদিগের দায়াদ বা দায়ভাগী হইতে পারে না।

মাতা ও পিতাদ্বারা (সমন্ত্র) উদকগ্রহণপূর্ব্বক (অন্য পুরুষকে) দত্ত পুত্রের নাম **দত্ত** বা **দত্তক** এবং এই পুত্র স্বয়ংজাত পুত্রের ন্যায় বিবেচিত হইবে।

যে পুত্র 'আমি আপনাদেরই পুত্র' এই বলিয়া স্বয়ং নিজেকে পুত্ররূপে অন্যের হস্তে অর্পণ করে, অথবা 'এই পুত্র আপনাদেরই পুত্র' এই বলিয়া তাহার বন্ধুরা (বান্ধবেরা) যাহাকে অন্যের হস্তে পুত্ররূপে অর্পণ করে, এই উভয়প্রকার পুত্রকে **উপগত** বলা হয়।

'তুমি আমাদেরই পুত্র' এই বলিয়া যাহাকে পুত্র বলিয়া অঙ্গীকার করা হয়, তাহার নাম **কৃতক**। (মূল্য দিয়া পিতামাতার নিকট হইতে) ক্রয় করিয়া পুত্ররূপে যাহাকে গ্রহণ করা হয়, সেই পুত্রকে **ক্রীত** বলা হয়। (উক্তপ্রকার পুত্রেরা থাকা কালে) পরে কাহারও ঔরস পুত্র জন্মগ্রহণ করিলে, যাহারা তাহার সবর্ণ পুত্র তাহারা পিতার সম্পত্তি ⅓ অংশে অধিকারী হইবে (আর ⅔ অংশ

ঔরসপুত্র পাইবে)। তাহার অসবর্ণ পুত্রেরা (এইরূপ অবস্থায়) কেবল গ্রাসাচ্ছাদনমাত্র পাইবার অধিকারী হইবে।

ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের পক্ষে তাহাদিগের অনন্তরজাতীয়া স্ত্রীতে (অর্থাৎ ব্রাহ্মণের পক্ষে ক্ষত্রিয়া ও ক্ষত্রিয়ের পক্ষে বৈশ্যা স্ত্রীতে) উৎপন্ন পুত্রেরা **সবর্ণ** বলিয়া গৃহীত হয়; এবং একান্তরজাতীয়া স্ত্রীতে (অর্থাৎ ব্রাহ্মণের পক্ষে বৈশ্যা ও ক্ষত্রিয়ের পক্ষে শূদ্রা স্ত্রীতে) উৎপন্ন পুত্রেরা **অসবর্ণ** বলিয়া গৃহীত হয়।

ব্রাহ্মণের বৈশ্যা স্ত্রীতে উৎপন্ন পুত্র **অম্বষ্ঠ** বলিয়া আখ্যাত হয়, এবং তাঁহার (ব্রাহ্মণের) শূদ্রা স্ত্রীতে উৎপন্ন পুত্র **নিষাদ** বা **পারশব** বলিয়া কথিত হয়। ক্ষত্রিয়ের শূদ্রা স্ত্রীতে উৎপন্ন পুত্র **উগ্র** নামে পরিচিত হয়।

বৈশ্যের শূদ্রা স্ত্রীতে উৎপন্ন পুত্র শূদ্রই থাকিয়া যায় (জাত্যন্তর প্রাপ্ত হয় না)।

(ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য)—ইহাদের মধ্যে যাহারা উপনয়নাদি বিধির অতিক্রমপূর্ব্বক দারপরিগ্রহাদি করিয়া সবর্ণা স্ত্রীতে পুত্র উৎপাদন করে, তাহাদের সেই পুত্রেরা **ব্রাত্য** সংজ্ঞায় অভিহিত হয়। এই পর্য্যন্ত অনুলোম জাতির কথা বলা হইল (অর্থাৎ উচ্চ বর্ণের পুরুষ হইতে নীচ বর্ণের স্ত্রীতে উৎপন্ন পুত্রের নির্ণয় করা হইল)।

(সম্প্রতি প্রতিলোম জাতির বিষয় বলা হইতেছে।)

শূদ্র হইতে (বৈশ্যা স্ত্রীতে) উৎপন্ন পুত্রের নাম **অযোগব**, (ক্ষত্রিয়া স্ত্রীতে) উৎপন্ন পুত্রের নাম **ক্ষত্ত** ও (ব্রাহ্মণী স্ত্রীতে) উৎপন্ন পুত্রের নাম **চণ্ডাল**। বৈশ্য হইতে (ক্ষত্রিয়া স্ত্রীতে) উৎপন্ন পুত্রের নাম **মাগধ** এবং (ব্রাহ্মণী স্ত্রীতে) উৎপন্ন পুত্রের নাম **বৈদেহক**। ক্ষত্রিয় হইতে (ব্রাহ্মণী স্ত্রীতে) উৎপন্ন পুত্রের নাম **সূত**।

কিন্তু, (মনে রাখিতে হইবে যে,) পুরাণে বর্ণিত সূত ও মাগধ উক্ত প্রতিলোমজ সূত ও মাগধ হইতে ভিন্ন ব্যক্তি এবং তাঁহারা ব্রাহ্মণ ও ক্ষত্রিয় হইতেও বিশেষভাবে শ্রেষ্ঠ।

উক্ত প্রতিলোম জাতিসমূহ (অর্থাৎ নীচ বর্ণের পুরুষ হইতে উচ্চবর্ণের স্ত্রীতে উৎপন্ন পুত্রগণ) রাজার (বর্ণাশ্রমরক্ষারূপ) স্বধর্ম্মের ব্যতিক্রম ঘটিলেই সম্ভূত হয়।

(ক্ষত্রিয়-শূদ্রার পুত্র) 'উগ্র' হইতে (ব্রাহ্মণ-শূদ্রার পুত্রী) নৈষাদীতে উৎপন্ন পুত্রের নাম **কুক্কুটক**। ইহার বিপর্য্যয়ে, (অর্থাৎ নিষাদ হইতে উগ্রকন্যাতে

উৎপন্ন ) পুত্রের নাম **পুল্কস**। অম্বষ্ঠ হইতে বৈদেহিকাতে ( বৈদেহক-কন্যাতে ) উৎপন্ন পুত্রের নাম **বৈণ**। ইহার বিপর্য্যয়ে ( অর্থাৎ বৈদেহক হইতে অম্বষ্ঠাতে ) উৎপন্ন পুত্রের নাম **কুশীলব**। উগ্র হইতে ক্ষত্তাতে উৎপন্ন পুত্রের নাম **শ্বপাক**।

উক্ত এই জাতিগুলি ও অন্যান্য বর্ণ-জাতির অন্তরালভব অবান্তর ( সঙ্করজ ) জাতির উৎপত্তি বুঝিয়া লইতে হইবে।

বৈণ্য বা বেণ-জাতি কর্ম্মদ্বারা রথকার ( রথনির্ম্মাণকারী ) বলিয়া সুপরিচিত। অন্তরাল জাতিগণের মধ্যে সমানজাতীয় বিবাহ হইতে পারে। ( তন্মধ্যে অম্বষ্ঠাদি ) উৎকৃষ্ট জাতির পক্ষে ( নিষাদ্যাদি ) নিকৃষ্টজাতীয়া স্ত্রীগামিত্ব ও পূর্ব্বাচারের অনুবর্ত্তন **স্বধর্ম্ম** বলিয়া স্থাপিত হইবে। চণ্ডাল জাতি ছাড়া ইহারা সকলেই শূদ্রের ধর্ম্মে ধর্ম্মবান্ হইতে পারে।

কেবল এই ভাবে ( অব্যভিচারে ) ব্যাপ্রিয়মাণ রাজাই স্বর্গলাভ করিবেন, অন্যথা ( উক্ত প্রকারের ব্যভিচার ঘটাইলে তিনি ) নরকভোগ করিবেন।

সর্ব্বপ্রকার অন্তরালজাতির লোকের মধ্যে ( বিভক্তব্য পিতৃদ্রব্যের ) বিভাগ সমানভাবেই ( স্ত্রী-পুরুষের অবিশেষে ? ) হইয়া থাকে।

( জনপদাদি ) দেশের, ( ব্রাহ্মণাদি ) জাতির, সঙ্ঘের কিংবা গ্রামের যে-সব ধর্ম্ম পরম্পরাসিদ্ধ, সেই ধর্ম্ম অনুসারেই তাহাদের মধ্যে **দায়ধর্ম্ম** ( বা দায়-বিভাগের নিয়ম ) প্রকল্পিত হইতে পারিবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে দায়বিভাগ-
প্রকরণে পুত্রবিভাগ-নামক সপ্তম অধ্যায় ( আদি
হইতে ৬৪ অধ্যায় ) সমাপ্ত।

# অষ্টম অধ্যায়

## ৬১ প্রকরণ—বাস্তুক ; তদন্তর্গত গৃহবাস্তুক

বাস্তুসম্বন্ধীয় বিবাদসমূহের নির্ণয়ে সামন্ত বা প্রতিবেশীই প্রত্যয় বা প্রমাণ-স্বরূপ গৃহীত হইবার যোগ্য।

'বাস্তু' বলিলে গৃহ, (কেদারাদি) ক্ষেত্র, আরাম (উপবন বা বাগান), সেতুবন্ধ (সীমাবন্ধ, বা পুষ্পফলাদির বাট), তড়াগ ও (জলের) আধার বুঝা যায়।

প্রত্যেক গৃহসম্বন্ধে ইহার কর্ণ বা কোটিতে নিখাত কীলের (স্থূণ বা খুঁটির) লৌহময় সূত্র বা তারের সম্বন্ধকে **সেতু** নাম দেওয়া হয় (অর্থাৎ এই সেতুই সীমাদ্যোতক চিহ্ন)। গৃহনির্ম্মাণ করাইতে হইলে, এই সেতু বা সীমাভোগের অনুরূপই তাহা করাইতে হইবে (অর্থাৎ ভুক্ত সীমার অতিক্রম করা চলিবে না)।

(যদি কোন গৃহের পূর্ব্বকৃত সেতু বা সীমাবন্ধ না থাকে, তাহা হইলে) পরের কুড্য (ভিত্তি বা প্রাচীর) হইতে সরাইয়া ২ অরত্নি-পরিমিত বা ৩ পদ-পরিমিত পাদবন্ধন বা নেমিবন্ধ (স্বভূমির কুড্যে) নির্ম্মাণ করাইতে হইবে।

কেহই স্বগৃহের জন্য প্রয়োজনীয় **অবস্কর** (মলমূত্রের বিসর্গস্থান), **ভ্রম** (জলনির্গমের দ্বার), কিংবা উদপান (কূপ) তদ্‌যোগ্যপ্রদেশ হইতে অন্যত্র নির্ম্মাণ করাইতে পারিবে না। কিন্তু, সূতিকাকূপ অর্থাৎ সূতিকাস্নান ও জলপতনের কূপ বা গর্ত্ত যেখানে-সেখানে করান যাইতে পারে এবং ইহার স্থিতিকাল দশ দিনের বেশী হইতে পারিবে না।

এই বিধির অতিক্রম বা উল্লঙ্ঘন করিলে অপরাধীর উপর প্রথমসাহসদণ্ড বিহিত হইবে।

উক্ত সূতিকাবিষয়গত বিধিদ্বারা, (উপনয়নবিবাহাদি) মঙ্গলক্রিয়াতে ব্যবহারের জন্য ইন্ধন বা জ্বালাইবার কাষ্ঠাদির বিদারণার্থ স্থানবিধি (অর্থাৎ গৃহের যথেষ্ট দেশে তৎকার্য্য সম্পাদনের ব্যবস্থা) ও আচমন জলের নির্গমনপথের বিধিও ব্যাখ্যাত হইল—ইহা বুঝিতে হইবে (অর্থাৎ মঙ্গলক্রিয়াগুলির সমাপ্তিতে আর এই ব্যবস্থা বলবতী বলিয়া অনুমিত হইবে না)।

তিন পদ-পরিমিত গভীরভাবে খাত (মতান্তরে, পরকীয় কুড্য হইতে তিনপদ

দূরে অপক্রান্ত), অথবা, ১½ অরত্নি-পরিমিত ভূমিভাগে প্রবেশিত ( মতান্তরে, পরকীয় কুড্য হইতে দূরে স্বভূমিতে অন্তঃপ্রবেশিত ), গাঢ়ভাবে ( গভীর ও ঘনভাবে ) প্রসরণশীল জলমার্গ বা সর্ব্বপ্রকার ( মলিন ) জলপ্রবাহের পতনস্থান নির্ম্মাণ করাইতে হইবে। এই বিধির অতিক্রমকারী পুরুষকে ৫৪ পণ দণ্ড দিতে হইবে।

একপদ-পরিমিত গভীরভাবে খাত বা এক অরত্নি-পরিমিত স্থানে নিবেশিত চক্রিস্থান ( বলীবর্দ্দাদির জন্য স্থান ), চতুষ্পদস্থান ( গজাদির জন্য স্থান ), অগ্নিষ্ঠ ( চুল্লী ), **উদঞ্জরস্থান** ( বড় জলপাত্রের জন্য স্থান ), রোচনী ( আটা প্রভৃতি পেষণের জন্য রোচন-কর্ম্মযন্ত্র ) ও **কুট্টনী** ( উলূখল ) নির্ম্মাণ করাইতে হইবে। এই বিধির অতিক্রমে অপরাধীকে ২৪ পণ দণ্ড দিতে হইবে।

সর্ব্বপ্রকারের দুইটি বাস্তুর মধ্যে, কিংবা পরস্পরসন্নিকৃষ্ট দুইটি শালার মধ্যে এক কিষ্কু-পরিমিত ( অর্থাৎ একহস্ত আট আঙ্গুল-পরিমিত ) স্থান বা তিন পদ-পরিমিতস্থান **অন্তরিকা** বা অন্তরাল হিসাবে রাখিতে হইবে। উক্ত প্রকার শালাদ্বয়ের পটলপ্রান্তের অন্তরাল ৪ আঙ্গুল হইতে পারে, অথবা ইহাদের পটলদ্বয় পরস্পরের উপর আরূঢ়ও থাকিতে পারে। উক্ত অন্তরিকাতে বা অন্তরালে, কিষ্কুমাত্র-পরিমিত ( অর্থাৎ আট আঙ্গুলসহিত এক হস্ত-পরিমিত ) একটি **আণিদ্বার** বা ক্ষুদ্রদ্বার করাইতে হইবে, এবং ইহা খণ্ডস্ফুটিতের সংস্কার জন্য ব্যবহৃত হইবে এবং ইহাতে মানুষের গতাগতির পথ যেন সুকর না হয়। প্রকাশের ( বা আলোর ) জন্য ( ঘরের ) উপরদিকে ছোট বাতায়ন নির্ম্মাণ করাইতে হইবে। গৃহস্বামীরা একত্র মিলিত হইয়া একমত হইলে নিজ নিজ ইচ্ছানুসারেও ( বাড়ীর মধ্যে অন্তরিকা, বাতায়ন প্রভৃতির ) নির্ম্মাণ করাইতে পারেন; কিন্তু নিজদিগের অনভিমত বিষয় বারণ করিতে হইবে।

বৃষ্টিজনিত পীড়ার পরিহারার্থ **বানলটী** বা গৃহের বরণ্ডকের ( বসিবার জন্য নির্ম্মিত মৃত্তিকাময় স্তূপবিশেষের ) উপরিভাগের অবচ্ছাদনীয় অংশ কটদ্বারা ( তৃণবিশেষদ্বারা ) আচ্ছাদিত করাইতে হইবে এবং ইহার চতুর্দ্দিকে স্থিত ছোট ভিত্তি বা প্রাচীরগুলিও কটদ্বারা আচ্ছাদিত করিতে হইবে। এই বিধির অতিক্রমকারীকে প্রথমসাহসদণ্ড দিতে হইবে।

( কোন ব্যক্তি যদি নিজগৃহে ) এমন ভাবে দ্বার ও বাতায়ন ( জানালা ) নির্ম্মাণ করে যে, সে-গুলি অন্যের গৃহজনের প্রতিলোম বা প্রতিকূল হইয়া, বাধা বা উপদ্রব উৎপাদন করে, তাহা হইলে তাহাকেও প্রথমসাহসদণ্ডে দণ্ডিত হইতে

হইবে। কিন্তু, এইরূপ দ্বার ও বাতায়ন-নির্ম্মাণ যদি রাজমার্গ ও রথ্যার ( রাস্তার ) অভিমুখ করিয়া রাখা হয় তবে পরবাধাতে দোষ গৃহীত হইবে না।

( কাহারও নিজ বাড়ীতে ) যদি খাত ( গর্ত্তাদি ), সোপান ( সিঁড়ি ), **প্রণালী** ( জলনির্গমপথ ), নিশ্রেণী ( অধিরোহণী বা উচ্চস্থানে উঠিবার জন্য কাষ্ঠাদিনির্ম্মিত সিঁড়ি ) ও **অবস্কর** ( মলমূত্রাদি বিসর্গস্থান ) এমন ভূম্যংশে নির্ম্মিত হয় যে, তদ্দ্বারা বহির্জনের বাধা বা কষ্ট উৎপন্ন হইতে পারে, কিংবা অন্যের স্বভূমির উপভোগে বাধা-প্রাপ্তি ঘটে, তাহা হইলেও অপরাধী গৃহস্বামীর উপর প্রথমসাহসদণ্ড বিহিত হইবে।

অন্যের বাড়ীর কুড্য বা ভিত্তি যদি কাহারও বাড়ীর জলাবসেকের দরুণ উপহত হয় ( অর্থাৎ হানিগ্রস্ত হয় ), তাহা হইলে অপরাধী গৃহপতিকে ১২ পণ দণ্ড দিতে হইবে। এবং পরকুড্যে যদি অপর গৃহস্থের মূত্র ও পুরীষদ্বারা উপঘাত ঘটে, তাহা হইলে অপরাধী গৃহপতিকে পূর্ব্বোক্ত দণ্ডের দ্বিগুণ ( অর্থাৎ ২৪ পণ ) দণ্ড দিতে হইবে।

( বর্ষা ঋতুতে পর্জ্জন্য দেব ) বর্ষণ করিতে থাকিলে, ( গৃহস্থের বাড়ীর ) প্রণালীর ( জলনির্গমপথের ) মুখ মুক্ত করিয়া দিতে হইবে ( অর্থাৎ খোলা রাখিতে হইবে ), তাহা না হইলে গৃহস্বামীকে ১২ পণ দণ্ড দিতে হইবে।

যে অবক্রীত ব্যক্তি ( মূল্যদান-স্বীকারে ) গৃহস্থের গৃহে ভাড়াটীয়া হিসাবে বাস করে, সে ব্যক্তিকে বাসবিষয়ে প্রতিষেধ করিলেও যদি সে সেইখানে বাস করে, তাহা হইলে তাহারও ১২ পণ দণ্ড হইবে। আবার যদি অবক্রেতা মালিক **অবক্রয়ণ** অর্থাৎ তদ্গৃহে বাস করার মূল্য বা ভাড়া ( পরিভাষিত কালের অতিক্রমণ ঘটিতেই ) ত্যাগ করিয়া ( অবক্রীতকে ) বাড়ী হইতে উঠাইয়া দেয়, তাহা হইলে তাহারও ( অর্থাৎ মালিকেরও ) ১২ পণ দণ্ড হইবে। কিন্তু, অবক্রীত বা ভাড়াটীয়া ব্যক্তির যদি ( বাক্ ও দণ্ড- ) পারুষ্য, স্তেয় (চৌর্য্য), সাহস, সংগ্রহণ ( বলাৎকারে স্ত্রীব্যভিচার ) এবং মিথ্যাভোগদখলের দোষ থাকে, তাহা হইলে অবক্রেতার বিরুদ্ধে কোন দোষ বর্ত্তিবে না। যদি অবক্রীত ব্যক্তি ( নির্দ্দিষ্ট বর্ষ পর্য্যন্ত অবক্রেতার গৃহে বাস না করিয়া ) যথেচ্ছভাবে গৃহ ছাড়িয়া যায়, তাহা হইলে তাহাকে সেই বর্ষের বাকি অবক্রয় বা গৃহবাসের মূল্য মালিককে দিতে হইবে।

( দুই বা অধিক লোকের মধ্যে ) যে গৃহ সাধারণ, তাহাতে যে লোক সাহায্য দিবে না এবং যে লোক সেই গৃহে সামান্য ( সাধারণ ) উপভোগের রোধ করিবে

—তাহাদিগের প্রতি ১২ পণ দণ্ড বিহিত হইবে। যদি কেহ সেই গৃহে অন্যের সাধারণ ভোগ বিনষ্ট করে, তাহা হইলে তাহাকে উক্ত দণ্ডের দ্বিগুণ ( অর্থাৎ ২৪ পণ ) দণ্ড দিতে হইবে।

( বহু অংশীদারদিগের সামান্য বাস্তুগৃহে ) কোষ্ঠক ( কোঠাঘর; মতান্তরে, গৃহদ্বার; অন্যমতে গোমহিষাদির জলপানার্থ বৃহৎ পাত্রবিশেষ ), অঙ্গন, বর্জ্জ ( মলমূত্রপরিত্যাগ-স্থান; 'বর্জ্জ' স্থানে 'বর্চ' পাঠও দেখা যায়; কিন্তু, বর্চস্ শব্দের ( বর্চ-শব্দের নহে ) অর্থও তাদৃশ হইতে পারে ) এবং অগ্নিশালা ( রন্ধনগৃহ, বা যজ্ঞীয়াগ্নি রক্ষা করার স্থান ) ও কুট্টমশালা, এবং যে-সব স্থান বাড়ীতে অনাবৃত— এই সবগুলির সামান্য বা সাধারণ ভোগই বাঞ্ছনীয় ( কেহ কেহ 'কোষ্ঠক ও অঙ্গন ব্যতীত অন্যান্য সকল অনাবৃত স্থানের'—এইরূপ ব্যাখ্যা করেন ) ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে বাস্তুকের অন্তর্গত গৃহবাস্তুক-নামক অষ্টম অধ্যায় ( আদি হইতে ৬৫ অধ্যায় ) সমাপ্ত।

## নবম অধ্যায়

### ৬১ম প্রকরণ—বাস্তুক; তদন্তর্গত বাস্তুবিক্রয়

**জ্ঞাতি, সামন্ত** ( নিকটগৃহবাসী ) ও ( ঋণপ্রয়োগকারী ) **ধনিক**—এই তিন প্রকার ব্যক্তিরা ক্রমে ( অর্থাৎ পূর্ব্বাভাবে পরপরটি ) ভূমি ও ( গৃহাদি ) সম্পত্তি খরিদ করা বিষয়ে উপযুক্ত ( 'অভ্যাবহেয়ুঃ'—এই পাঠে খরিদ করিতে অধিকারী ) বলিয়া গণ্য হইবে।

নিকটবর্ত্তী চল্লিশটি সামন্তের কুলের লোকেরা (উপস্থিত থাকিয়া) (বিক্রেতব্য) গৃহের সম্মুখে "এই বাড়ী বিক্রয় করা হইবে" বলিয়া উচ্চৈঃস্বরে ঘোষণা করিবেন। ( এবং তাহারা ) এই বাড়ীসম্বন্ধীয় ক্ষেত্র, আরাম ( বাগানবাড়ী ), সেতুবন্ধ ( সীমাবন্ধ ), তড়াগ ও অন্যান্য জলাধারের সীমাতে অবস্থিত হইয়া, সামন্ত ও গ্রামবৃদ্ধদিগের নিকট তৎ তৎ স্থানাদির সেতু ( সীমা ) ও ভোগবিষয়ে সব কথা ( বিস্তৃতভাবে ) শুনাইবেন। "এইরূপ মূল্যে কে এই সম্পত্তি ক্রয় করিবেন" এই কথা তিনবার উদ্‌ঘোষণাসহকারে শ্রাবিত হইলে, যদি জ্ঞাতি প্রভৃতি কেহ ব্যাহত না করেন অর্থাৎ বিক্রয়ে আপত্তি না জানান, তাহা হইলে যিনি ক্রেতা দাঁড়াইবেন তিনিই ( সম্পত্তিটি ) খরিদ করিতে পারিবেন।

ক্রেতাদিগের সংঘর্ষে যদি সম্পত্তির ( বিক্রেতৃনির্দ্দিষ্ট মূল্য অপেক্ষায়ও ) অধিকতর মূল্য বাড়িতে থাকে, তাহা হইলে সেই মূল্যবৃদ্ধির অংশ শুল্কসহিত রাজকোশে জমা দিতে হইবে। বিক্রয় বিষয়ে যিনি **প্রতিক্রোষ্টা** অর্থাৎ মূল্য-বর্দ্ধনকারী ক্রেতা, তিনি শুল্ক দিতে বাধ্য থাকিবেন।

গৃহস্বামীর অনুপস্থিতিতে এই **প্রতিক্রোশ** বা মূল্যবৃদ্ধির ডাক উঠাইলে, অপরাধীর ২৪ পণ দণ্ড হইবে। যদি প্রতিক্রোষ্টা সাত দিনের পরও উপস্থিত না হয়েন তাহা হইলে **প্রতিক্রুষ্ট** ( অর্থাৎ যাহার সম্পত্তি ডাকে বিক্রীত হইতেছে সেই গৃহস্বামী ) তাহার সম্পত্তি ( অন্যের নিকট ) বিক্রয় করিতে পারিবে। কোন বাস্তুসম্বন্ধে প্রতিক্রুষ্ট ( গৃহস্বামী )-দ্বারা কৃত কোন অতিক্রম ঘটিলে ( অর্থাৎ প্রতিক্রোষ্টাকে অনাদর করিয়া অন্যের নিকট সম্পত্তি বিক্রয় করিলে ), তাহার উপর ২০০ পণ দণ্ড বিহিত হইবে। (বাস্তু ব্যতীত) অন্যান্য বস্তুর (অর্থাৎ চতুষ্পদাদির) বিক্রয়সম্বন্ধে এইরূপ অতিক্রম ঘটিলে, অপরাধীর উপর ২৪ পণ দণ্ড ধার্য্য হইবে। এই পর্য্যন্ত বাস্তুবিক্রয়ের বিষয় ব্যাখ্যাত হইল।

দুই গ্রামের সীমাসম্বন্ধে বিবাদ উপস্থিত হইলে, তাহা নিকটবর্ত্তী পাঁচগ্রাম বা দশগ্রামের ( ব্যবহারাভিজ্ঞ ) লোকেরা ( গিরিনদী প্রভৃতি ) স্থাবর সীমা বা ( তুষভস্মাদি ) কৃত্রিম সীমাদ্বারা নির্ণয় করিবেন।

( নিকটবর্ত্তী গ্রামের অভাবে সীমাবিবাদসংশ্লিষ্ট গ্রামদ্বয়ের মধ্যে ) যে-সব কৃষকবৃদ্ধ ও গোপালকবৃদ্ধেরা পূর্ব্বে বিবদমান গ্রামে ( ভূম্যাদি ) ভোগ করিয়াছে, অথবা, অন্য যাহারা সেই দেশে বাস করিয়াছে, এবং নষ্ট সেতু বা সীমাসম্বন্ধে যাহাদের অভিজ্ঞতা আছে ( 'বাহ্যাঃ'-পাঠে, 'সেই গ্রামদ্বয়ের বহির্দ্দেশস্থ লুব্ধকাদি লোকেরা' এইরূপ ব্যাখ্যা হইতে পারে )—তাহারা বহুসংখ্যায় উপস্থিত হইয়া, অথবা, তাহাদের মধ্যে যে কোন এক জন, ( রক্তবস্ত্রাদিধারিণী স্ত্রীলোকাদির বেশে) বিপরীতবেশধারী হইয়া পূর্ব্বের সীমাসেতু বা সীমাবন্ধ-নির্দ্দেশপূর্ব্বক সীমা নির্ণয় করিয়া দিবে। যদি পূর্ব্বের নির্দ্দিষ্ট সীমাচিহ্ন না দেখা যায়, তাহা হইলে ( ইহার মিথ্যা নির্দ্দেশকারীর ) ১০০০ পণ দণ্ড হইবে। আর যদি পূর্ব্বের সীমা যথানির্দ্দিষ্ট-ভাবে নির্ণীত হয়, তাহা হইলে সীমা অপহরণকারী ও সীমা ছেদনকারী অপরাধী-দিগের উপর সেই দণ্ডই ( অর্থাৎ ১০০০ পণ ) বিহিত হইবে।

( যে-সব ক্ষেত্রাদির) সেতু বা সীমাবন্ধ ও ভোগদখল নষ্ট বা অত্যন্ত অবিজ্ঞাত, রাজা ( স্বয়ং ) সকলের উপকারের আনুগুণ্যে ইহার সীমা বিভাগ করিয়া দিবেন। ক্ষেত্রসম্বন্ধে বিবাদ উপস্থিত হইলে ইহা নিকটবর্ত্তী গ্রামের বৃদ্ধগণ মীমাংসা করিয়া

দিবেন। তাঁহাদিগের মধ্যে এই বিষয়ে মতদ্বৈধ উপস্থিত হইলে, যে-পক্ষ বহু শৌচসম্পন্ন ও অনুমত বা পূজনীয় লোকেরা জয়-নির্দ্দেশ করিবেন, সে-পক্ষের জয় নির্ণীত হইবে। অথবা, তাঁহারা মধ্য বা সম পক্ষ অবলম্বন করিয়া বিভাগ নির্ণয় করিবেন। এই উভয় উপায় যদি বিবাদীরা না মানিয়া লয়, তাহা হইলে রাজা বিবাদবিষয়ভূত বাস্তু ( ক্ষেত্রাদি ) স্বয়ং অধিকার করিয়া লইবেন এবং যেস্থলে কোন বাস্তুর স্বামী নির্দ্ধারিত হয় না, তাহাও তিনি স্বয়ং অধিকার করিতে পারিবেন। অথবা, তিনি (রাজা) (অপগতস্বামীর দায়গ্রহণে উপযুক্ত লোকদিগের মধ্যে ) যথোপকার সেই বাস্তু বিভাগ করিয়া দিবেন।

যে ব্যক্তি ( অন্যের ) কোনও ( ক্ষেত্রাদি ) বাস্তু বলপূর্ব্বক নিজ অধিকারে আনিবে, তাহার উপর স্তেয়দণ্ড ( চোরোচিত দণ্ড ) বিহিত হইবে। যদি সে (ঋণাদির) কারণবশতঃ তাহা অধিকার করে, তাহা হইলে সেই ( ক্ষেত্রাদি ) বাস্তুর সংস্কার জন্য (বাস্তুস্বামী) যে শারীরিক প্রয়াস করিবে ও যে ক্ষেত্রসমুত্থ ফল আজীব-রূপে প্রাপ্ত হইবে, তাহার গণনা করিয়া ( ঋণাদি পরিশোধনের পর ) অতিরিক্ত অর্থাংশ ভূস্বামীকে সে ফিরাইয়া দিবে। যদি কেহ সীমা অপহরণ করে ( অর্থাৎ অন্যের ভূমি নিজসীমাতে ভুক্ত করিয়া লয় ) তাহা হইলে তাহাকে প্রথমসাহসদণ্ড দিতে হইবে। আর সীমাচিহ্ন ভঙ্গ করিলে তাহাকে ২৪ পণ দণ্ড দিতে হইবে।

উক্ত গৃহাদির সীমাবিবাদের বিধানদ্বারা, তপোবন, বিবীত, মহাপথ, শ্মশান, দেবকুল ( মন্দির ), যজনস্থান, ও পুণ্যস্থানের বিবাদও নির্ণীত হইতে পারিবে বলিয়া ধরিয়া লইতে হইবে। এই পর্য্যন্ত মর্য্যাদা বা সীমাবিষয়ক নির্ণয় স্থাপিত হইল।

সর্ব্বপ্রকার বিবাদই **সামন্ত** বা প্রতিবেশীর প্রত্যয় বা প্রমাণদ্বারা মীমাংসিত হইবে। বিবীত ( গবাদিপ্রচারভূমি ), স্থল ( ছিন্ন ও অপনীততৃণ পরিষ্কার-ভূমি ), কেদার ( শালিক্ষেত্রাদি ), ষণ্ড ( কদলীপ্রভৃতির বন ), খল ( ধান্যবপনের স্থান ), বেশ্ম ( গৃহ ) ও বাহনকোষ্ঠ ( গবাশ্বাদির পানপাত্রভূমি )—এইগুলি লইয়া বিবাদ উপস্থিত হইলে ইহাদিগের মধ্যে পূর্ব্বপূর্ব্বটি পরপরটির নিমিত্ত কোন বাধা সহিবে না অর্থাৎ বিবাদনির্ণয়ে উত্তরটির অপেক্ষায় পূর্ব্বটির প্রাধান্য রক্ষিত হওয়া চাই।

ব্রহ্মারণ্য ( ব্রাহ্মণগণের বাসযোগ্য অরণ্য ), সোমারণ্য, দেবস্থান, যজনস্থান ( যজ্ঞস্থান ) ও পুণ্যস্থান ব্যতীত আর সমস্ত ভূভাগই স্থলপ্রদেশ ( অর্থাৎ ক্ষেত্র-যোগ্য প্রদেশ ) বলিয়া পরিজ্ঞাতব্য।

কেহ নিজের আধার ( জলখাত ), পরিবাহ ( জলানয়ন-প্রণালী ) ও কেদারের ( শালিধান্যাদির ক্ষেত্রের ) উপভোগদ্বারা, অন্যের ক্ষেত্রে উপ্ত ধান্যবীজের হানি ঘটাইলে, তাহাকে উপঘাত অনুসারে ( ক্ষতিপূরণার্থ ) ধান্যমূল্য দিতে হইবে। কেদার, আরাম ( বাগান ) ও সেতুবন্ধ, ( সীমাবন্ধ, অথবা ভূম্যাদির জন্য বদ্ধ তড়াগাদি ) সম্বন্ধে পরস্পরের মধ্যে উপঘাতজনিত বিবাদ উপস্থিত হইলে, হিংসাকারী ব্যক্তিকে ক্ষতির মূল্যের দ্বিগুণ মূল্য দণ্ড দিতে হইবে।

উত্তরকালে উৎপন্ন নীচ ( ভূমিস্থিত ) তড়াগদ্বারা সিক্ত কেদার ( পূর্ব্বকালে উৎপন্ন ) উপরি ( ভূমিতে স্থিত ) তড়াগের জলদ্বারা প্লাবিত বা পূরিত হইতে পারিবে না। ( পরে নিবিষ্ট ) উপরি ( ভূমিতে অবস্থিত ) তড়াগ, ( পূর্ব্বসিদ্ধ ) নীচ ( ভূমিতে স্থিত ) তড়াগে জলপ্রবাহের স্রুতির বাধা উৎপাদন করিতে পারিবে না। কিন্তু, সেই নীচস্থিত তড়াগ যদি গত তিন বৎসর যাবৎ কৃষিকর্ম্মে জলদ্বারা সহায়তা না করিয়া থাকে, তাহা হইলে এই বিধি খাটিবে না ( অর্থাৎ নীচ তড়াগে জলপূরের স্রাব বারিত হইতে পারে )। এই বিধির অতিক্রমকারীর উপর প্রথমসাহসদণ্ড বিহিত হইবে। এবং দণ্ডরূপে অপরাধীর তড়াগ হইতে জল সরাইয়া দিতে পারা যাইবে।

যে সেতুবন্ধ গত পাঁচ বৎসর পর্য্যন্ত উপরতকর্ম্মা রহিয়াছে ( অর্থাৎ কোনও কৃষ্যাদি কার্য্যে ব্যবহৃত হয় নাই ), সেই সেতুবন্ধে স্বামিত্ব লুপ্ত বা নষ্ট হইবে। কিন্তু, যদি কোনও আপদের ( পরচক্রের আক্রমণাদির ) জন্য ইহা উপেক্ষিত রহিয়া থাকে, তাহা হইলে ইহার স্বামিত্ব লোপ পাইবে না।

যদি কোন ব্যক্তি তড়াগ ও সেতুবন্ধের নূতন নির্ম্মাণ করে, তাহা হইলে সে পাঁচ বৎসরব্যাপী **পরিহার** বা করমোক্ষ ভোগ করিতে পারিবে। আর যদি ( পূর্ব্বতন তড়াগাদি ) ভগ্ন হইয়া গেলে বা পরিত্যক্ত হইলে, কেহ সে-গুলির নব সংস্কার করে, তাহা হইলে সেই সংস্কারক চারি বৎসরের জন্য পরিহার বা করমোক্ষ ভোগ করিতে পারিবে। তৃণস্তম্বাদির ছেদনাদিদ্বারা স্থলাদির নবপ্রবর্ত্তনহেতু তিন বৎসরের জন্য পরিহার বা করমোক্ষ কেহ ভোগ করিতে পারিবে। কোন স্থলপ্রদেশের স্বামিত্বের আধান রাখা হইলে, বা ইহার বিক্রয় করা হইলে, আধান-রক্ষক বা ক্রেতা দুই বৎসরের জন্য পরিহার বা করমোক্ষ ভোগ করিতে পারিবে।

যে-সব কেদার ( শালিধান্যাদির ক্ষেত্র ), আরাম ( বাগান ) ও ষণ্ডবাপ ( কদলীপ্রভৃতির বাপস্থান ), খাত হইতে প্রবর্ত্তিত জল, নদীর জল

নদীসেতুবন্ধের জল, কিংবা তড়াগের জলদ্বারা নিষ্পাদিতশস্য হয়, তাহা অধিকশস্যপ্রকার-নিষ্পাদক ও অধিকভাগদায়কের নিকট, অথবা অন্য কোন কর্ম্মণ্য কৃষকের নিকট যথোপকারভাবে ( অর্থাৎ উৎপন্ন ফলোদয়ের যথাযথ ভাগদানের চুক্তিতে ) ( কৃষ্যাদির জন্য ) দেওয়া যাইতে পারে।

যাহারা কোন ক্ষেত্রাদি সম্বন্ধে **প্রক্রয়োপভোক্তা** ( অর্থাৎ ইহা খরিদ করিয়া উপভোগকারী ), বা **অবক্রয়োপভোক্তা** ( অর্থাৎ ক্ষেত্র ফলযুক্ত হউক বা না হউক, এতাবৎ ফল ক্ষেত্রস্বামীকে নিয়তই দিবে এই চুক্তিতে উপভোগকারী ), বা **অধ্যুপভোক্তা** ( অর্থাৎ ক্ষেত্রাদি বন্ধক রাখিয়া উপভোগকারী ), বা **ভাগোপভোক্তা** ( অর্থাৎ ক্ষেত্রে উৎপন্ন শস্যের ভাগ বা অংশবিশেষদানের চুক্তিতে উপভোগকারী ), বা **নিস্পৃষ্টোপভোক্তা** ( অর্থাৎ যতখানি ভাগ পারিবে ততখানি দিবে—এই চুক্তিতে উপভোগকারী ), —তাহারা ক্ষেত্র তড়াগাদির উপঘাতাদির প্রতিবিধান করিবে। যদি তাহারা ( উপঘাতাদির ) প্রতীকার না করে, তাহা হইলে তাহারা ক্ষতির মূল্যপরিমাণের দ্বিগুণ অর্থদণ্ড দিবে।

নিজের **বার** বা পর্য্যায় উপস্থিত না হইলেও, যে-ব্যক্তি সেতু হইতে ( ক্ষেত্রাদি সেকের জন্য ) জল খুলিয়া নিবে, তাহার ৬ পণ দণ্ড হইবে; এবং অন্যের বার বা পর্য্যায় উপস্থিত হইলেও, যে-ব্যক্তি তাহাকে প্রমাদবশতঃ জল নিতে বাধা দিবে তাহারও সেই ( ৬ পণ ) দণ্ডই হইবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে
বাস্তুকের অন্তর্গত বাস্তুবিক্রয়-নামক নবম অধ্যায়
( আদি হইতে ৬৬ অধ্যায় ) সমাপ্ত।

# দশম অধ্যায়

## ৬১ম-৬২ম প্রকরণ—বাস্তুক ; তদন্তর্গত বিবীত ও ক্ষেত্রপথের হিংসা এবং সময় বা নিয়মের অকরণ

( কৃষি- ) কর্ম্মের উপযোগী পূর্ব্বানুবৃত্ত জলমার্গরোধকারীর এবং নূতন করিয়া অনুচিত তদ্রূপ জলমার্গনির্ম্মাণকারীর উপর প্রথমসাহসদণ্ড বিহিত হইবে।

যে পুরুষ পরের ভূমিতে সেতু ( জলবন্ধ ), কূপ, পুণ্যস্থান, চৈত্য ও দেবগৃহ নির্ম্মাণ করাইবে, বা পূর্ব্বানুবৃত্ত ( অর্থাৎ পূর্ব্বপুরুষদ্বারা ধর্ম্মার্থে বিসৃষ্ট ) ধর্ম্মসেতু ( অর্থাৎ সেতুকূপাদি ) বন্ধক রাখিবে বা বিক্রয় করিবে, কিংবা ইহার আধান ও বিক্রয় করাইবে, তাহার উপর মধ্যমসাহসদণ্ড বিহিত হইবে ; এবং ইহার সাক্ষীদিগকে উত্তমসাহসদণ্ড দিতে হইবে। কিন্তু, সেই সব সেতুকূপাদি ভাঙ্গিয়া যাওয়ায় যদি মালিককর্তৃক পরিত্যক্ত হইয়া থাকে, তাহা হইলে তৎসম্বন্ধে এই বিধি খাটিবে না।

( কোন সেতুকূপাদির ) মালিক না থাকিলে, গ্রামবাসীরা বা ( অগ্রামবাসী ) পুণ্যশীল ব্যক্তিরা সে-গুলির সংস্কার করাইতে পারিবেন।

রাস্তার প্রমাণ কতখানি হওয়া উচিত এই বিষয়টি দুর্গনিবেশ-প্রকরণে ( দ্বিতীয় অধিকরণের চতুর্থ অধ্যায়ে ) ব্যাখ্যাত হইয়াছে। কোন ব্যক্তি ক্ষুদ্রপশু ও মনুষ্যের জন্য ব্যবহৃত পথ রোধ করিলে, তাহাকে ১২ পণ দণ্ড দিতে হইবে। ( গবাশ্বাদি ) মহাপশুর পথ রোধ করিলে, তাহাকে ২৪ পণ দণ্ড দিতে হইবে। হস্তী ও ক্ষেত্রের পথ রোধ করিলে, তাহাকে ৫৪ পণ দণ্ড দিতে হইবে। সেতু ও বনের পথ রোধ করিলে তাহার উপর ৬০০ পণ দণ্ড বিহিত হইবে। শ্মশান ও গ্রামের পথ রোধ করিলে, তাহার ২০০ পণ দণ্ড হইবে। দ্রোণমুখের পথ রোধ করিলে, তাহার দণ্ড হইবে ৫০০ পণ। স্থানীয়, রাষ্ট্র ও বিবীতের পথ ( মতান্তরে, 'স্থানীয়' ও রাষ্ট্রে বা জনপদে নিবেশিত বিবীতের পথ—এইরূপ ব্যাখ্যা ) রোধ করিলে, তাহার উপর ১০০০ পণ দণ্ড বিহিত হইবে। যদি উক্ত সব পথের অতিকর্ষণ ঘটায় ( অর্থাৎ রাস্তাগুলির একদেশ অপহরণ করিয়া ইহাদের প্রমাণ কমাইয়া ফেলে ) তাহা হইলে ( অপরাধীর উপর ) পূর্ব্বোক্ত

দণ্ডসমূহের চতুর্থাংশ দণ্ড বিহিত হইবে। এবং সেই সব পথে কৃষিকার্য্য করাইলে পূর্ব্বোক্ত দণ্ডসমূহই বিহিত হইবে।

বীজবপনসময়ে যদি কোন ক্ষেত্রস্বামী তাহার ক্ষেত্র (কোন কর্ষককে কৃষিকার্য্যের জন্য) অর্পণ না করে, কিংবা কেহ যদি ক্ষেত্র কর্ষণ করিবে বলিয়া স্বীকার করিয়াও ক্ষেত্র ত্যাগ করে, তাহা হইলে এইরূপ অপরাধীর ১২ পণ দণ্ড হইবে। কিন্তু, যদি এই (ক্ষেত্রের অনর্পণ ও ত্যাগ) (ক্ষেত্রের) কোনরূপ দোষ, উপনিপাত (রাজা বা চৌরাদির উপদ্রব) ও অবিষহ্য বিষয়ের (মহা-রোগাদির) কারণে ঘটিয়া থাকে, তাহা হইলে উক্ত দণ্ড বিহিত হইবে না।

যাহারা করদায়ক, তাহারা অন্য করদায়কের নিকটই (নিজ ক্ষেত্রাদির) আধান ও বিক্রয় করিতে পারিবে। যাহারা **ব্রহ্মদেয়ের** (অর্থাৎ ব্রাহ্মণভোগ্য ক্ষেত্রাদির) ভোগ করেন, তাহারা অপর ব্রহ্মদেয় ভোগকারীর নিকট (তথাবিধ ক্ষেত্রাদির) আধানও বিক্রয় করিতে পারিবে। এই বিধির ব্যতিক্রমে, তাহাদিগকে প্রথমসাহসদণ্ড দিতে হইবে। যে করদায়ী পুরুষ অকরদায়ী গ্রামে (নিবাসার্থ) প্রবেশ করে, তাহাকেও উক্ত দণ্ড (অর্থাৎ প্রথমসাহসদণ্ড) দিতে হইবে।

আর যদি (সেই করদায়ী পুরুষ) করদায়ী গ্রামে (নিবাসার্থ) প্রবেশ করে, তাহা হইলে (নিবাসের) গৃহ ব্যতীত, অন্য সব দ্রব্যে (ধান্যচতুষ্পদাদিতে) তাহার **প্রাকাম্য** বা স্বামিত্ব অক্ষুণ্ণ থাকিতে পারিবে। কিন্তু, উচিত বুঝিলে (ক্ষেত্র-বিক্রেতা) তাহাকে গৃহও দিতে পারে।

যদি কেহ তাহার অনাদেয় (অর্থাৎ অসংস্কৃত) ক্ষেত্রাদি অকৃষ্ট অবস্থায় রাখে, তাহা হইলে অন্য ব্যক্তি (সেই ক্ষেত্রাদি) পাঁচ বৎসর পর্য্যন্ত স্বয় উপভোগ করিয়া পূর্ব্বস্বামীকে ফিরাইয়া দিতে পারিবে, কিন্তু, সেই ক্ষেত্রাদির সংস্কার জন্য সে (ব্যয়সাধ্য) যে-সব প্রয়াস করিয়াছে, তাহার মূল্য (মালিকের নিকট হইতে) গ্রহণ করিতে পারিবে।

(ব্রহ্মদেয়ভোগী প্রভৃতি যাহারা) অকরদ, তাহারা অন্যত্র বাস করিলেও (নিজ নিজ ভূম্যাদির) ভোগস্বত্ব রক্ষা করিতে পারিবে।

গ্রামের কার্য্যজন্য যদি **গ্রামিক** (বা গ্রামমুখ্য) দেশান্তরে যাইতে বাধ্য হয়েন, তাহা হইলে (উপজীবিকার জন্য) সেই গ্রামে বাসকারী লোকেরা পালা-ক্রমে তাঁহার অনুগমন করিবে। তাহারা যদি তাঁহার অনুগমন না করে, তাহা হইলে তাহাদিগের প্রত্যেককে প্রতিযোজনের জন্য ১½ পণ দণ্ড দিতে হইবে।

যদি গ্রামিক বা গ্রামমুখ্য, চোর ও পরদাররত লোক ছাড়া অন্য লোককে গ্রাম হইতে তাড়াইয়া দেন, তাহা হইলে তাঁহাকে ২৪ পণ দণ্ড দিতে হইবে এবং সেই অপরাধের জন্য গ্রামবাসীদিগের সকলকে মিলিয়াও উত্তমসাহসদণ্ড দিতে হইবে।

(গ্রামিকদ্বারা) গ্রাম হইতে নিষ্কাসিত ব্যক্তির, গ্রামে পুনঃ প্রবেশের দণ্ডবিধি, অধিগম বা পরগৃহাভিগমনবিষয়ে উক্ত দণ্ডবিধিদ্বারা বুঝিয়া লইতে হইবে।

প্রত্যেক ১০০ ধনুঃ-পরিমিত স্থানের পর পরই, শিলা বা দারুনির্ম্মিত স্তম্ভদ্বারা গ্রামের চতুষ্পার্শ্বে প্রাকার রচনা করাইতে হইবে।

পশুদিগের সঞ্চার ও খাদনার্থ (গ্রামবাসীরা) বিবীত (তৃণস্তম্বজলযুক্ত স্থান), মালভূমি (উন্নতভূমি) ও বনভূমি ব্যবহার করিতে পারিবে।

(বিবীতাধ্যক্ষেরা), বিবীতে (চরিয়া) যে সব উষ্ট্র ও মহিষ তৃণাদি ভক্ষণের পর (মালিকের ঘরে) ফিরিয়া যায় তাহাদের প্রত্যেকের বিবীত চরণমূল্যরূপে $\frac{১}{৪}$ পণ করিয়া কর সংগ্রহ করিবেন। গরু, ঘোড়া ও গাধার জন্য $\frac{১}{৮}$ পণ লইতে হইবে। (এবং) অন্যান্য ছোট পশুর জন্য $\frac{১}{১৬}$ পণ গৃহীত হইবে।

যদি (উক্ত পশুগুলি বিবীতে) ভক্ষণ করিয়া সেখানেই বসিয়া থাকে, তাহা হইলে উক্ত দণ্ডেরই দ্বিগুণ (অর্থাৎ অর্দ্ধ পণাদি) দণ্ড বিহিত হইবে। আর (যদি পশুগুলি সেই বিবীতেই) বাস করে (অর্থাৎ রাত্রিতেও থাকে), তাহা হইলে দণ্ডের পরিমাণ চতুর্গুণ হইবে। কিন্তু **গ্রামদেবতার** নামে (কৃতোৎসর্গ) বৃষ, বা যে-ধনুর প্রসবান্তে দশ দিবস অতিক্রান্ত হয় নাই সে ধনু, উক্ষা (বৃদ্ধ ষাঁড়) ও বীর্য্যসেচক বৃষসম্বন্ধে উক্ত দণ্ড বিহিত হইবে না।

(যদি কোন গৃহস্বামীর উষ্ট্রমহিষাদি পশু) অন্যের (ক্ষেত্রজাত) শস্য ভক্ষণ করে, তাহা হইলে সমগ্র ক্ষেত্রে নিষ্পাদ্যমান ফলের পরিমাণের পর্য্যালোচনা করিয়া কতখানি শস্যের হানি ঘটিয়াছে, তাহা নির্ণয় করার পরে হানির দ্বিগুণ (শস্য-মালিককে পশুমালিকের দ্বারা) দেওয়াইতে হইবে।

ক্ষেত্রস্বামীকে না জানাইয়া যদি কেহ তাহার ক্ষেত্রে (নিজ পশু) চরায়, তাহা হইলে তাহাকে ১২ পণ দণ্ড দিতে হইবে। (আবার সেখানে) নিজ পশুকে একবারে ছাড়িয়া রাখিলে, তাহাকে ২৪ পণ দণ্ড দিতে হইবে। ক্ষেত্রপালকদিগের (উপরি উক্ত দোষ ঘটিলে) উক্ত দণ্ডসমূহের অর্দ্ধদণ্ড দিতে হইবে (মতান্তরে, 'পালিনাং'—স্থলে 'বালানাং' পাঠ সমীচীন বলিয়া ধৃত হয়,

তখন অর্থ এইরূপ হইবে—'পশুগুলির বয়স যদি কম হয়')। সেই দণ্ডই (অর্থাৎ শস্যভক্ষণের জন্য যে দণ্ড বিহিত আছে, সেই দণ্ডই) (কদলী প্রভৃতির) ষণ্ড (ক্ষেত্র)-ভক্ষণেও বিহিত হইবে। **বাট** বা বৃতি (বেড়া) ভাঙ্গিয়া ক্ষেত্রে প্রবেশের জন্যও পূর্ব্বোক্ত দণ্ডের দ্বিগুণ দণ্ড বিহিত হইবে। গৃহ, খলভূমি (ধান্যবপনের স্থান) ও ধান্যের বলয় বা গোলারাশিতে অবস্থিত ধান্য ভক্ষণের জন্যও সেই দণ্ড (অর্থাৎ পূর্ব্বোক্ত দণ্ডের দ্বিগুণ দণ্ড) বিহিত হইবে। (উক্ত সর্ব্ববিধ অবস্থাতেই) নষ্ট ধান্যাদির (নিষ্ক্রয়রূপ) প্রতীকারও (অর্থাৎ ক্ষতিপূরণ) বিধান করিতে হইবে।

অভয়বনের মৃগেরা (অর্থাৎ যে-মৃগেরা এমন আশ্রমাদির বনে চরে যেখানে ইহারা প্রপীড়িত বা হতাহত হয় না) অন্যের ক্ষেত্রে ভক্ষণার্থ ধরা পড়িলে মৃগস্বামীকে জানাইয়া সেই মৃগদিগকে তেমনভাবে প্রতিষেধ বা বারণ করিতে হইবে, যাহাতে ইহারা কোনপ্রকার বধ বা অন্যপ্রকার আঘাত প্রাপ্ত না হয়।

পশুসমূহকে রশ্মি বা রজ্জু ও প্রতোদ (চাবুক বা যষ্টি)-দ্বারা (শস্যভক্ষণাদি হইতে) বারিত করিতে হইবে। যদি অন্যপ্রকারে ইহাদিগের উপর হিংসা করা হয়, তাহা হইলে অপরাধীকে দণ্ডপারুষ্য-প্রকরণে উক্ত দণ্ড ভোগ করিতে হইবে। কিন্তু, যেসব পশু বারণকারীর প্রতি আক্রমণার্থ উন্মুখ হয়, কিংবা পূর্ব্বেও যে-সব পশু অন্যের হিংসা করিয়াছে বলিয়া দেখা বা জানা গিয়াছে, ইহাদিগকে সর্ব্ব-প্রকার (অর্থাৎ বন্ধন ও অবরোধনাদি) উপায়দ্বারা দমিত করা যাইতে পারে। এই পর্য্যন্ত ক্ষেত্র ও পথের হানিবিষয়ক বিধি বর্ণিত হইল।

যদি কোন কর্ষক বা কৃষক গ্রামজনসমুদায়ের কার্য্য অঙ্গীকার করিয়া সেই কার্য্য অনুষ্ঠান না করে, তাহা হইলে সমগ্র গ্রামই তাহার উপর বিহিত দণ্ডের অর্থাদি গ্রহণ করিবে (অর্থাৎ রাজসরকারে সেই দণ্ড জমা দেওয়া হইবে না)। যদি সেই কর্ষক সমুদায়কার্য্য না করে, তাহা হইলে সে তাহার লভ্য কর্ম্মবেতনের দ্বিগুণ দণ্ড দিবে, (সমুদায়কার্য্যার্থে) যদি সে সকলের দেয় হিরণ্য (নগদ টাকা) বিচার করিয়া নিজের দেয় অংশ না দেয়, তাহা হইলে প্রত্যেকের দেয় অংশের দ্বিগুণ হিরণ্য তাহাকে দণ্ডরূপে দিতে হইবে; আবার প্রবহণে বা গোষ্ঠী-ভোজনাদিতে ভক্ষ্য ও পেয় দ্রব্যের নিজ অংশ না দিলে তাহাকে দ্বিগুণ অংশ দিতে হইবে।

গ্রামের সার্ব্বজনিক প্রেক্ষাতে (অর্থাৎ দর্শনযোগ্য নাটকাদিতে) যে ব্যক্তি তাহার নিজের দেয় অংশ (বা চাঁদা) না দিবে, সে নিজের স্বজন লইয়া

সেই দৃশ্যাদি দেখিতে পারিবে না। যদি কেহ প্রচ্ছন্নভাবে থাকিয়া (গীতাদি) শ্রবণ করে, বা (নাটকাদি) দর্শন করে, এবং যদি কেহ সকলের হিতকর কার্য্যে (স্বদেয়াংশ না দিয়া) প্রতিবন্ধ উৎপাদন করে, তাহা হইলে তাহাকে স্বদেয় অংশের দ্বিগুণ অর্থ দণ্ডরূপে দিতে হইবে।

যদি (গ্রামের) যে কোন এক ব্যক্তি সকলের হিতকর কোন কথা বলেন, তাহা হইলে (সকল সাময়িককেই) তাঁহার আজ্ঞা মানিয়া চলিতে হইবে। না মানিলে, অপরাধীর ১২ পণ দণ্ড হইবে। অথবা, সেই (সর্ব্বজনের হিতকথার) বক্তাকে যদি (অন্য সাময়িকেরা) একত্র মিলিত হইয়া উপহত বা হত করে, তাহা হইলে তাহাদিগের প্রত্যেকের উপর, উক্ত আজ্ঞার অকরণজনিত অপরাধে বিহিত দণ্ডের দ্বিগুণ (অর্থাৎ ২৪ পণ) দণ্ড বিহিত হইবে। আর সাক্ষাৎ ঘাতকদিগের উপর সেই দণ্ডই অধিক পরিমাণে প্রযুজ্য হইবে।

উক্ত সাময়িকগণের মধ্যে ব্রাহ্মণজাতীয় লোক হইতে আরম্ভ করিয়া তৎক্রমে, অলঙ্ঘ্যবচনস্বরূপ জ্যেষ্ঠতা নিয়মিত বা ব্যবস্থাপিত হওয়া উচিত। সাময়িকদিগের (অর্থাৎ এক কার্য্যে মিলিত হইয়া কর্ম্মকারীদিগের) মধ্যে যাঁহারা ব্রাহ্মণ, তাঁহাদিগের মধ্যে যাঁহারা প্রবহণ বা প্রীতিভোজনাদি ক্রিয়াতে যোগদান করিতে অনিচ্ছুক, তাঁহারা (নিজদেয়াংশ) না-ও দিতে পারেন। (ইচ্ছা হইলে) তাঁহারা নিজ অংশভার গ্রহণ করিতে (অর্থাৎ অর্থসাহায্যাদি দিতে) পারেন।

উক্ত বিধিদ্বারা দেশ, জাতি ও কুলসংঘের সময় বা নিয়মের উল্লঙ্ঘনের বিধিও ব্যাখ্যাত হইল বলিয়া বুঝিতে হইবে।

যে-সব সাময়িকেরা (একত্র মিলিত হইয়া) দেশহিতকর সেতু (জলবন্ধ), পথে একসঙ্গে (কোনও দেশহিতকর কার্য্য করার জন্য) সঞ্চরণ, গ্রামের শোভা ও (গ্রামের) রক্ষা বিধান করিবে, রাজা তাহাদিগের প্রিয় ও হিতাচরণ করিবেন ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে বাস্তুকের অন্তর্গত বিবীত ও ক্ষেত্রপথের হিংসা ও সময়ের বা নিয়মের অকরণ-নামক দশম অধ্যায় (আদি হইতে ৬৭ অধ্যায়) সমাপ্ত।

# একাদশ অধ্যায়

## ৬৩শ প্রকরণ—ঋণগ্রহণ

১০০ পণ ( ঋণ লইলে ) ইহার মাসিক **বৃদ্ধি** বা সুদ ১¼ পণ স্থির হইলেই, ইহা ধর্ম্মসঙ্গত হইবে। ( পণ্যাদির ক্রয়বিক্রয় ) ব্যবহারের প্রয়োজনে, বৃদ্ধি বা সুদ প্রতি একশত পণে মাসিক ৫ পণ হইতে পারে। কান্তার বা দুর্গমপথে যাহারা কারবারাদি করে, তাহাদের মধ্যে বৃদ্ধি বা সুদের হার পণশতে মাসিক ১০ পণ হইতে পারে। যাহারা সমুদ্রপথে যাতায়াত করিয়া কারবারাদি করে, তাহাদের মধ্যে বৃদ্ধি বা সুদের হার পণশতে মাসিক ২০ পণ হইতে পারে।

কেহ যদি উক্ত বৃদ্ধি বা সুদের নির্দ্দিষ্ট হারের অধিক বৃদ্ধি বা সুদ নেয়, বা অন্যকে তাহা লইতে প্রযোজিত করে, তাহা হইলে তাহার উপর প্রথমসাহসদণ্ড বিহিত হইবে। এইরূপ সুদগ্রহণ-ব্যাপারে যাহারা সাক্ষী, তাহাদের প্রত্যেকের উপর প্রথমসাহসদণ্ডের অর্দ্ধাংশ দণ্ডরূপে বিহিত হইবে।

রাজা যদি **ধনিক** ( উত্তমর্ণ ) ও **ধারণিক** ( অধমর্ণ )—এই উভয়ের যোগ ও ক্ষেমবহনে ( ব্যসনাদি কারণবশতঃ ) অসমর্থ হয়েন, তাহা হইলে তাহারা পরস্পরের চরিত্র বা বৃত্ত বিচার করিয়া ঋণব্যবহার করিবে।

বৃদ্ধির জন্য ধান্য প্রযুক্ত হইলে ( অর্থাৎ কাহাকেও ধান্য ধার দেওয়া হইলে ), ইহার বৃদ্ধি বা সুদ শস্যনিষ্পত্তি বা শস্যফলের পরিপাক হওয়া পর্য্যন্ত ½ অর্দ্ধগুণের অধিক হইতে পারিবে না ( অর্থাৎ ১ মণ ধান্য ঋণরূপে গ্রহণ করিলে ১½ মণ ধান্য শোধ দিতে হইবে )। তাহার পরে ( অর্থাৎ শস্যনিষ্পত্তিকালের পরে ) মূল-ধান্যের বৃদ্ধি বা সুদ মূল্যদ্বারা ( অর্থাৎ আসল ও সুদ একত্রিত ১½ গুণে পরিণত হইলে ইহার মূল্য নির্দ্ধারণ করিয়া তদুপরি ) নির্দ্ধারিত হইয়া বাড়িবে (ধান্যের স্বরূপতঃ আর বৃদ্ধি গণিত হইবে না, ইহার মূল্যের উপর বৃদ্ধি ধৃত হইবে )। ( যদি বিক্রীত ধান্যাদির নগদ মূল্য না দিয়া ক্রেতা ইহা মজুত রাখিয়া ক্রমশঃ বিক্রয় করিয়া দ্রব্যের মূল্য সুদসহ আদায় করিতে চাহে, এমত অবস্থায় ) প্রক্ষিপ্ত বা মজুত করিয়া রক্ষিত ধান্যের বৃদ্ধি বা সুদ উদয়ের ( অর্থাৎ বিক্রয় হইতে প্রাপ্ত লাভের ) অর্দ্ধ পর্য্যন্ত ধরা যাইতে পারে। এই বৃদ্ধি যদি ( সময়ে পরিশোধিত না হইয়া ) জমা অবস্থায় পতিত থাকে, তাহা হইলে ইহা প্রতিবর্ষে একবার সম্পূর্ণভাবে ( হিসাবনিকাশদ্বারা ) দেয় হইবে।

বহুদিন প্রবাসে থাকিয়া, বা জড়ভাবাপন্ন হইয়া, কেহ ঋণ শোধ না করিতে পারিলে—( অনেক দিন পরে তাহা শোধিত হইলেও ) সেই **অধমর্ণ** মূল্যের ( আসল ধান্যাদিমূল্যের ) দ্বিগুণ পর্য্যন্ত দিতে বাধ্য থাকিবে। যে ব্যক্তি (পূর্ব্বে) সুদের কথা নির্ণয় না করিয়া সুদপ্রাপ্তি সাধন করিতে চায়, বা ( কম সুদের কথা নির্দ্ধারিত করিয়াও পরে ) সুদের হার বাড়াইতে চায় বা সুদমিশ্রিত করিয়া মূল্য বা আসল টাকার কথা অধমর্ণকে শুনাইয়া দেয়, সেই **উত্তমর্ণ** ব্যক্তির উপর মূলধনের চতুর্গুণ দণ্ড বিহিত হইবে। ( অল্প ধার দিয়া, অধিক দেওয়া-রূপ ) তুচ্ছ কথা সাক্ষিদ্বারা শ্রাবিত হইলে, সেই সাক্ষীর উপর ( শ্রাব্যমাণ ) অভূত ( মিথ্যাভূত ) ধনের চতুর্গুণ দণ্ড বিহিত হইবে। এই দণ্ডের তিন ভাগ আদায়কারী ( অধমর্ণ ) দিতে বাধ্য থাকিবে এবং অবশিষ্ট এক ভাগ প্রদানকারী ( উত্তমর্ণ ) দিতে বাধ্য থাকিবে।

কোন বালক ( অর্থাৎ অপ্রাপ্তব্যবহার বালক ) যদি ( দ্বাদশবর্ষাদি ) দীর্ঘ-কালব্যাপী যজ্ঞে, কিংবা ব্যাধির আক্রমণে, অথবা গুরুকুলে ( অধ্যয়নার্থ ) উপরুদ্ধ থাকে, কিংবা কোন লোক ( বালক না হইয়াও ) যদি অসার ( অর্থাৎ লোকযাত্রায় অশিক্ষিত ; মতান্তরে, নিঃস্ব ) হয়, তাহা হইলে তাহাদের উপর পতিত ঋণ বৃদ্ধি বা সুদের যোগ্য হইবে না। ঋণ ( অধমর্ণ-কর্ত্তৃক সম্পূর্ণভাবে ) মুচ্যমান হইলেও, যদি উত্তমর্ণ তাহা গ্রহণ না করে, তাহা হইলে সেই উত্তমর্ণের উপর ১২ পণ দণ্ড বিহিত হইবে। যদি কোন কারণবশতঃ উত্তমর্ণ সেই ঋণ শোধিত বলিয়া গ্রহণ না করে, তাহা হইলে সেই ঋণের টাকা বৃদ্ধি বা সুদশূন্য অবস্থায় অন্য কোন ( স্থেয় বা মধ্যস্থ ) ব্যক্তির নিকট গচ্ছিত থাকিবে।

যদি উত্তমর্ণ বা ধনিক দশ বৎসর পর্য্যন্ত নিজদত্ত ঋণ উপেক্ষা করিয়া থাকে, তাহা হইলে ( অধমর্ণের নিকট হইতে ) সেই ঋণ আদায় করার অধিকার তাঁহার আর থাকিবে না ; কিন্তু, যদি এই ঋণের ধন কোন বালক, বৃদ্ধ, ব্যাধিগ্রস্ত, বিপদ্গ্রস্ত, প্রবাসে গত, দেশত্যাগী ও রাজ্যবিভ্রম বা রাজ্যবিপ্লবগ্রস্ত ব্যক্তিদিগের প্রাপ্য হয়, তাহা হইলে তাহারা দশ বৎসর অতীত হইয়া গেলেও সেই ধন আদায় করিতে পারিবে।

মৃত ( অধমর্ণ ) ব্যক্তির পুত্রগণ পিতার ঋণ ( সুদ সহ আসল ধন ) শোধ দিতে বাধ্য হইবেক। অথবা, মৃতব্যক্তির সম্পত্তি যে-সব দায়ভাগীরা লাভ করিবে তাহারা, এবং যাহারা সেই ঋণের সহগ্রাহী ( অর্থাৎ যাহারা নিজ নিজ দায়িত্বে একত্র হইয়া ঋণ গ্রহণ করিয়াছে ) তাহারা, কিংবা যাহারা ঋণের ধনের

জন্য প্রতিভূ ( জামীন ) তাহারা—ঋণ শোধ দিতে বাধ্য হইবেক। ( ঋণশোধ-বিষয়ে ) অন্য কোন প্রকার **প্রাতিভাব্য** ( অর্থাৎ জামীন হওয়া ) খাটিবে না। বালকের প্রাতিভাব্য অসার বা বলহীন বলিয়া বিবেচ্য। কিন্তু, যে ঋণের পরিশোধ-জন্য কোন স্থানবিশেষ বা কালবিশেষের নির্দ্দেশ নাই, মৃত ব্যক্তির সম্পত্তিগ্রহণকারী পুত্র, পৌত্র বা অন্য দায়াদ তাহা দিতে বাধ্য থাকিবে।

কেহ ( কাহারও পক্ষে ) জীবনবিষয়ে, বিবাহবিষয়ে ( অর্থাৎ স্ত্রীধনাদি-বিষয়ে ) ও ভূমিবিষয়ে ( অর্থাৎ ভূমির ক্রয়বিক্রয়বিষয়ে ), দেশ ও কালবিশেষের অনির্দ্দেশ সহকারে জামীনের কার্য্য গ্রহণ করিলে, ( তাহার অভাবে ) তাহার পুত্র ও পৌত্রগণ ( সর্ব্বদা ও সর্ব্বত্র পরিশোধ-জন্য ) তাহা ( সেই প্রাতিভাব্য ) রক্ষা করিতে বাধ্য থাকিবে।

কোন ধারণিক বা অধমর্ণ একাধিক ব্যক্তির নিকট ঋণ করিয়া থাকিলে তাহার বিরুদ্ধে দুইজন ধনিক বা উত্তমর্ণ যুগপৎ অভিযোগ করিতে পারিবে না; কিন্তু অধমর্ণ যদি বিদেশে প্রস্থান করে, তাহা হইলে এই বিধি খাটিবে না ( অর্থাৎ তাহার বিরুদ্ধে দুইজন উত্তমর্ণ একসময়ে অভিযোগ করিতে পারিবে )। বহু প্রকার ঋণসমবায়ে গৃহীত ঋণের পৌর্ব্বাপর্য্য অনুসারে অধমর্ণ ইহা শোধ করিবে, অথবা সর্ব্বাগ্রে রাজার ও শ্রোত্রিয় ব্রাহ্মণের প্রাপ্য ঋণ শোধ করিবে।

স্বামী ও স্ত্রী, পিতা ও পুত্র, এবং অবিভক্ত ( অর্থাৎ একান্নবর্ত্তী ) ভ্রাতৃগণ—ইহাদের পরস্পরকৃত ঋণ অসাধ্য ( অর্থাৎ ইহা ব্যবহারদ্বারা নির্ণীত হওয়ার যোগ্য নহে )।

কৃষকেরা ও রাজপুরুষেরা স্ব স্ব কর্ম্ম করার সময়ে ( কৃত ঋণের জন্য ) গ্রহণযোগ্য বা গ্রেপ্তারযোগ্য নহে। পতির ঋণশোধের জন্য যে স্ত্রী অঙ্গীকার করে নাই সেই স্ত্রীও পতির ঋণের জন্য গ্রেপ্তারযোগ্যা নহে; কিন্তু, ( স্ত্রীপ্রধান ) গোপালক ও **অর্দ্ধসীতিক** ( কৃষিকর্ম্মে সিদ্ধ সীতা-ফলের অর্দ্ধভাগী ) লোকের স্ত্রীরা ( পতির ঋণশোধ অঙ্গীকার না করিলেও ) গ্রহণযোগ্যা বা গ্রেপ্তারযোগ্যা হইতে পারিবে।

আবার স্ত্রীকৃত ঋণের প্রতিবিধান না করিয়া, পতি যদি প্রবাসে চলিয়া যায়, তাহা হইলে সেই পুরুষ ( ঋণশোধের অঙ্গীকারে আবদ্ধ না থাকিলেও ) গ্রহণ-যোগ্য বা গ্রেপ্তারযোগ্য হইতে পারিবে।

( অধমর্ণ, উত্তমর্ণবর্ণিত ঋণ ) স্বীকার করিলে, নির্ণয়ের উত্তম উপায় সিদ্ধ হইল—মনে করা যাইবে। কিন্তু, ঋণ অধমর্ণকর্তৃক অস্বীকৃত হইলে, সাক্ষীরাই

বিবাদনির্ণয়ের প্রমাণ বলিয়া বিবেচ্য; কিন্তু, সাক্ষীরা বিশ্বাসার্হ ও (বাহ্য ও আভ্যন্তর) শৌচযুক্ত, এবং (বাদী ও প্রতিবাদীর ?) অনুমত লোক হওয়া চাই এবং তাহারা সংখ্যায় কমপক্ষে তিনজন থাকিবেই। ঋণসম্বন্ধে নির্ণয়জন্য উভয় পক্ষের অনুমত দুই জন সাক্ষীও প্রমাণ হইতে পারে; কিন্তু কখনই কেবল একজন সাক্ষী প্রমাণ বলিয়া গৃহীত হওয়ার যোগ্য নহে।

(সাক্ষ্যদানসম্বন্ধে) শ্যালক, সহায়ক, অন্বর্থী (অর্থীর বা অভিযোক্তার অনুজীবী), ধনিক (উত্তমর্ণ), বৈরী (শত্রু), ন্যঙ্গ (অঙ্গহীন), ও (পূর্ব্বে রাজদণ্ডে) দণ্ডিত ব্যক্তি অনুপযুক্ত (অর্থাৎ ইহারা সাক্ষ্যদানে প্রতিষিদ্ধ)। (পিতা, পুত্র ও অবিভক্ত ভ্রাতারা—) যাহারা ব্যবহারের অনুপযুক্ত বলিয়া পূর্ব্বে নির্দ্দিষ্ট হইয়াছে, তাহারা (মতান্তরে ব্যাখ্যা "সাক্ষীরা বিশ্বাসযোগ্য, শুচি ও অনুমত জন হইবে"—এইভাবে পূর্ব্ববর্ণিত ব্যক্তিরাও যদি ব্যবহারসম্বন্ধে অনভিজ্ঞ হয়, তাহা হইলে তাহারা) এবং রাজা, শ্রোত্রিয় ব্রাহ্মণ, গ্রামভৃতক (সমগ্র গ্রামের বেতনোপজীবী), কুষ্ঠরোগগ্রস্ত, ব্রণাক্রান্ত, পতিত, চণ্ডাল, কুৎসিত কর্ম্মকারী, অন্ধ, বধির, মূক ও অহংবাদী (অহংকারী ব্যক্তি; মতান্তরে ব্যাখ্যা "আমি সাক্ষ্য দিব বলিয়া যে স্বয়ং আগত"), স্ত্রীলোক ও রাজপুরুষেরা সাক্ষ্যদানবিষয়ে প্রতিষিদ্ধ লোক। কিন্তু, ইহারা নিজ নিজ বর্গের (ব্যবহার-নির্ণয়ে) **সাক্ষী** হইতে পারিবে।

পারুষ্য, স্তেয় (চুরি) ও সংগ্রহণে (স্ত্রীলোকের উপর ব্যভিচারে), বৈরী (শত্রু), শ্যালক ও সহায়ক ছাড়া অবশিষ্ট সকলেই সাক্ষী হইতে পারিবে। রহস্যব্যবহারে (গুপ্ত মামলায়) একটি মাত্র স্ত্রীলোক বা একটি মাত্র পুরুষও সাক্ষী হইতে পারিবে, কিংবা একটি উপশ্রোতা (অর্থাৎ সমীপস্থিতিবশতঃ যে বিষয়টা নিজে শুনিয়াছে) ও একটি উপদ্রষ্টা (অর্থাৎ যে হঠাৎ বিষয়টা দেখিয়া ফেলিয়াছে) সাক্ষী হইতে পারিবে; কিন্তু, রাজা ও তাপস এই ব্যাপারে সাক্ষ্য দিতে পারিবেন না।

নিগ্রহের ভয় না থাকায়, (স্বেচ্ছায়) স্বামী ভৃত্যের পক্ষে, ঋত্বিক্ ও আচার্য্য শিষ্যের পক্ষে, ও পিতামাতা পুত্রের পক্ষে সাক্ষ্য দিতে পারিবেন। আবার এই স্বামিপ্রভৃতির পক্ষে ভৃত্যপ্রভৃতিও তাহা করিতে পারিবে। ইহাদিগের পরস্পরের মধ্যে অভিযোগ উপস্থিত হইলে, যদি উত্তমেরা (অর্থাৎ স্বামিপ্রভৃতি) অভিযোগে পরাজিত হয়েন, তাহা হইলে তাঁহারা পরাজিত ধনের দশগুণ (অবর বা অধমদিগকে) দিতে বাধ্য হইবেন; এবং যদি অবর বা অধমেরা

( অর্থাৎ ভৃত্যপ্রভৃতি ) অভিযোগে পরাজিত হয়, তাহা হইলে তাহারা পরাজিত ধনের পাঁচগুণ ( উত্তমর্ণদিগকে ) দিতে বাধ্য হইবে। এই পর্য্যন্ত সাক্ষীর অধিকার ব্যাখ্যাত হইল।

সাক্ষীদিগকে ব্রাহ্মণ, জলকলশ ও অগ্নির সকাশে উপস্থাপিত করিতে হইবে। সেই স্থানে ব্রাহ্মণ-সাক্ষীকে এইরূপ বলিতে হইবে, যথা,—"সত্য কথা বলিবে"। রাজন্য ( বা ক্ষত্রিয় ) ও বৈশ্য-সাক্ষীকে বলিতে হইবে, যথা—, "অন্যথাবাদে, অর্থাৎ যদি সত্য কথা না বল, ( তাহা হইলে ) তোমার ইষ্ট ( যজ্ঞাদি )-ফল ও খাতাদিখননের ফল লাভ করিতে পারিবে না এবং ( ভবিষ্যতে ) তোমাকে ভিক্ষার্থী হইয়া ভিক্ষাপাত্র হস্তে লইয়া শত্রুকুলে যাইতে হইবে।" এবং শূদ্র-সাক্ষীকে বলিতে হইবে, যথা,—"তোমার জন্ম হইতে মরণ পর্য্যন্ত সময়মধ্যে তুমি যে পুণ্যকর্ম্মজনিত ফল অর্জ্জন করিতে আশা কর, তাহা রাজা প্রাপ্ত হইবেন এবং রাজার যত পাপ, তাহা তোমাকে স্পর্শ করিবে। ( অসত্যকথনে ) দণ্ডও অনুযায়ী বা কালান্তরভাবী হইবেই। যথাদৃষ্ট ও যথাশ্রুত বিষয় ( এখন লুক্কায়িত থাকিলেও ) পরে জানিতে পারা যাইবে। তোমরা সকলে একত্র মন্ত্রণা বা পরামর্শ করিয়া সত্যকে উদ্ধার কর।"

তাহারা যদি সাত দিন সময়ের মধ্যে সত্য উদ্ধার করিতে না পারে, তাহা হইলে সেই সপ্তাহের পরে ( প্রতিদিনের জন্য ? ) তাহাদিগের উপর ১২ পণ দণ্ড বিহিত হইবে। তিন পক্ষ অতীত হইয়া গেলে তাহাদিগকে অভিযোগদ্রব্য ( অর্থাৎ দণ্ডসহিত অভিযোগের বিষয়ীভূত ধনাদি ) দিতে হইবে।

সাক্ষীদিগের মধ্যে ভেদ, বা অন্যোন্যের বচনে বিসংবাদ, উপস্থিত হইলে, যে পক্ষে অধিকসংখ্যক শুচি ও অনুমত সাক্ষীরা মত দিবে, সেই পক্ষে ব্যবহারের জয় নির্ণীত হইবে। উভয় পক্ষের সাক্ষীদিগের কথাতে গুণসাম্য লক্ষিত হইলে, উভয়-সম কোন মধ্য প্রকার বা উপায় অবলম্বিত হইবে। ইহাও সম্ভবপর না হইলে, বিসংবাদিত দ্রব্য ( অর্থাদি ) রাজা স্বয়ং অধিকার করিবেন।

অভিযোক্তা যে ধনের জন্য অভিযোগ আনে, সাক্ষীরা যদি তদপেক্ষায় কম ধনের বিষয় বলে, তাহা হইলে যতখানি অতিরিক্ত ধন সে দাবী করে ইহার পাঁচ ( ? ) গুণ রাজাকে দিতে সে বাধ্য হইবে। আর যদি সাক্ষীরা তৎপ্রার্থিত ধনের অপেক্ষায় অধিক ধনের বিষয় বলে, তাহা হইলে অতিরিক্ত ধন রাজা অধিকার করিবেন। অভিযোক্তার মূর্খতায় লেখক যদি ( ঋণগ্রহণকালে ) অন্যথা শ্রবণ করিয়া থাকে, অথবা, সে অন্যথা লিখিয়া থাকে, অথবা লেখকের

কাহারও বন্ধুমরণাদি-জনিত শোকে চিত্তের অন্যথা অভিনিবেশ হইয়া থাকে, তাহা হইলে এই সব বিষয় সম্যক্ বিবেচনা করিয়া সাক্ষীর বাক্যে প্রত্যয় স্থাপন করিয়া ব্যবহার নির্ণীত হইবে।

**উশনাঃ** বা শুক্রাচার্য্যের মতাবলম্বীরা মনে করেন যে ( অভিযোগ-বিষয়ে ) কেবল নিজ মূর্খতার দরুণ সাক্ষীরা পৃথক্ পৃথক্ ভাবে প্রশ্নের উত্তরের সময়ে, দেশ, কাল ও কার্য্যসম্বন্ধে বচনবিসংবাদ ঘটাইলে, তাহাদের উপর প্রথম, মধ্যম ও উত্তম-সাহসদণ্ড প্রযুক্ত হইতে পারিবে।

যদি কূট সাক্ষীরা ( অর্থাৎ কপট সাক্ষীরা ) অর্থ-সম্বন্ধে অসত্য কল্পনা করিয়া বলে, কিংবা সত্য অর্থকে নষ্ট করিয়া ( অর্থাৎ হীন করিয়া ) বলে, তাহা হইলে তাহাদিগকে কল্পিত ও নাশিত অর্থের দশগুণ দণ্ড দিতে হইবে—ইহা **মনুর** মতাবলম্বীরা মনে করেন।

মূর্খতাবশতঃ যাহারা ( সাক্ষ্যদানে ) বিসংবাদ ঘটাইবে, তাহাদিগের উপর বিচিত্র বধদণ্ড বিহিত হইবে—ইহা **বৃহস্পতির** মতাবলম্বীরা মনে করেন।

( কিন্তু, ) **কৌটিল্য** উক্ত মতগুলি সমর্থন করেন না। কারণ, ( তাঁহার মতে ) যে সব সাক্ষী ধ্রুব ( বা নিশ্চিত বিষয়ে বক্তা ) তাহারাই ( আদালতে ) শ্রুত হওয়ার যোগ্য ( ধ্রুবং হি সাক্ষিভিঃ শ্রোতব্যম্"—এইরূপ পাঠান্তরে ব্যাখ্যা—"সাক্ষীরা নিশ্চিত সত্য কথাই শুনিয়া থাকিবে" )। যদি তাহারা সত্য শুনিয়া থাকিলেও ( আদালতে ) অনুপস্থিত হয় ( উক্ত পাঠান্তরানুসারে ব্যাখ্যা—"যদি তাহারা ঠিকভাবে বিষয় না শুনিয়া থাকে" ), তাহা হইলে তাহাদিগের উপর ২৪ পণ দণ্ড বিহিত হইবে। আর যাহারা অধ্রুব সাক্ষী তাহাদিগকে তদর্দ্ধ অর্থাৎ ১২ পণ দণ্ড দিতে হইবে।

যাহারা দেশ ও কাল সম্বন্ধে বেশী দূরে অবস্থিত নহে, এমন ব্যক্তিদিগকে ( অভিযোক্তা ) সাক্ষ্যকার্য্যে আনিবে। আর যাহারা দূরে অবস্থিত, অথবা ( সমীপস্থ হইলেও ) আহূত হইয়া অনাগত, তেমন ব্যক্তিদিগকেও প্রাড্‌বিবাক বা ন্যায়াধীশের আজ্ঞানুসারে ( সে ) সাক্ষ্য দিতে আনাইতে পারিবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে ঋণগ্রহণ-নামক একাদশ অধ্যায় ( আদি হইতে ৬৮ অধ্যায় ) সমাপ্ত।

# দ্বাদশ অধ্যায়

## ৬৪ম প্রকরণ—**উপনিধিবিষয়ক**

ঋণশোধের যে ব্যবস্থা পূর্ব্বে অভিহিত হইয়াছে, **উপনিধি** ( ন্যাস বা নিক্ষেপ অর্থাৎ শিলমোহরযুক্ত বস্ত্রাদিতে আবদ্ধ বস্তু)-সম্বন্ধেও সেই ব্যবস্থা বুঝিতে হইবে। নিম্নবর্ণিত বিভিন্নপ্রকার বিপদ হইতে স্বয়ং ত্রাণ পাইয়াও, উপনিধি-রক্ষককে উপনিধি প্রত্যর্পণ করিতে হইবে না,—যথা, শত্রুসৈন্য ও আটবিকগণদ্বারা দুর্গ ও রাষ্ট্রের বিলোপ ঘটিলে, অথবা প্রতিরোধকারী চোরডাকাতদ্বারা গ্রামের সার্থ বা বণিকসংঘ ও ব্রজের ( পশুব্রাতের ) বিলোপ ঘটিলে, চক্রের ( রাজ্যের কিংবা সেনার ) নাশ ( অথবা, আভ্যন্তরিক ষড়যন্ত্রে নাশ ) ঘটিলে, গ্রামমধ্যে অগ্নি বা জলপ্লাবনের বাধা ঘটিলে, ( অগ্ন্যাদিতে ) অনির্হার্য্য দ্রব্য ব্যতীত নির্হার্য্য ( বাহিরে আনিয়া রক্ষার যোগ্য ) কুপ্যাদি দ্রব্য কতক অংশে বাঁচাইতে পারিয়া কিঞ্চিৎ মোচন করিতে না পারিলে, এবং তৎতৎ দ্রব্যনিচয় অগ্নির জ্বালাদ্বারা বেষ্টিত হইলে ( অর্থাৎ এইপ্রকার অবস্থাবিশেষে উপনিধি প্রত্যর্পণ না করিলেও দোষের হইবে না )।

( দ্রব্যস্বামীর অনুমতি ব্যতিরেকে ) উপনিধিরক্ষক যদি উপনিধি ভোগ করে, তাহা হইলে সে দেশ ও কালের অনুরূপ, ভোগজনিত বেতন বা মূল্য (দ্রব্যস্বামীকে) দিতে বাধ্য থাকিবে। এবং সেই অপরাধে ১২ পণ দণ্ডও তাহাকে ( রাজদ্বারে ) দিতে হইবে। কিন্তু, উপনিহিত দ্রব্যের উপভোগজন্য ইহা নষ্ট হইলে ( হারাইয়া গেলে ) এবং বিনষ্ট হইলে ( সম্পূর্ণ নাশপ্রাপ্ত হইলে ), ভোক্তাকে উপনিধি ফিরাইয়া দিতে হইবে। এবং ( অভিযোগ উপস্থাপিত হইলে ) তাহাকে ২৪ পণ দণ্ডও দিতে হইবে। অন্য কোন কারণে উপনিধি অন্যস্থানে চলিয়া গেলেও, তাহাকে অনুরূপ ( অর্থাৎ ২৪ পণ ) দণ্ড দিতে হইবে। উপনিধিরক্ষক যদি মারা যায়, বা আপদগ্রস্ত হয়, তাহা হইলে ( দ্রব্যস্বামীর পক্ষে ) আর উপনিধি ফিরাইয়া পাওয়ার অভিযোগ চলিবে না।

যদি ( উপনিধিরক্ষক ) উপনিধির আধান, বিক্রয় বা অপলাপ করে, তাহা হইলে তাহাকে উপনিহিত দ্রব্যের মূল্যের $\frac{8}{4}$ অংশ দিতে হইবে ( ৺গণপতি শাস্ত্রীর মতে অনুবাদ—"উপনিধাতাকে উপনিহিত দ্রব্যমূল্যের চতুর্গুণ উপনিধিরক্ষক দিতে বাধ্য হইবে এবং ইহার $\frac{1}{5}$ অংশ রাজদ্বারে দণ্ডরূপে দিতে হইবে" )। কিন্তু,

উপনিধির বিনিময় বা অন্যত্র সংক্রমণ করিলে, তাহাকে উপনিহিত দ্রব্যের মূল্যের সমান অর্থদণ্ড দিতে হইবে।

উক্ত ( উপনিধিবিষয়ক ) বিধানদ্বারা, **আধির** প্রণাশ, উপভোগ, বিক্রয়, আধান ও ( বিনিময়াদিদ্বারা ) অপহরণও ব্যাখ্যাত হইল বুঝিতে হইবে ( অর্থাৎ উপনিধি ও আধিসম্বন্ধে উক্ত বিধানগুলি সমানভাবে প্রযোজ্য )।

( আধিরক্ষকের ) উপকারে আসিতে পারে এমন আহিত দ্রব্য ( যথা গবাদি ) নষ্ট হইতে পারিবে না ( অর্থাৎ বিনিময়ে প্রদত্ত ধন ফিরাইয়া পাইলে **ধনিক** তাহা **আধাতাকে** ফেরত দিতে বাধ্য থাকিবে )। এই উপকারযুক্ত আধির মূল্য ( সুদদ্বারা ) বর্দ্ধিত হইবে না। আর, উপভোগরূপ উপকারশূন্য আধি অপ্রত্যর্পণীয়ও থাকিয়া যাইতে পারে এবং ইহার মূল্যও বাড়িতে পারে, কিন্তু, ( উপভোগের ) অনুজ্ঞা ও অনুমতি থাকিলে, ইহার মূল্য ( সুদদ্বারা ) বাড়িবে না ( অর্থাৎ অনুমতিসত্ত্বেও যদি ধনিক আধি ভোগ না করে, তাহা হইলে সে দোষ তাহার )।

( আধি ফেরত নেওয়ার জন্য ) **অধমর্ণ** উপস্থিত হইলে, যদি **উত্তমর্ণ** বা ধনিক তাহা প্রত্যর্পণ না করে, তাহা হইলে তাহার ১২ পণ দণ্ড হইবে। অথবা যদি ধনপ্রযোক্তা উত্তমর্ণ ( গৃহে ) উপস্থিত না থাকে, তাহা হইলে অধমর্ণ আধির নিষ্ক্রয়-মূল্য গ্রামবৃদ্ধদিগের নিকট গচ্ছিত রাখিয়া আধি ফিরাইয়া লইতে পারিবে। অথবা, ( আধির বিক্রয়দ্বারা লব্ধ মূল্য দিয়া, উত্তমর্ণ হইতে আধি মুক্ত করিতে অভিলাষী হইলে অধমর্ণ ) সেই আধি ( ফেরত না পাইলে ), তাহা বিনাবৃদ্ধিতে ( অর্থাৎ সুদ বন্ধ করিয়া ) তৎকালে প্রচলিত মূল্যে আধির মূল্য নির্দ্ধারিত করিয়া তাহার ( সেই উত্তমর্ণের ) নিকটই রাখিতে পারে। অথবা, আধির নাশ ও বিনাশ ( ক্ষয় ) যাহাতে না হয়, তাহার ব্যবস্থা করিয়া আধি রক্ষিত থাকিতে পারে। অথবা, ( উত্তমর্ণ ) আধির বিনাশভয়ে **ধারণক** বা আধাতার সন্নিধানেই, ধর্ম্মস্থদিগের অনুজ্ঞা লইয়া উচ্চমূল্যে ( আধি ) বিক্রয় করিতে পারে। অথবা, ( উত্তমর্ণ ) **আধিপাল**-নামক রাজ-কর্ম্মচারীর প্রত্যয় উৎপাদন করিয়া অর্থাৎ তাঁহার অনুমতি লইয়াও ( আধি বিক্রয় করিতে পারে )।

কিন্তু, ( ভূমিবৃক্ষাদিরূপ ) স্থাবর সম্পত্তির আধি, ( আধিগ্রাহক ) নিজের ( কর্ষণাদি ) পরিশ্রমদ্বারা ভোগ করিতে পারে, অথবা, আধাতার শ্রমদ্বারা আধি হইতে নিষ্পন্ন ফলও ভোগ করিতে পারে। ( উত্তমর্ণ ) আধিকে যদি কোন

ব্যাপারে প্রক্ষিপ্ত করিয়া তাহা হইতে বৃদ্ধিরূপ মূল্য পায়, তাহা হইলে সেই লাভ-সহকারে উপভুজ্যমান আধি, তাহার নিজ প্রযুক্ত মূল্য ক্ষয় না করিয়া, অর্থাৎ নিজের প্রযুক্ত ধন আদায় করিয়া, ( অধমর্ণকে ) প্রত্যর্পণ করিবে।

( অধমর্ণের ) বিনা অনুমতিতে আধির উপভোগকারী ( উত্তমর্ণ ) আধি হইতে উৎপন্ন মূল্য বা লাভসহিত আজীবরূপে উপভুজ্যমান আধি আধাতাকে প্রত্যর্পণ করিবে এবং রাজদ্বারে অপরাধ জন্য দণ্ডও দিবে। আধিসম্বন্ধে অবশিষ্ট বা অনুক্ত বিধান উপনিধিবিধান হইতেই জ্ঞাতব্য বিবেচিত হইবে।

এতদ্বারা **আদেশ** ও **অন্বাধিও** ব্যাখ্যাত হইল ( এক নির্দ্দিষ্ট জনকে কোন দ্রব্য দেওয়ার জন্য আদেশ থাকিলে, অন্যের নিকট যদি তাহা দেওয়া হয়, তাহা হইলে ইহার পারিভাষিক নাম আদেশ; এবং কোন দ্রব্য একজনের নিকট কিছুকালের জন্য রাখিয়া, ইহা অন্য লোকদ্বারা ফেরত চাহিলে, ইহার নাম হয় অন্বাধি )। অন্বাধি হস্তে লইয়া কোনও লোক যদি নির্দ্দিষ্ট স্থানে পৌঁছিবার আগে **সার্থ** বা বণিক্‌সংঘের সহিত, চোরগণদ্বারা মুষিত হইয়া পরিত্যক্ত হয়, তাহা হইলে সেই লোক অন্বাধি প্রত্যর্পণ না-ও করিতে পারিবে। অথবা, যদি অন্বাধিহস্ত লোকটি পথের মধ্যেই মৃত হয়, তাহা হইলে তাহার দায়ভাগী ( পুত্রাদি ) সেই অন্বাধি প্রত্যর্পণ না-ও করিতে পারিবে। আদেশ ও অন্বাধি-সম্বন্ধে অনুক্ত বিধান সকল উপনিধিবিধান হইতে জ্ঞাতব্য বলিয়া বিবেচিত হইবে।

( নিজের প্রয়োজনে ) কেহ কাহারও নিকট হইতে কোন বস্তু চাহিয়া নিলে, কিংবা ইহা ভাড়া নিলে সেই বস্তুটি যেমন নিয়াছে তেমনই তাহাকে ফেরত দিতে হইবে। প্রদত্ত বস্তুটি যদি দেশ ও কালের উপরোধবশতঃ, অথবা, কোন দোষ ও উপনিপাত ( দৈবী আপদ ) বশতঃ হারাইয়া যায়, বা একেবারে বিনষ্ট হয়, তাহা হইলে তাহা আর ফেরত দিতে হইবে না। এই বিষয়ের অবশিষ্ট বিধান উপনিধির বিধানের সমান বলিয়া বিবেচ্য হইবে।

সম্প্রতি খুচরা ভাবে দ্রব্যবিক্রয়ের ব্যাপারীদিগের বিষয় বলা হইতেছে। খুচরা ব্যাপারীরা দেশ ও কালানুসারে ( মাল ) বিক্রয় করিতে প্রবৃত্ত হইয়া মালের যথোৎপন্ন মূল্য ও কিছু লাভ ( পণ্যস্বামীকে ) দিবে। এই বিষয়ের অবশিষ্ট নিয়ম উপনিধির নিয়মের সমান বুঝিতে হইবে।

দেশ ও কালের অতিক্রমবশতঃ মালের মূল্য কম হওয়ায় ক্ষতি হইলে **বৈয়াপৃত্যকরেরা** ( খুচরা বিক্রেতারা ) মাল বুঝিয়া পাইবার সময়ের যে অর্ঘ

( মূল্যহার ) ছিল তদনুসারেই মালের মূল্য ও উদয় ( লাভ ) ( পণ্যস্বামীকে ) দিবে।

( পণ্যস্বামী ) মাল বিক্রয়ের যে অর্ঘ ( মূল্যের হার ) নির্দ্দিষ্ট করিয়া দিবে, তদনুসারে মাল বিক্রয় করিলে, ( বৈয়াপৃত্যকরেরা ) উভয় অর্থ, অর্থাৎ মূল্য ও উদয়, নিজে পাইবে না, ( তাহারা ) মালের মূল্যই কেবল ( পণ্যস্বামীকে ) দিবে ( অর্থাৎ কেবল লাভটা স্বয়ং নিবে )। যদি মালের অর্ঘ বা দর পড়িয়া যায় বলিয়া হানি বা লোকসান হয়, তাহা হইলে সেই কম দরেই, তাহারা মালের মূল্যও পণ্যস্বামীকে কম দিবে।

**সংব্যবহারিকেরা** ( অর্থাৎ যাহারা পরপণ্যের ক্রয় ও বিক্রয় করিয়া জীবিকা অর্জ্জন করে তাহারা ) যদি বিশ্বাসভাজন হয় এবং রাজাদ্বারা প্রতিষিদ্ধ না হয়, তাহা হইলে কোনও দোষের জন্য, বা আকস্মিক বিপদবশতঃ পণ্য নষ্ট হইলে ( অর্থাৎ হারাইয়া গেলে ), বা একেবারে নষ্ট হইলে, তাহাদিগকে পণ্যের মূল্য ( পণ্যস্বামীকে ) না দিলেও চলিবে। কিন্তু, দেশান্তরে বা কালান্তরে বিক্রয়ার্থ অর্পিত পণ্যসমূহের মূল্য ও উদয় ( লাভ ), ( কালপরিবাসনিমিত্ত ) ক্ষয় ও ( কর্ম্মকরাদির ভক্তবেতনাদিনিমিত্ত ) পরিব্যয় হিসাব করিয়া ( অর্থাৎ তদ্ব্যতিরিক্ত উদয় গণনা করিয়া ), তাহারা পণ্যস্বামীকে দিতে বাধ্য থাকিবে। নানাপ্রকার পণ্যের সমবায়-( একত্রীকরণ- ) দ্বারা কারবার করিলে সেই সমস্ত পণ্যের প্রত্যেকটির বিক্রয়লব্ধ লাভাংশ ( পণ্যস্বামীকে ) তাহারা দিতে বাধ্য থাকিবে। বৈয়াপৃত্যকরদিগের বিক্রয়সম্বন্ধে অবশিষ্ট বিধান উপনিধিবিধানদ্বারা ব্যাখ্যাত বুঝিতে হইবে। এতদ্দ্বারা **বৈয়াপৃত্যবিক্রয়** ব্যাখ্যাত হইল।

**নিক্ষেপও** ( অর্থাৎ অলঙ্কারাদির নির্ম্মাণার্থ কারুর নিকট নিক্ষিপ্যমাণ স্বর্ণাদিও ) উপনিধিদ্বারা ব্যাখ্যাত হইবে। একজন যে দ্রব্য নিক্ষেপরূপে ( কোন কারুপ্রভৃতিকে ) দিয়াছে, তাহা যদি ( সেই কারুপ্রভৃতি ) অপর একজনকে অর্পণ করে, তাহা হইলে তাহাকে সেই দ্রব্যহানি পূরণ করিতে হইবে ( অর্থাৎ মূল নিক্ষেপ্তাকে সে তাহা পুনরায় দিতে বাধ্য থাকিবে )। নিক্ষেপের অপহরণ ঘটিলে, ( কারুপ্রভৃতির ) পূর্ব্ব **অপদান** ( চরিত্র ) ও নিক্ষেপ্তার ( সুজনতা ) প্রমাণরূপে পর্য্যালোচনা করিয়া সেই বিষয় নির্ণয় করিতে হইবে। কারণ, কারুগণ অশুচি বা সত্যহীন এবং তাহাদের নিকট যে নিক্ষেপ রাখা হয়, সে-বিষয়ে তাহারা কোন সাক্ষী বা লেখ্য প্রমাণরূপে রাখে না। সাক্ষ্যাদিরহিত কোন নিক্ষেপ কোন কারুদ্বারা অপলপিত হইলে, সেই কারুর বিষয় গূঢ়ভাবে

গৃহভিত্তিতে লুক্কায়িত সাক্ষীদিগকে **নিক্ষেপ্তা** রহস্য উদ্ঘাটন করিয়া জানাইয়া দিবে, অথবা, বনান্তে মদ্যগোষ্ঠী রচনায় বিশ্বাস উৎপাদন করিয়া তাহাদিগকে সেই কারুর অপলাপ জানাইয়া দিবে।

অথবা, কোনও বিজনস্থানে কোন বৃদ্ধ, ব্যাধিগ্রস্ত বা বৈদেহক ( বণিক্ ) সেই কারুর হস্তে চিহ্নবিশেষযুক্ত দ্রব্য নিক্ষেপরূপে রাখিয়া চলিয়া যাইবে। ( তৎপর ) তাহার কথানুসারে তাহার পুত্র বা ভ্রাতা কারুসমীপে আসিয়া সেই নিক্ষেপ ফেরত চাহিবে। যদি সে ইহা দেয়, তাহা হইলে তাহাকে শুচি বলিয়া বিবেচিত হইবে। অন্যথা তাহাকে সেই নিক্ষেপ ( নিক্ষেপ্তা হস্তে ) প্রত্যর্পণ করিতে হইবে, এবং রাজসরকারে চুরিদণ্ডও দিতে হইবে। অথবা, কোন শ্রদ্ধেয় ব্যক্তি প্রব্রজ্যা বা সন্ন্যাস গ্রহণে অভিমুখ হইয়া চিহ্নযুক্ত কোন দ্রব্য তাহার ( কারুর ) হস্তে নিক্ষেপরূপে রাখিয়া প্রস্থান করিবেন। তৎপর কিছুকাল পরে সেই ব্যক্তি আসিয়া সেই দ্রব্য ফেরত চাহিবেন। যদি ( কারু ) তাঁহাকে সেই দ্রব্য প্রত্যর্পণ করে, তাহা হইলে সে শুচি, অন্যথা তাহাকে নিক্ষেপও ফেরত দিতে হইবে, এবং ( রাজসরকারে ) তাহাকে চুরিদণ্ডও দিতে হইবে। অথবা, সেই ব্যক্তি নিজের চিহ্নকৃত দ্রব্যসহ তাহাকে ( কারুকে ) প্রত্যানীত করিবেন ( অর্থাৎ তাহাকে গ্রেপ্তার করাইবেন )। অথবা, মূর্খপ্রায় কোন লোক রাত্রিতে ( রত্নাদি ) কোন সারদ্রব্য, রাজার নিকট অর্পণ করার অভিলাষী ( পুলিশ ) কর্ম্মচারীর ভয়ে ভীত হইয়া, তাহার ( কারুর ) হস্তে নিক্ষেপরূপে রাখিয়া চলিয়া যাইবে। সেই লোক রাজদায়ীর আকাঙ্ক্ষিত সার দ্রব্যের উপহার না দেওয়ায়, বা অন্য কোন কারণে কারাগারে আবদ্ধ হইয়া নিক্ষিপ্ত দ্রব্য চাহিবে। যদি সে ( কারু ) তাহা ফিরাইয়া দেয়, তাহা হইলে তাহাকে শুচি মনে করা যাইতে পারে, অন্যথা তাহাকে নিক্ষেপ ফেরত দিতে হইবে এবং স্তেয়দণ্ড ( রাজসরকারে ) দিতে হইবে।

( নিক্ষিপ্ত দ্রব্যের ও নিক্ষেপগ্রাহিক কারুর সম্বন্ধে ) অভিজ্ঞানপ্রদর্শন পূর্ব্বক, তাহার ( কারুর ) গৃহে অবস্থিত ( তৎপুত্রাদি ) জনের নিকট, পূর্ব্বোক্ত উভয় দ্রব্য ( অর্থাৎ প্রব্রজিতের কৃত-লক্ষণ দ্রব্য এবং বালিশপ্রায় লোকের সার দ্রব্য ) চাহিতে হইবে। এই দুই দ্রব্যের অন্যতরটীর অপ্রত্যর্পণে পূর্ব্বোক্ত দণ্ড তাহাকেও ( কারু-পুত্রাদিকেও ) দিতে হইবে ( অর্থাৎ নিক্ষেপ ও স্তেয়দণ্ড দিতে হইবে )।

( ধর্ম্মস্থ ) তাহার ( কারুর ) উপভুজ্যমান দ্রব্যসমূহের আগম ( প্রাপ্তির মূল হেতু ) জিজ্ঞাসা করিবেন। এবং তাঁহাকে সেই দ্রব্যের ব্যবহারের সত্যাসত্য অনুমান করিতে হইবে এবং অভিযোক্তার আর্থিক সামর্থ্যও বিচার করিতে

হইবে। ইহাদ্বারা ( অর্থাৎ নিক্ষেপের অপলাপসম্বন্ধীয় বিধানদ্বারা ) গোপনে ক্রিয়মাণ সমবায়ের ( মিলিতব্যবহারের, যথা ঋণদান-গান্ধর্ববিবাহাদির ) অপলাপেও সত্যাসত্য নির্ণয়ের উপায় বুঝিতে হইবে।

অতএব, যে কোনও ব্যক্তি নিজ ও পর পুরুষের সহিত কোন কার্য্যব্যবহারে, কার্য্যটিকে সাক্ষিযুক্ত ও আচ্ছন্ন ( অলুকায়িত ) অবস্থায়, দেশ ও কালের এবং সংখ্যা ও বর্ণের পরিচয়সহকারে সম্যক্ রূপে কথনদ্বারা বর্ণিত করিবেন ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে ঔপনিধিক-নামক দ্বাদশ অধ্যায় ( আদি হইতে ৬৯ অধ্যায় ) সমাপ্ত।

## ত্রয়োদশ অধ্যায়

### ৬৫ম প্রকরণ—**দাস ও কর্ম্মকরবিষয়ক বিধি**

পেটের দায়ে যে জন কাহারও দাস হইয়াছে—তাহাকে ছাড়া, অন্য কোন **আর্য্যজীবিত** অপ্রাপ্তব্যবহার ( অর্থাৎ না-বালক ) শূদ্রকে যদি তাহার কোন স্বজন ( আত্মীয় লোক ) ( অন্যের নিকট ) বিক্রয় করে বা বন্ধক রাখে, তাহা হইলে সেই স্বজনের ১২ পণ দণ্ড হইবে। সেই প্রকার কোন বৈশ্যকে তেমন করিলে, সেই স্বজনের তৎ-দ্বিগুণ অর্থাৎ ২৪ পণ দণ্ড হইবে। সেই প্রকার কোন ক্ষত্রিয়কে তেমন করিলে, সেই স্বজনের তৎ-ত্রিগুণ অর্থাৎ ৩৬ পণ দণ্ড হইবে। সেই প্রকার কোন ব্রাহ্মণকে তেমন করিলে, সেই স্বজনের তচ্চতুর্গুণ অর্থাৎ ৪৮ পণ দণ্ড হইবে। বিক্রয়কারী বা আধানকারী লোকটি ( স্বজন না হইয়া ) পরজন হইলে, ( সেইরূপ অপরাধে ) তাহার উপর যথাক্রমে প্রথম, মধ্যম বা উত্তমসাহসদণ্ড, কিংবা বধদণ্ড বিহিত হইবে। আর যে ব্যক্তি ( তেমন শূদ্রাদিকে ) ক্রয় করে বা নিজের নিকট বন্ধক রাখে, বা এই কার্য্যে সাক্ষী থাকে তাহারও উপর উক্ত সাহসদণ্ড বা বধদণ্ড বিহিত হইবে।

**ম্লেচ্ছ** ( অনার্য্য ) জাতির লোক নিজের সন্তান বিক্রয় করিলে বা বন্ধক রাখিলে, তাহার কোন দোষ হইবে না। কিন্তু, **আর্য্য** জনের দাসভাব হইতে পারে না ( অর্থাৎ আর্য্য কখনই দাস হইতে পারিবে না )।

অথবা, স্বকুলের বন্ধন-প্রাপ্তির সম্ভাবনায় ( অর্থাৎ এই কৃচ্ছ্রপ্রাপ্তিতে ) এবং

বহুসংখ্যক আর্য্যের আপদ উপস্থিত হইলে, আর্য্য জনকেও বন্ধক রাখা যাইতে পারে। কিন্তু, বন্ধক ছাড়াইবার জন্য প্রয়োজনীয় অর্থ পাইলে (অর্থাৎ ধনিকের ধন প্রত্যর্পণ করার সুযোগ আসিলে) আহিতপূর্ব্ব বালককে, অথবা স্বয়ং আধীভাব স্বীকার করিয়া সহায়তাদাতা অবালককে প্রথমতঃ **নিষ্ক্রয়মূল্য** দিয়া ছাড়াইয়া লইতে হইবে।

যে ব্যক্তি (ধনাদি গ্রহণ করিয়া অন্যের নিকট) নিজেকে আধিস্বরূপ রাখিয়াছে, সে একবার মাত্র অপসৃত হইলেই, তাহার দাসভাব হইতে সে মুক্তি পাইবে ('তাহার জীবন পর্য্যন্ত সে দাসই থাকিবে'—এইরূপ অনুবাদ সমীচীন মনে হয় না)। যে ব্যক্তি অন্যদ্বারা **আহিত** বা আধিতে আবদ্ধ আছে সে দুইবার (ধনিক হইতে) অপসৃত হইলে দাসভাবমুক্ত হইবে। উক্ত **আত্মাধাতা** (অর্থাৎ নিজকে নিজে আধানকারী) ও অন্যদ্বারা আহিতক—উভয়েই যদি অন্য দেশের দিকে চলিয়া যায়, তাহা হইলে উভয়েই দাসভাবমুক্ত বলিয়া বিবেচিত হইবে।

(স্বামীর) বিত্ত যে **দাস** অপহরণ করিবে, তাহাকে, আর্য্যের দ্রব্য অপহরণ-কারী (সাধারণ) চোরের উপর প্রযোজ্য দণ্ডের অর্দ্ধদণ্ড দিতে হইবে। (আধি-গ্রাহকের অধিকার হইতে) নিষ্পতিত (পলাতক), প্রেত (মৃত) ও (মদ্যদ্যূতাদিতে) ব্যসনযুক্ত দাসের মূল্য আধাতাকে (ফিরাইয়া) দিতে হইবে (অর্থাৎ এই মূল্য আধাতা আধিগ্রাহককে দিবে)।

যদি কোন **আধিগ্রাহক** আহিত দাসদ্বারা প্রেত (মৃতজনের) দেহ, মল, মূত্র বা উচ্ছিষ্ট গ্রহণ করায় (বা উঠায়) এবং আহিত স্ত্রীলোকদ্বারা (সে) বিবস্ত্র পুরুষকে স্নান করায়, বা তাহাদের উপর দণ্ডপাত করায়, বা তাহাদিগের উপর ব্যভিচারজনিত উপভোগ সাধন করে, তাহা হইলে সেই আধিগ্রাহক আর তাহার বন্ধক রাখা জন্য দেয় মূল্য পাইবে না, অর্থাৎ এইরূপ দোষ তাহার প্রতি দেয় মূল্যকে নাশ করিবে। যদি এইপ্রকার দুর্ব্যবহার (আহিতা) ধাত্রী, পরিচারিকা (শুশ্রূষাকারিণী), **অর্দ্ধসীতিকা** (কৃষিকর্ম্ম-সিদ্ধ ফলের অর্দ্ধভাগিনী) ও উপচারিকার (বীজনাদি উপচারকর্ম্মে নিযুক্ত স্ত্রীদিগের) উপর আচরিত হয়; তাহা হইলে ইহা (অর্থাৎ সেই দুর্ব্যবহার) তাহাদিগের (দাসীভাব হইতে) মোক্ষের কারণ হইবে। কোন উপচারক যদি (কোন আহিতা দাসীতে) সন্তান উৎপাদন করে, তাহা হইলে তাহার (কার্য্য হইতে) অপসারণ (স্বতঃ) সিদ্ধ হইবে।

আহিতা ধাত্রীকে তাহার অনিচ্ছায় স্ববশে আনিয়া ( যে আধিগ্রাহক ) তাহার উপর ব্যভিচার করিবে, তাহাকে প্রথমসাহসদণ্ড দিতে হইবে। আর সেই ধাত্রী যদি ভর্ত্তৃবশেও থাকে, তাহা হইলে ব্যভিচারকারীর উপর মধ্যমসাহসদণ্ড প্রদত্ত হইবে। যদি কোন আধিগ্রাহক আহিতা কন্যার উপর স্বয়ং ব্যভিচার করে, বা অন্যদ্বারা ব্যভিচার করায়, তাহা হইলে সে আর আধানের মূল্য ফেরত পাইবে না, বরং সেই কন্যাকে শুল্কস্বরূপ কিছু ধন দিতে সে বাধ্য হইবে এবং শুল্ক-মূল্যের দ্বিগুণ দণ্ডও ( রাজসরকারে ) তাহাকে দিতে হইবে।

যে কোন ( আর্য্য ) ব্যক্তি নিজেকে বিক্রয় করিলেও ( অর্থাৎ নিজে দাসভাব ঘটাইলেও ) তাহার সন্তানকে **আর্য্য** বলিয়া জানিতে হইবে। ( আত্মবিক্রয়ী আর্য্য ) স্বামিকার্য্যের ক্ষতি না করিয়া যদি স্বয়ং কিছু ধন উপার্জ্জন করে, তাহা হইলে সে সেই ধন এবং তাহার পিতার সম্পত্তি ( দায়াদরূপে ) লাভ করিতে পারিবে। এবং সে ( দাসভাবের ) মূল্য ফিরাইয়া দিতে পারিলে পুনর্ব্বার আর্য্যত্ব প্রাপ্ত হইতে পারিবে। ইহাদ্বারা **উদরদাস** ও আহিতক-সম্বন্ধেও এই নিয়ম ( অর্থাৎ আত্মোপার্জ্জিত ধন, পিতৃদায়ের লাভ ও আর্য্যত্বের প্রত্যাপত্তি ) খাটিবে বলিয়া বুঝিতে হইবে।

আহিত ব্যক্তি আধিরক্ষণ সময়ে যে মূল্য নিয়াছে ( অথবা, যে ধনপ্রত্যর্পণের চুক্তিতে সে আহিত হইয়াছে ) তদনুসারে **নিষ্ক্রয়** বা মোক্ষমূল্য নির্দ্ধারিত হইবে। ( ধনদানে অশক্ত হইলে ) যাহার উপর দণ্ড প্রণীত হইয়াছে, সে কর্ম্মদ্বারা দণ্ডমূল্য নির্য্যাতিত ( শোধ ) করিতে পারিবে।

আর্য্যাচারী যে ব্যক্তি যুদ্ধে বন্দী হইয়াছে, সে তাহার কর্ম্ম ও কালের অনুরূপ মূল্য দিয়া, বা তাহার বন্দী হওয়ার সময়ে যাহা খরচ হইয়াছে তাহার অর্দ্ধমূল্য শোধ দিয়াই মুক্তিলাভ করিতে পারিবে।

যে ব্যক্তি তাহার গৃহে জাত, দায়ে প্রাপ্ত, (অন্য কোনও ভাবে) লব্ধ ও ক্রীত-দাসগণের অন্যতমকে—যদি সে দাস বয়সে আট বৎসরের কম হয়, এবং বন্ধুহীন হয়—তাহার অনিচ্ছায় নীচ কর্ম্ম করাইবার জন্য বিদেশে বিক্রয় করে বা আধিভাবে রাখে এবং গর্ভবতী দাসীকে তাহার প্রসবশুশ্রূষার দ্রব্যাদির প্রতিবিধান না করিয়া অন্যের নিকট বিক্রয় করে বা আধিতে রাখে, তাহার উপর প্রথমসাহসদণ্ড বিহিত হইবে। যে ব্যক্তি এইরূপ দাস বা দাসীকে ক্রয় করিবে এবং যে এই কার্য্যের সহায়ক ( সাক্ষী ) হইবে, তাহাদিগের উপরও সেই দণ্ড ( অর্থাৎ প্রথমসাহসদণ্ড ) বিহিত হইবে।

যে ব্যক্তি অনুরূপ নিষ্ক্রয়-মূল্য পাইয়াও দাসকে আর্য্যত্ব লাভ করিতে দেয় না, তাহার ১২ পণ দণ্ড হইবে। সে যদি অকারণে দাসকে না ছাড়িয়া দেয়, তাহা হইলে তাহার **সংরোধ** বা কারাবাসদণ্ড হইবে (অথবা 'সকলে একত্র হইয়া তাহাকে সংরুদ্ধ করিয়া তিরস্কার করিবে'—এইরূপ ব্যাখ্যাও হইতে পারে)। দাসের দ্রব্যে তাহার জ্ঞাতিরা দায়ভাগী হইবে। জ্ঞাতিদের কেহ না থাকিলে, দাসের প্রভুই তাহার সম্পত্তিতে অধিকারী হইবে।

স্বামী যদি নিজ দাসীতে সন্তান উৎপাদন করে, তাহা হইলে সেই সন্তান ও তাহার মাতা—উভয়কেই দাসভাব হইতে মুক্ত বলিয়া জানিতে হইবে। যদি সেই দাসী, সন্তানের মাতা হইয়া সেই প্রভুর গৃহে আসক্তা থাকিয়া কুটুম্ববিষয়ক কার্য্যাদির চিন্তা করে (অর্থাৎ প্রভুর গৃহে ভার্য্যার মত সংসারকার্য্য করে), তাহা হইলে তাহার ভ্রাতা ও ভগিনী দাস্যনির্মুক্ত বলিয়া বিবেচিত হইবে, (এস্থলে 'মাতা' শব্দ 'ভ্রাতা' শব্দাদির সঙ্গে অন্বিত হইলে এইরূপ ব্যাখ্যা হইবে—"যদি সেই দাসী সেই প্রভুর...... তাহা হইলে তাহার মাতা, ভ্রাতা......")।

(একবার বিক্রীত বা আহিত) দাস বা দাসীকে নিষ্ক্রয়-মূল্য দিয়া ফিরাইয়া লইয়া যদি কেহ তাহাকে পুনরায় বিক্রয় করে বা আধিতে রাখে, তাহা হইলে তাহার ১২ পণ দণ্ড হইবে; কিন্তু, সেই বিক্রীত দাস বা দাসী যদি নিজেকে পুনরায় বিক্রেতব্য বা আধাতব্য মনে করে, তাহা হইলে এই দোষ ঘটিবে না। এই পর্য্যন্ত **দাসবিধি** ব্যাখ্যাত হইল।

নিকটবর্ত্তী লোকেরা (প্রতিবেশীরা) **কর্ম্মকরের** কার্য্যে নিযুক্তিবিষয় জানিয়া রাখিবে। (কর্ম্মকর) যথাসম্ভাষিত (চুক্তিকৃত) বেতন প্রাপ্ত হইবে। যাহার বেতন পূর্ব্ব হইতে অনির্দ্ধারিত আছে, তাহার কর্ম্ম ও কর্ম্মকাল অনুসারে সে বেতন লাভ করিবে। অসংভাষিতবেতন কর্ষক (কর্ম্মকর) নিজের উৎপন্ন শস্যের, গোপালক (গোয়ালা কর্ম্মকর) নিজের উৎপন্ন ঘৃতের ও বৈদেহক (কর্ম্মকর) কারবারের জন্য নিজের নির্ম্মিত পণ্যের দশম ($\frac{1}{10}$) ভাগ বেতনরূপে পাইবে। কিন্তু, (এই কর্ষকাদিরা) সম্ভাষিতবেতন হইলে যথাসম্ভাষিত (যথানির্দ্ধারিত) বেতন পাইবে।

কিন্তু, কারু, শিল্পী, কুশীলব (নটাদি), চিকিৎসক, বাগ্‌জীবন (যে কথকতা বা বাক্-প্রয়োগদ্বারা জীবিকা উপার্জ্জন করে), পরিচারকাদি (কর্ম্মকরেরা)—যাহারা অনির্দ্দিষ্ট বেতনের আশা করিয়া কার্য্য করিতে থাকিবে—তেমন বেতন পাইবে যেমন তজ্জাতীয় অন্যেরা সাধারণতঃ পাইয়া থাকে, অথবা যেমন তৎকর্ম্ম-

কুশল ( অর্থাৎ বিশেষজ্ঞরা ) নির্দ্ধারণ করিয়া দিবেন। (বেতনবিষয়ক বিবাদ উপস্থিত হইলে ) সাক্ষীর প্রমাণানুসারে বেতন নির্ণীত হইবে সাক্ষীর অভাবে যেখানে সেইরূপ কর্ম্ম করা হয়, সেখানে জিজ্ঞাসা করিতে হইবে ( অর্থাৎ বেতন-সম্বন্ধে সেখানকার ব্যবস্থা জানিয়া বেতন ব্যবস্থা করিতে হইবে )।

বেতন না দেওয়া হইলে, ( নিযোক্তাকে ) বেতনমূল্যের দশভাগ ( $\frac{1}{10}$ ) দণ্ড দিতে হইবে, অথবা ৬ পণ দণ্ড দিতে হইবে। বেতন লইয়া গিয়া 'ইহা পাওয়া যায় নাই' এরূপ কথনপর কর্ম্মকরের ১২ পণ, অথবা বেতনের এক-পঞ্চমাংশ দণ্ডরূপে দিতে হইবে।

নদীর প্রবাহ, অগ্নিজ্বালা, চোর ও ব্যাল জন্তুদ্বারা উপরুদ্ধ হইয়া আপদ্‌গ্রস্ত কোনও ব্যক্তি যদি নিজের সর্ব্বস্ব, পুত্র, স্ত্রী ও নিজকে দেওয়ার প্রতিজ্ঞায় কোন রক্ষাকারীকে আহ্বান করিয়া তাহার দ্বারা বিপদ পার হইয়া যায়, তাহা হইলে সে রক্ষককে নিপুণজনদ্বারা নির্দ্দিষ্ট বেতন দিবে। এইভাবে সর্ব্বপ্রকার আর্ত্তজনের দানবিষয়ের অনুশয়বিধি ব্যাখ্যাত হইল বুঝিতে হইবে।

চিহ্নাদিদ্বারা সঙ্গম বিভাবিত হইলে পুংশ্চলী ( বেশ্যা ) ( উপভোগকারী ) পুরুষ হইতে তাহার **ভোগ** ( ভোগের জন্য চুক্তিকৃত ভৃতি ) প্রাপ্ত হইবে। কিন্তু, যদি সে দুর্ম্মতির বা অবিনয়ের বশে অতিমাত্র ভৃতি যাক্‌ঞা করে, তাহা হইলে সে পাইবে না ( চাহিলেও পরাজিত বা দণ্ডিত হইবে ) ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে দাস ও কর্ম্মকরবিষয়ক বিধি-নামক ত্রয়োদশ অধ্যায় ( আদি হইতে ৭০ অধ্যায় ) সমাপ্ত।

## চতুর্দ্দশ অধ্যায়

### ৬৬ম প্রকরণ—কর্ম্মকরবিধি ও সম্ভূয়সমুত্থান

যে ভৃতক ( কর্ম্মকর ) বেতন পাইয়াও কর্ম্ম করে না, তাহাকে ১২ পণ দণ্ড দিতে হইবে এবং কার্য্য না করার কারণ দেখাইতে না পারিলে তাহাকে সংরুদ্ধ করিয়া সেই কাজ করাইতে হইবে।

কর্ত্তব্য কর্ম্ম করিতে অশক্ত হইলে, অথবা, তাহার করণীয় কর্ম্ম কুৎসিত (নীচ ) হইলে, অথবা, তাহার ব্যাধি বা কোনও বিপত্তি উপস্থিত হইলে, সে অনুশয় ( অর্থাৎ কর্ম্ম না করার দোষ হইতে মুক্তি বা রেহাই ) লাভ করিতে পারে, অথবা অন্য লোকদ্বারা নিজ কর্ত্তব্য কর্ম্ম করাইয়া দিতে পারে। অথবা, ভর্ত্তা সেই ভৃতকেরই খরচে তাহার কর্ম্ম ( অন্য লোকদ্বারা ) করাইয়া লইতে পারে।

"আপনি অন্য লোকদ্বারা কর্ম্ম করাইবেন না, এবং আমিও অন্যের কাজ করিব না"—ভর্ত্তা ও ভৃতকের মধ্যে এইরূপ বাঁধাবাঁধি চুক্তি থাকিলে, ভর্ত্তা যদি সেই কর্ম্মকরদ্বারা কার্য্য না করান এবং ভৃতকও যদি সেই কার্য্য না করে, তাহা হইলে ভর্ত্তারও ১২ পণ দণ্ড হইবে, ভৃতকেরও ১২ পণ দণ্ড হইবে। ভর্ত্তার কার্য্য সমাপ্ত হইলে পর অন্যস্থানে কার্য্য করার জন্য বেতন গ্রহণ করিলে, ভৃতক সেই কার্য্য আর নিজের অনিচ্ছায় করিবে না অর্থাৎ স্বেচ্ছায় সেই কার্য্য করিতে পারিবে। ( চুক্তিমত ) কর্ম্ম করিবার জন্য উপস্থিত কর্ম্মকরদ্বারা ( ভর্ত্তা ) যদি কর্ম্ম না করান, তাহা হইলে সেই কর্ম্ম সেই কর্ম্মকরদ্বারা কৃত হইয়াছে এইরূপ বুঝিতে হইবে। ইহাই পূর্ব্বাচার্য্যগণের ( অথবা মদীয় **আচার্য্যের** ) মত। কিন্তু, **কৌটিল্য** এই মত পোষণ করেন না। তাঁহার মতে, কৃত কর্ম্মের দরুণই বেতন হইতে পারে, অকৃত কর্ম্মের জন্য বেতন হয় না। ভর্ত্তা যদি কোন কর্ম্মকরদ্বারা অল্প কর্ম্ম করাইয়া অবশিষ্ট কর্ম্ম তাহার দ্বারা না করান, তাহা হইলেও সেই কর্ম্মকরের কর্ম্ম কৃত হইয়াছে বুঝিতে হইবে। যদি কর্ম্মকর নির্দ্দিষ্ট দেশের ও নির্দ্দিষ্ট সময়ের ব্যতিক্রম করিয়া কর্ম্ম করে, অথবা, যদি সে কর্ম্মের অন্যথাভাব ঘটায়, তাহা হইলে ( ভর্ত্তা ) নিজ ইচ্ছার বিরুদ্ধে সেই কর্ম্ম কৃত হইয়াছে বলিয়া তাহা অনুমোদন না-ও করিতে পারেন। ভর্ত্তার সম্ভাষিত বা কথিতরূপ কর্ম্ম না করিয়া যদি কর্ম্মকর অতিরিক্ত কিছু করে, তাহা হইলে ভর্ত্তা কর্ম্মকরের সেই পরিশ্রম বৃথা ভাবিবেন না ( অর্থাৎ সেই অধিক কর্ম্মের জন্য

তাহাকে যৎকিঞ্চিৎ বেতন দিবেন)। (এই স্থলে 'ন মোঘং'—পাঠস্থানে কেবল 'মোঘং' পাঠও দৃষ্ট হয়—তখন ব্যাখ্যা এইরূপ হইবে—"কর্ম্মকরের সেই পরিশ্রম ব্যর্থ বলিয়া গ্রহণ করিবেন")।

সংঘবদ্ধ ভৃতকদিগের সম্বন্ধেও উক্ত বিধিগুলি প্রযুক্ত হইবে (অন্য ব্যাখ্যা—সংঘদ্বারা ভৃত কর্ম্মকরদিগের ইত্যাদি; কিন্তু, এই ব্যাখ্যা সমীচীন বোধ হয় না)। **সংঘভৃতদিগের** কর্ম্মের আধি বা সমাপ্তির চুক্তি সাতদিন পর্য্যন্ত (অতিরিক্ত-ভাবে) থাকিতে পারে। তদনন্তর (অর্থাৎ সেই সাতদিনেও কর্ম্ম সমাপ্ত না হইলে) অন্য ভৃতকসংঘের নিকট (ভর্ত্তা) সেই কর্ম্ম উপস্থাপিত করিতে পারিবেন, এবং তদ্দ্বারা কর্ম্ম-সমাপ্তি করাইতে পারিবেন। ভর্ত্তার নিকট না বলিয়া সংঘ তাহার কোন অবয়বকে (অর্থাৎ ভৃতককে) বর্জ্জন করিতে পারিবে না, কিংবা কাহাকেও নূতনভাবে আনিয়া উপস্থাপিত করিতে পারিবে না। যদি সংঘ এই নিয়মের অতিক্রম করে, তাহা হইলে ইহার উপর ২৪ পণ দণ্ড ধার্য্য হইবে। আর যে ভৃতক সংঘদ্বারা বর্জ্জিত বা পরিত্যক্ত হইয়াছে, তাহার উপর ইহার অর্দ্ধ (১২ পণ) দণ্ড ধার্য্য হইবে। এই পর্য্যন্ত ভৃতক বা কর্ম্মকরদিগের বিষয় বলা হইল।

পূর্ব্বোক্ত সংঘান্তভুক্ত ভৃতকেরা, অথবা, যাহারা দল বা কোম্পানী করিয়া বাণিজ্যাদি করে তাহারা, পূর্ব্বকৃত চুক্তিতে কথিত বা নির্দ্দিষ্ট হারে বেতন ভাগ করিয়া লইবে, কিংবা সমান অংশে তাহা ভাগ করিয়া লইবে।

অথবা, কৃষকগণ ও বৈদেহকগণ, (যথাক্রমে) শস্যের অর্থাৎ ফসলের আরম্ভ হইতে অন্ত পর্য্যন্ত এবং পণ্যের উৎপত্তি (বা ক্রয়) হইতে অবসান (সম্পূর্ণ তৈয়ারী বা বিক্রয়) পর্য্যন্ত যে কর্ম্মকর (সংঘের যে কোন একজন) উপস্থিত থাকিয়া কাজ করিয়া অবসাদ প্রাপ্ত হইয়াছে (৺গণপতি শাস্ত্রীর মতে 'সন্ন'—'ব্যাধিত' হইয়া পড়িয়াছে) তাহাকে তাহার দ্বারা কৃত কর্ম্মের পরিমাণানুসারে অংশ দিবে। সেই **সন্ন** কর্ম্মকর যদি অন্য পুরুষদ্বারা নিজের কার্য্য করায়, তাহা হইলে সে তাহাকে (সেই কর্ম্মকরকে) তাহার প্রাপ্য সম্পূর্ণ অংশ দিবে। কিন্তু, উদ্ধৃত (প্রস্তুত) পণ্য সংসিদ্ধ (বাণিজ্যার্থ ব্যবস্থাপিত) হইলে, সন্ন কর্ম্মকরকে তখনই তাহারা তাহার প্রাপ্য অংশ দিবে। কারণ, (বাণিজ্য-) পথে সিদ্ধি ও অসিদ্ধি সমান ধরা যাইতে পারে (অর্থাৎ বিক্রয়লব্ধ আয় সিদ্ধও হইতে পারে, অসিদ্ধও হইতে পারে)।

(সম্ভূয়সমুত্থানের) কর্ম্ম আরব্ধ হইলে, যদি কোন (কর্ম্মকর) স্বস্থ থাকিয়াও

অপক্রান্ত হয় ( অর্থাৎ কর্ম্ম ছাড়িয়া চলিয়া যায় ), তাহা হইলে তাহার ১২ পণ দণ্ড হইবে। অপক্রমবিষয়ে কোন কর্ম্মকরের স্বাচ্ছন্দ্য চলিবে না ( অর্থাৎ কর্ম্ম ছাড়িয়া যাওয়া তাহার নিজের উপর নির্ভর করিবে না।

যে ( কর্ম্মকর ) চুরি করিবে, তাহাকে ( প্রথমতঃ ) অভয়-দানপূর্ব্বক তদীয় ( সম্ভাষিত ) অংশ প্রদানের স্বীকার করিয়া ধরিয়া আনাইতে হইবে এবং ( সে যদি কাজ করে তাহা হইলে ) তাহাকে তাহার প্রাপ্তব্য অংশও দিতে হইবে এবং অভয়ও দিতে হইবে ( ইহা কোম্পানী তাহাকে দিবে )। সে যদি পুনরায় চুরি করে, কিংবা অন্যত্র চলিয়া যায়, তাহা হইলে তাহার **প্রবাসন** (অর্থাৎ কোম্পানী হইতে বহিষ্করণ ) শাস্তি হইবে। কিন্তু, সেই কর্ম্মকর ( কোম্পানীর লোক ) যদি কোন বড় অপরাধ করে, তাহা হইলে তাহার প্রতি দূষ্যবৎ আচরণ করিতে হইবে ( অর্থাৎ দূষ্যের প্রতি যে আচরণের বিধান আছে তদ্রূপ আচরণ তাহার প্রতি করিতে হইবে )।

( কোনও যজ্ঞের ) যাজকেরা ( ঋত্বিকেরা ) নিজ নিজ বিশিষ্ট কার্য্যের জন্য যাহা পাইবেন তাহা ব্যতীত যথাসম্ভাষিত ( কার্য্য- ) বেতন সকলে সমানভাবে ভাগ করিয়া লইবেন।

**অগ্নিষ্টোমাদি** যজ্ঞে দীক্ষাকার্য্য সমাপন করিয়া কোন যাজক সন্ন ( ব্যাধি প্রভৃতি জন্য কার্য্যে অবসন্ন ) হইয়া পড়িলে, তিনি নিজ অংশের পঞ্চম (১/৫) ভাগ পাইতে পারেন। ( এই সব যজ্ঞে ) সোমবিক্রয়ের পরে ( ছাড়িয়া গেলে ), তিনি চতুর্থ (১/৪) ভাগ পাইবেন। মধ্যম উপসদের **প্রবর্গ্যোদ্বাসন**-নামক ( যজ্ঞাঙ্গের ) পরে, তিনি তৃতীয় (১/৩) ভাগ পাইবেন। মধ্যোপসদনের পরে, তিনি অর্দ্ধ (১/২) ভাগ পাইবেন। **সুত্যাহে** ( সোমের অভিষবদিনে ) প্রাতঃসবনের পরে, তিনি পাদহীন (৩/৪) ভাগ পাইবেন। **মাধ্যন্দিন** সবনের পরে, তিনি সম্পূর্ণ অংশ পাইবেন। কারণ, ( এই মাধ্যন্দিন সবনের পরই ) সব দক্ষিণা প্রাপ্তব্য হয়। **বৃহস্পতিসবন** ছাড়া অন্যান্য প্রত্যেক সবনেই দক্ষিণা দেওয়া হয়। ইহার দ্বারা **অহর্গণদক্ষিণা**ও ব্যাখ্যাত হইল বুঝিতে হইবে। সন্ন যাজকদিগের কর্ম্ম অবশিষ্ট ভৃতকেরা ( অবশিষ্ট দক্ষিণারূপ ভৃতি লইয়া ) দশ অহোরাত্র পর্য্যন্ত করিয়া দিবেন। অথবা, নিজের বিশ্বাসী অন্য যাজকেরা সেই অবশিষ্ট কর্ম্ম করিবেন।

কিন্তু, যজ্ঞকর্ম্মের অসমাপ্তির অবস্থায়, যজমান স্বয়ং সন্ন ( অর্থাৎ ব্যাধি-প্রভৃতিজন্য অবসাদগ্রস্ত ) হইয়া পড়িলে, **ঋত্বিকেরাই** কর্ম্ম সমাপ্ত করাইয়া দক্ষিণা গ্রহণ করিবেন।

কিন্তু, যজ্ঞকর্ম্ম অসমাপ্ত থাকিতে, যাজ্য ও যাজকের মধ্যে—একজন অপর জনকে ছাড়িয়া গেলে, অপরাধীকে পূর্ব্বসাহসদণ্ড ভোগ করিতে হইবে।

(উক্ত যজ্ঞাদি) কর্ম্মে নিশ্চিতই দোষের উদয় হইতে পারে, এই কারণে (যজ্ঞকর্ম্মে) যাজ্য ও যাজকগণের মধ্যে নিম্নলিখিত পুরুষদিগকে (পরস্পর ছাড়াইয়া দিলে) কোন দোষ হইবে না, যথা—যে (ব্রাহ্মণ) পুরুষ শত গরু রাখিয়াও অগ্ন্যাধান করে না, যে পুরুষ হাজার গরু রাখিয়াও যজন করে না, যে সুরাপায়ী, যে শূদ্রাকে (ভার্য্যারূপে) ঘরে ভরণ করে, যে ব্রাহ্মণকে হত্যা করিয়াছে, যে গুরুতল্পগামী অর্থাৎ গুরুপত্নীতে ব্যভিচার করিয়াছে, সে অসতের নিকট হইতে (বা প্রতিষিদ্ধ দ্রব্যের) প্রতিগ্রহ লইতে আসক্ত, যে নিজে চোর, এবং যে কুৎসিত বা নিন্দিত যাজ্যের যাজক ॥ ১-২ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে কর্ম্মকরবিধি ও সম্ভূয়-সমুত্থান-নামক চতুর্দ্দশ অধ্যায় (আদি হইতে ৭১ অধ্যায়) সমাপ্ত।

## পঞ্চদশ অধ্যায়

### ৬৭ম প্রকরণ—বিক্রীত ও ক্রীত দ্রব্যসম্বন্ধে অনুশয় বা বিসংবাদ

(বিক্রেতা) কোন পণ্য বিক্রয় করিয়া তাহা দিতে না চাহিলে, তাহার ১২ পণ দণ্ড হইবে। কিন্তু, সেই পণ্য সম্বন্ধে কোনও 'দোষ', বা 'উপনিপাত' উত্থিত হইলে, বা ইহা 'অবিষহ্য' হইলে, তাহার কোনও দণ্ড হইবে না।

বিক্রীত পণ্যের কোনরূপ দোষ থাকিলেই ইহা 'দোষ' বলিয়া জ্ঞাত হইবে। (এই বিষয়ে) রাজা, চোর, অগ্নি ও জলনিমিত্তক কোন বাধা দৃষ্ট হইলে তাহাকে **উপনিপাত** বলা যায়। (বিক্রীত পণ্যের) অত্যধিক মাত্রায় গুণহীনতা থাকিলে, বা ইহা আর্ত্তজন বা অস্বস্থমানস জনদ্বারা কৃত হইলে ইহা **অবিষহ্য** বলিয়া বর্ণিত হইতে পারে।

বৈদেহক বা ক্রয়-বিক্রয়ের ব্যাপারীদিগের সম্বন্ধে একদিন পর্য্যন্ত **অনুশয়** ধরা হইবে (অর্থাৎ এই বিষয়ে কোনও প্রকার বিসংবাদ উপস্থিত হইলে তাহা একদিনের মধ্যেই মিটাইতে হইবে)। কর্ষকদিগের সম্বন্ধে তিন দিন অনুশয়ের মিয়াদ। গোরক্ষকদিগের পাঁচ দিন। বামিশ্র (অর্থাৎ সঙ্কর জাতি) ও

উত্তম বর্ণের লোকদিগের বৃত্তি বা জীবিকার হেতুভূত ( ভূম্যাদি ) দ্রব্যের বিক্রয়-সম্বন্ধে সাত দিন অনুশয়কালের ইয়ত্তা।

সময়ের অতিপাত সহ্য করিতে পারিবে না এমন সব (পুষ্পক্ষীরাদি) পণ্যসম্বন্ধে '( বিলম্ব ঘটিলে ) ইহা অন্যস্থানে বিক্রীত হওয়ার যোগ্য থাকিবে না' ইহা বিবেচনা করিয়া অবিরোধপূর্ব্বক অনুশয়কালের ইয়ত্তা নির্দ্দেশ করিয়া দিতে হইবে। এই নিয়মের অতিক্রম করিলে, অপরাধীকে ২৪ পণ দণ্ড দিতে হইবে, অথবা ( বিক্রেয় ) পণ্যের $\frac{১}{১০}$ মূল্য দণ্ডরূপে দিতে হইবে।

(ক্রেতা) কোনও পণ্যক্রয় করিয়া তাহা নিতে না চাহিলে, তাহার ১২ পণ দণ্ড হইবে। কিন্তু, সেই পণ্যসম্বন্ধে কোনও 'দোষ' বা 'উপনিপাত' উত্থিত হইলে, বা ইহা 'অবিষহ্য' হইলে, তাহার কোনও দণ্ড হইবে না। বিক্রেতার সম্বন্ধে যেরূপ অনুশয় উল্লিখিত হইয়াছে, ক্রেতার সম্বন্ধেও সেরূপ অনুশয় ব্যবস্থাপিত বলিয়া বুঝিতে হইবে।

( চতুর্ব্বর্ণের মধ্যে ) প্রথম তিন বর্ণের ( অর্থাৎ ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যের ) বিবাহবিষয়ে পাণিগ্রহণবিধি পর্য্যন্ত অর্থাৎ পাণিগ্রহণের পূর্ব্ব পর্য্যন্ত ( কন্যাদান-সম্বন্ধে ) **উপাবর্ত্তন** ( অর্থাৎ বরকন্যার প্রত্যাহরণ ) সিদ্ধ হইতে পারে ( অর্থাৎ পাণিগ্রহণান্তে উপাবর্ত্তন অসিদ্ধ হইবে )। আর শূদ্র সম্বন্ধে উপাবর্ত্তন প্রকর্ম্ম বা প্রথম যোনিক্ষতির কাল পর্য্যন্ত ব্যবস্থিত হইতে পারে ( অর্থাৎ প্রকর্ম্মের পরে উপাবর্ত্তন অসিদ্ধ হইবে )। (প্রথম তিন বর্ণের লোকের মধ্যে) পাণিগ্রহণ হইয়া গেলেও স্ত্রী-পুরুষের প্রথম একত্র শয়নসময়ে কাহারও ( যোনিক্ষতি বা ক্লীবত্বাদি ) কোন দোষ লক্ষিত হইলে, উপাবর্ত্তন সিদ্ধ হইতে পারে ( অর্থাৎ বিবাহসম্বন্ধ ভগ্ন হইতে পারে )। কিন্তু, সন্তানের পিতা-মাতা হইলে তাহাদের উপাবর্ত্তন ঘটিতে পারিবে না।

উপশয়নবিষয়ে কন্যার কোনও দোষ থাকিলে, তাহা প্রকাশ না করিয়া কেহ যদি কন্যার বিবাহ দেয়, তাহা হইলে তাহাকে ৯৬ পণ দণ্ড দিতে হইবে এবং শুল্ক ও স্ত্রীধন তাহাকে ফিরাইয়া দিতে হইবে। আবার বরের কোন দোষ থাকিলে উহা প্রকাশ না করিয়া, কোন বর বিবাহ করিলে তাহাকে দ্বিগুণ অর্থাৎ ১৯২ পণ দণ্ড দিতে হইবে এবং ( বরপক্ষ ) যে শুল্ক ও স্ত্রীধন কন্যাকে দিয়াছে তাহা নষ্ট হইবে ( অর্থাৎ তাহা আর বিবাহভঙ্গের পরে বরপক্ষ ফিরিয়া পাইবে না )।

( দাসদাসী প্রভৃতি ) দ্বিপদ ও চতুষ্পদ জন্তুর ( বিক্রয়সময়ে ) যদি কোন

ব্যক্তি, ইহারা যে কুষ্ঠরোগাক্রান্ত ও অশুচি তাহা না জানাইয়া, বরং ইহারা উৎসাহ, স্বাস্থ্য ও শৌচসম্পন্ন এইরূপ আখ্যান করে, তাহা হইলে তাহার ১২ পণ দণ্ড হইবে। চতুষ্পদ জন্তুদিগের উপাবর্ত্তনের সময় তিন পক্ষ পর্য্যন্ত দেওয়া যাইতে পারে। আর মানুষের উপাবর্ত্তনের সময় এক বৎসর পর্য্যন্ত দেওয়া যাইতে পারে। কারণ, সময়ের মধ্যেই ইহাদের শৌচ ও অশৌচ (অর্থাৎ ইহাদের ভাল ও মন্দভাব) জানা যাইতে পারিবে।

ধর্ম্মস্থগণ যাহাতে দাতা ও প্রতিগ্রহীতা উপহত না হয়, সেইরূপ ভাবেই দান ও ক্রয়বিষয়ে অনুশয়ের ব্যবস্থা করিবেন ॥ ১ ॥

কোটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে বিক্রীত ও ক্রীতদ্রব্য-সম্বন্ধে অনুশয়-নামক পঞ্চদশ অধ্যায় (আদি হইতে ৭২ অধ্যায়) সমাপ্ত।

## ষোড়শ অধ্যায়

### ৬৮ম-৭০ম প্রকরণ—প্রতিজ্ঞাত দ্রব্যের অদান, অস্বামিবিক্রয় ও স্বস্বামিসম্বন্ধ

দান করার জন্য প্রতিজ্ঞাত বস্তু না দেওয়া হইলে, সেই অপ্রদান, ঋণের অপ্রদানের সমান বিবেচিত হইবে (অর্থাৎ এই উভয় বিষয়ে নিয়ম সমান বুঝিতে হইবে)।

(কোন বস্তুর দান বিষয়ে) অনুশয় (বা বিবাদ বা মনোবাদ) উপস্থিত হইলে দত্ত বস্তু যদি অব্যবহার্য্য (ব্যবহারের অযোগ্য) হয়, তাহা হইলে ইহা একত্র (একজনের নিকট) রাখিতে হইবে। যদি কেহ তাহার সর্ব্বস্ব, পুত্র-দার, এমন কি নিজকেও অন্যের নিকট দান করিয়া অনুশয়গ্রস্ত হয়, তাহা হইলে তাহাকে সেইসব বস্তু ফিরাইয়া দিতে হইবে। প্রতিগ্রহীতাদিগকে সাধু ব্যক্তি মনে করিয়া কোন ধর্ম্মার্থ দান প্রতিজ্ঞাত হইলে, তাহারা অসাধু প্রতিপন্ন হওয়ায় যদি অনুশয় উপস্থিত হয়, কিংবা সেই 'ধর্ম্মদান' ধর্ম্মোপঘাতী কর্ম্মে দেওয়া হইলে যদি অনুশয় উপস্থিত হয় তাহা হইলে এইরূপ ধর্ম্মদান (একজনের নিকট রক্ষিত থাকিবে)। (আবার) যে ব্যক্তি উপকার করিতে পারিবে না, কিংবা যে ব্যক্তি অপকার করিতে পারে—এমন

ব্যক্তির প্রতি 'অর্থদান' প্রতিজ্ঞাত হইলে, যদি অনুশয় উপস্থিত হয়, তাহা হইলে এইপ্রকার অর্থদানও (একজনের নিকট রক্ষিত থাকিবে)। আবার অনর্হ বা অনুপযুক্ত ব্যক্তির প্রতি কোন 'কামদান' প্রতিজ্ঞাত হইলে, যদি অনুশয় উপস্থিত হয়, তাহা হইলে সেইপ্রকার কামদান (একজনের নিকট রক্ষিত থাকিবে)। যাহাতে (উক্তদানের অনুশয়সম্বন্ধে) দাতা ও প্রতিগ্রহীতা উভয়ে উপহত বা হানিগ্রস্ত না হয়, সেইরূপভাবেই কুশল ধর্ম্মস্থ ব্যক্তিরা অনুশয়ের নির্ণয় করিবেন।

দণ্ডের ভয়ে, নিন্দার ভয়ে, অথবা (রোগাদি) অনর্থের ভয়ে যে 'ভয়দান' করা হয়, তাহার প্রতিগ্রহীতা ও দাতা—উভয়ের প্রতি স্তেয়দণ্ড বিহিত হইবে। অপরের প্রতি হিংসা বা মারণাদিবিষয়ে যে 'রোষদান' (ক্রোধপূর্ব্বক দান) দেওয়া হয়, ইহার প্রতিগ্রহীতা ও দাতার প্রতিও উক্ত দণ্ড বিহিত হইবে। কোনও বিষয়ে কেহ যদি দর্পসহকারে রাজকৃত দানেরও অধিক দান করে, এবং তাহা যদি কেহ পরিগ্রহ করে, তাহা হইলে দাতা ও পরিগ্রহীতা উভয়ের উপর উত্তমসাহসদণ্ড বিহিত হইবে।

(মৃত পিতার) **প্রাতিভাব্য** অর্থ (অর্থাৎ জামিন থাকার অর্থ), কোনও বাকি দণ্ড, বাকি শুল্ক, অক্ষে বা জুয়াখেলায় হারিত অর্থ, সুরাপানকৃত ঋণের অর্থ এবং কামদানের অর্থ (অর্থাৎ নটনর্ত্তকাদিতে প্রতিশ্রুত অর্থ) তাহার পুত্র বা দায়ভাগী অন্য কেহ, তাহার সম্পত্তির অধিকারী হইলেও, শোধ না করিবার কামনা করিলে, তাহা না-ও দিতে পারে। এই পর্য্যন্ত দানবিষয়ে প্রতিজ্ঞাত অর্থের অদানসম্বন্ধে ব্যাখ্যা করা হইল।

অতঃপর অস্বামিকৃত বিক্রয়সম্বন্ধে (বিধান) বলা হইতেছে। কাহারও কোন দ্রব্য হারাইয়া গেলে বা অপহৃত হইলে যদি সেই দ্রব্যের স্বামী তাহা কাহারও নিকট দেখিতে পায়, তাহা হইলে সেই দ্রব্যস্বামী ধর্ম্মস্থদ্বারা সেই লোককে ধরাইয়া দিবে। অথবা, দেশ ও কালের বাধা উপস্থিত হইলে (দ্রব্য-স্বামী) স্বয়ং (সেই নষ্ট বা অপহৃত দ্রব্য) লইয়া (ধর্ম্মস্থের নিকট) তাহা উপস্থাপিত করিবেন। ধর্ম্মস্থ তখন সেই দ্রব্যস্বামীকে প্রশ্ন করিবেন—"তুমি ইহা কোথায় পাইয়াছ?" যদি (দ্রব্যস্বামী) সেই দ্রব্য প্রাপ্তির সব ক্রম ধর্ম্মস্থ-সমীপে ঠিক করিয়া প্রদর্শন করে এবং যদি সেই দ্রব্যের বিক্রেতা বলিয়া কাহাকেও প্রদর্শন না করে, তাহা হইলে সেই দ্রব্য সেই স্বামীকে (অর্থাৎ ঠিক মালিককে) সমর্পণ করিয়া (ধর্ম্মস্থ) তাহাকে মুক্তি দিবেন। (কিন্তু,) যদি বিক্রেতা বলিয়া

কাহাকেও দেখান হয়, তাহা হইলে সেই বিক্রেতাকে ( নষ্ট বা অপহৃত দ্রব্যের ) মূল্য ( দ্রব্যস্বামীকে ) এবং স্তেয়দণ্ড ( রাজাকে ) দিতে হইবে। যদি সেই বিক্রেতা নিজের অপসরণের হেতু বিভাবিত করিতে পারে ( অর্থাৎ সে নিজে অন্য একজন বিক্রেতার নিকট হইতে সেই দ্রব্য খরিদ করিয়াছে বলিয়া নির্দ্দেশ করিতে পারে ), তাহা হইলে সে বিনা দণ্ডে মুক্তি পাইবে এবং যতক্ষণ পর্য্যন্ত প্রথম বিক্রেতার অপসার না পাওয়া যাইবে ততক্ষণ এই অনুসন্ধান চলিবে। অপসারের ক্ষয় লব্ধ হইলে অর্থাৎ সর্ব্বপ্রথম বিক্রেতাকে পাওয়া গেলে, তাহাকেই সেই নষ্ট বা অপহৃত দ্রব্যের মূল্য ও স্তেয়দণ্ড দিতে হইবে।

নষ্টদ্রব্যবিষয়ে ( দ্রব্যস্বামী ) যদি ( লেখ ও সাক্ষ্যাদিদ্বারা ) ইহার স্বত্ব সাব্যস্ত করে, তাহা হইলে সে ইহা ফিরিয়া পাইতে পারিবে। যদি ( দ্রব্যস্বামী ) নষ্টদ্রব্যের স্বত্ব সিদ্ধ করিতে না পারে, তাহা হইলে তাহাকে দ্রব্যের মূল্যের এক-পঞ্চম ( $\frac{১}{৫}$ ) অংশ দণ্ডরূপে দিতে হইবে। এবং সেই দ্রব্য ন্যায়তঃ রাজার অধিকারে আসিবে। নষ্ট ও অপহৃত দ্রব্যবিষয়ে ধর্ম্মস্থের নিকট নিবেদন না করিয়াই যদি দ্রব্যস্বামী স্বয়ং ইহা ছিনাইয়া নেয়, তাহা হইলে তাহার উপর প্রথম-সাহসদণ্ড বিহিত হইবে।

কাহারও নষ্ট বা অপহৃত দ্রব্য পাওয়া গেলে উহা শুল্কস্থানে ( শুল্ক আদায়ের অফিসে ) রক্ষিত থাকিবে। তিন পক্ষকাল পর্য্যন্ত ( অর্থাৎ ১$\frac{১}{২}$ মাস পর্য্যন্ত ) ইহার অভিসার বা অনুগামী মালিককে না পাওয়া গেলে, ইহা রাজার প্রাপ্য হইবে, অথবা, দ্রব্যস্বামী ইহার স্বকরণ ধার্য্য করিতে পারিলে, ইহা সে প্রাপ্ত হইবে।

( দাসদাসীরূপ ) দ্বিপদের মোচনার্থ তৎস্বামীকে ৫ পণ নিষ্ক্রয়রূপে দিতে হইবে। একখুরবিশিষ্ট ( অশ্বগর্দ্দভাদি ) জন্তুর জন্য ৪ পণ, গোমহিষের জন্য ২ পণ, ক্ষুদ্রপশুর জন্য $\frac{১}{৪}$ পণ এবং রত্ন, সারদ্রব্য ও ফল্গুদ্রব্য কুপ্যের জন্য শতকরা ৫ পণ নিষ্ক্রয়মূল্য দিতে হইবে।

শত্রুরাজচক্র ও আটবিকদ্বারা হৃত দ্রব্য প্রত্যানয়ন করিয়া রাজা তাহা যথাযথভাবে ( দ্রব্যস্বামীকে ) দিবেন। চোরদ্বারা হৃত দ্রব্য না পাওয়া গেলে, ( রাজা ) তাহা প্রত্যানয়ন করিতে অসমর্থ হইলে ( তজ্জাতীয় ) নিজ দ্রব্য হইতে তাদৃশ একটি দ্রব্য লইয়া ( দ্রব্যস্বামীকে ) দিবেন। সেই দ্রব্য চোরগ্রাহী রাজ-পুরুষদ্বারা আহৃত হইলে রাজা তাহা প্রত্যানয়ন করিয়া দ্রব্যস্বামীকে দিবেন। অথবা, সেই দ্রব্যের বিনিময়ে ইহার মূল্য তাহাকে দিবেন।

অথবা, শত্রুর দেশ হইতে বিক্রমপ্রদর্শনদ্বারা আনীত দ্রব্যসমূহ (সৈনিক-পুরুষ প্রভৃতি) রাজার আদেশ লাভ করিয়া ভোগ করিতে পারিবে, কিন্তু, সেই দ্রব্যগুলি আর্য্যজীবিত জন, দেব, ব্রাহ্মণ ও তপস্বিজনের ধন হইলে—সেগুলি অভুক্ত অবস্থায় তাহাদিগকে ফিরাইয়া দিতে হইবে। এই পর্য্যন্ত অস্বামিবিক্রয়-সম্বন্ধে বলা হইল।

সম্প্রতি দ্রব্য ও দ্রব্যস্বামীর সম্বন্ধ নিরূপিত হইবে।

(কোনও দ্রব্যের স্বত্বসম্বন্ধে প্রমাণ এইরূপ হইবে)—দ্রব্যের স্বত্বনির্ণয়বিষয়ে দেশ বা সাক্ষ্য উচ্ছিন্ন হইলে—ইহার যথাযথ অবিচ্ছিন্ন **ভোগই** স্বামিত্বের প্রমাণ হইবে। যদি নিজের সম্পত্তি দশ বৎসর পর্য্যন্ত অন্যের ভুজ্যমান অবস্থায় থাকিলেও (তৎস্বামী) তাহা উপেক্ষা করে, তাহা হইলে সেই সম্পত্তিতে তাহার স্বত্বের হানি উপস্থিত হয়। কিন্তু, বালক, বৃদ্ধ, ব্যাধিগ্রস্ত, আপদ্‌গ্রস্ত ও প্রবাসে বাসকারী এবং যাহারা দেশত্যাগ করিতে বাধ্য হইয়াছে এবং যাহারা **রাজ্যবিভ্রমে** (অর্থাৎ রাজ্যের কোন উপপ্লব বা বিপ্লবে) যোগ দিয়াছে তাহারা—(স্ব-স্ব দ্রব্যের ভোগ দশ বৎসর পর্য্যন্ত ছাড়িয়া গেলেও)—স্বকীয় সম্পত্তিতে উপেক্ষার ফলে স্বত্বহীন হইবে না।

যদি কাহারও বাস্তু (-ভূমি) বিশ বৎসর পর্য্যন্ত উপেক্ষিত থাকিয়া অন্যদ্বারা অবিচ্ছিন্নভাবে অধ্যুষিত হয়, তাহা আর সে (বাস্তুস্বামী) ফিরিয়া পাইবার প্রার্থনা করিতে পারিবে না।

(বাস্তুস্বামীর ভাইবন্ধু) জ্ঞাতিরা, **শ্রোত্রিয়** ব্রাহ্মণেরা ও **পাষণ্ডগণ** (অন্যধর্ম্মসম্প্রদায়ের লোকেরা)—রাজা সমীপবর্ত্তী না থাকা অবস্থায়—অন্যের বাস্তুতে বাস করিলেও ভোগবশতঃ তাহাতে স্বত্ব স্থাপন করিতে পারিবে না। আবার কোন ব্যক্তিই কোনও উপনিধি, আধি (বন্ধকে আবদ্ধ দ্রব্য), নিধি, নিক্ষেপ, স্ত্রীলোক, সীমা, রাজদ্রব্য ও শ্রোত্রিয়দ্রব্যে ভোগদ্বারা স্বত্ব স্থাপন করিতে পারিবে না।

আশ্রমনিবাসীরা বা পাষণ্ডগণ পরস্পরের বাধা উৎপাদন না করিয়া বিস্তৃত খোলা জায়গায় বাস করিবেন। পরস্পরের মধ্যে অল্প বাধা উপস্থিত হইলেও (তাঁহারা) তাহা সহ্য করিবেন। অথবা, যিনি পূর্ব্বাগত, তিনি (নবাগতকে) নিবাসস্থান পালাক্রমে ছাড়িয়া দিবেন। যিনি তাহা দিবেন না, তাঁহাকে (সেই স্থান হইতে) বহিষ্কৃত করা যাইতে পারিবে।

**বানপ্রস্থ, যতি** (সন্ন্যাসী) ও **ব্রহ্মচারীর** সম্পত্তিতে যথাক্রমে তাঁহাদের

আচার্য্য, শিষ্য ও ধর্ম্মভ্রাতা বা সমানগুরুকুলবাসী অধিকারী হইবেন (অর্থাৎ আচার্য্যাভাবে শিষ্য, শিষ্যাভাবে ধর্ম্মভ্রাতা ইত্যাদিক্রমে)।

(রিক্‌থাদিসম্বন্ধে) বিবাদ উপস্থিত হইলে তাঁহাদের (অর্থাৎ বানপ্রস্থাদির) কাহারও যত পণ (পরাজয়ে) দণ্ড বিহিত হইবে, তাঁহাকে তত রাত্রি পর্য্যন্ত উপবাস, অভিষেক (স্নান), অগ্নিকার্য্য (হোমাদি) ও (চান্দ্রায়ণাদি) মহাকৃচ্ছ্র ব্রত রাজার কল্যাণার্থ করিতে হইবে। হিরণ্য (নগদ টাকা) ও সুবর্ণ যাঁহাদের নাই সেই পাষণ্ডেরাই (বিভিন্ন ধর্ম্মসম্প্রদায়ভুক্ত লোকেরা) সাধু। তাঁহারা (পরাজিত হইলে) তাঁহাদের ধনের পরিমাণানুসারে উপবাসদ্বারা রাজার কল্যাণার্থ ধর্ম্মোপাসনা করিবেন। কিন্তু, পারুষ্য (বক্ষ্যমাণ বাক্‌পারুষ্য ও দণ্ডপারুষ্য), স্তেয় (চুরি), সাহস ও ব্যভিচারের জন্য তাঁহারা মুক্তি পাইবেন না। এইসব অপরাধে তাঁহাদের প্রতি যথোক্ত দণ্ড বিহিত হইবে।

প্রব্রজ্যার (সন্ন্যাসের) অবস্থাতে মিথ্যাচার ব্যক্তিদিগকে রাজা দণ্ডবিধানদ্বারা বারণ করিবেন। কারণ, ধর্ম্ম অধর্ম্মদ্বারা উপহত এবং উপেক্ষিত হইলে ইহা শাসনকারী রাজাকে নষ্ট করে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে প্রতিজ্ঞাত দ্রব্যের
অদান, অস্বামিবিক্রয় ও স্বস্বামিসম্বন্ধ-নামক ষোড়শ অধ্যায়
(আদি হইতে ৭৩ অধ্যায়) সমাপ্ত।

## সপ্তদশ অধ্যায়

### ৭১ম প্রকরণ—**সাহস**

সর্ব্বসমক্ষে বলাৎকারসহকারে যে (অপহরণাদি) কর্ম্ম করা হয়, তাহার নাম **সাহস**। আর গোপনে যে প্রসভহরণাদি করা হয় ও পরকীয় দ্রব্যাদি হরণ করিয়া নিয়া যদি তাহার অপলাপ করা হয়—তাহা হইলে এই উভয়বিধ কর্ম্ম **স্তেয়** বলিয়া কথিত হয়।

রত্ন, (বহুমূল্য) সারবস্তু, ফল্গুবস্তু ও কুপ্যাদিসম্বন্ধে সাহস আচরিত হইলে অপরাধীকে তৎতদ্‌দ্রব্যের মূল্যের সমান দণ্ড দিতে হইবে—ইহা আচার্য্য **মনুর** মতাবলম্বীদের অভিপ্রায়। এই অবস্থায় অপরাধীকে তৎতদ্‌দ্রব্যের মূল্যের

দ্বিগুণ দণ্ড দিতে হইবে—ইহা আচার্য্য **উশনাঃ** বা **শুক্রের** মতাবলম্বীদিগের অভিপ্রায়। এবং এই অবস্থায় অপরাধানুসারে দণ্ড বিহিত হইবে ইহাই **কৌটিল্যের** মত।

পুষ্প, ফল, শাক, মূল, কন্দ, পক্কান্ন, চর্ম্মভাণ্ড, বেণুভাণ্ড ও মৃণ্ময় ভাণ্ডাদি ছোট ছোট দ্রব্যসম্বন্ধে সাহস আচরিত হইলে, অপরাধীর নিম্নে ১২ পণ ও ঊর্দ্ধে ২৪ পণ পর্য্যন্ত দণ্ড হইতে পারে।

কালায়স (লৌহ), কাষ্ঠ ও রজ্জুনির্ম্মিত দ্রব্য, ক্ষুদ্র পশু ও বস্ত্রাদি স্থূলক দ্রব্যসম্বন্ধে সাহস আচরিত হইলে, অপরাধীর নিম্নে ২৪ পণ ও ঊর্দ্ধে ৪৮ পণ পর্য্যন্ত দণ্ড হইতে পারে।

আবার, তাম্রভাণ্ড, বৃত্তভাণ্ড (পিত্তলের ভাণ্ড), কাংসভাণ্ড, কাচভাণ্ড ও গজদন্তনির্ম্মিত ভাণ্ড প্রভৃতি স্থূলক দ্রব্যসম্বন্ধে সাহস আচরিত হইলে, অপরাধীর নিম্নে ৪৮ পণ ও ঊর্দ্ধে ৯৬ পণ পর্য্যন্ত দণ্ড হইতে পারে। এই প্রকার দণ্ডের নামই পূর্ব্ব বা প্রথমসাহসদণ্ড।

আবার বড় বড় পশু, মনুষ্য, ক্ষেত্র, গৃহ, হিরণ্য (নগদ টাকা), স্বর্ণ ও সূক্ষ্মবস্ত্রাদি স্থূলক দ্রব্যসম্বন্ধে সাহস আচরিত হইলে, অপরাধীর নিম্নে ২০০ পণ ও ঊর্দ্ধে ৫০০ পণ পর্য্যন্ত দণ্ড হইতে পারে। এই প্রকার দণ্ডের নাম মধ্যমসাহসদণ্ড।

স্ত্রীলোক ও পুরুষকে যে ব্যক্তি জোর করিয়া বাঁধিবে, বা অন্যদ্বারা বাঁধাইবে, অথবা (রাজশাসনে) বদ্ধ লোককে মুক্ত করিবে, তাহার প্রতি নিম্নে ৫০০ পণ ও ঊর্দ্ধে ১০০০ পণ পর্য্যন্ত দণ্ড বিহিত হইতে পারে। এই প্রকার দণ্ডের নাম উত্তমসাহসদণ্ড। এইগুলিই হইল পূর্ব্বাচার্য্যদিগের মত (অথবা কৌটিল্যের নিজ **আচার্য্যের** মত)।

"আমি এইরূপ কাজ করিবই"—ইহা বলিয়া যে ব্যক্তি সাহস আচরণ করায়, তাহাকে দ্বিগুণ দণ্ড দিতে হইবে। "যত টাকাই দরকার হইবে—এই কার্য্যে ততই দিব"—ইহা বলিয়া যে ব্যক্তি সাহস-কর্ম্ম করায়, তাহাকে চতুর্গুণ দণ্ড দিতে হইবে। "এত টাকা নগদ দিব"—এই বলিয়া যে ব্যক্তি টাকার পরিমাণ নির্দ্দেশ করিয়া সাহস-কর্ম্ম করায়, তাহাকে তত টাকা এবং (তদতিরিক্ত উপযুক্ত) দণ্ডও দিতে হইবে। ইহা আচার্য্য **বৃহস্পতির** মতাবলম্বীদিগের অভিপ্রায়।

**কিন্তু, কৌটিল্য** নিজে মনে করেন যে, সেই ব্যক্তি (সাহসকারয়িতা) যদি

নিজের ক্রোধ, চিত্তবিভ্রম ও মদ- ( অজ্ঞান- ) বশতঃ ইহা করাইয়াছে বলিয়া ( ছলসহকারে ) সূচিত করে তাহা হইলে তাহার উপর উল্লিখিত সাহস-কর্ম্মকারীর সমানদণ্ড বিহিত করা হইবে।

সর্ব্বপ্রকার অর্থদণ্ডের বিধানেই শতকরা আটপণাত্মক **রূপ**-নামক অতিরিক্ত অর্থদণ্ড ( গ্রাহ্য ) বলিয়া জানিতে হইবে এবং একশত টাকার কম অর্থদণ্ডবিধানে শতকরা পাঁচপণাত্মক **ব্যাজী**-নামক অতিরিক্ত অর্থদণ্ড ( গ্রাহ্য ) বলিয়া জানিতে হইবে ॥ ১ ॥

প্রজাদিগের দোষবাহুল্যে ও রাজগণের অভিপ্রায়ের দোষবশতঃ রূপ ও ব্যাজী কল্পিত হইলে, ইহা ধর্ম্মানুকূল নহে বলিয়া বুঝিতে হইবে। এইজন্য শাস্ত্রে প্রকৃত ( অর্থাৎ যথাবিহিত ) দণ্ডই ধর্ম্মানুকূল বলিয়া বিবেচিত হইবে ॥ ২ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে সাহস-নামক সপ্তদশ অধ্যায় ( আদি হইতে ৭৪ অধ্যায় ) সমাপ্ত।

# অষ্টাদশ অধ্যায়

## ৭২ম প্রকরণ—**বাক্‌পারুষ্য**

বাক্‌পারুষ্য তিন প্রকার—**উপবাদ** ( অঙ্গবৈকল্যাদি নির্দেশপূর্ব্বক গালিবচন ), **কুৎসন** ( পাগল ইত্যাদি বলিয়া নিন্দা ) ও **অভিভর্ৎসন** ( বধাদির ভয়প্রদর্শন )।

কাহারও শরীর, প্রকৃতি ( স্বভাব বা ব্রাহ্মণাদি কুলে জন্ম ), শ্রুত ( বিদ্যাবত্তা ), বৃত্তি ( জীবিকা ) ও জনপদ ( জন্মের দেশ ) অন্যের বাক্‌পারুষ্যের বিষয় হইতে পারে। তন্মধ্যে কাহারও শরীর লক্ষ্য করিয়া—'এই ব্যক্তি কাণ ( একাক্ষ ), এই ব্যক্তি খঞ্জ' ইত্যাদিরূপ অঙ্গবৈকল্য বর্ত্তমান থাকিলে তদ্বিষয়ে অন্য কেহ যদি এইপ্রকার শরীরের উপবাদ প্রয়োগ করে, তাহা হইলে তাহাকে ৩ পণ দণ্ড দিতে হইবে। যদি সে ব্যক্তি অপরের কাণত্বাদি বর্ত্তমান না থাকিলেও মিথ্যা উপবাদ প্রয়োগ করে, তাহা হইলে তাহাকে ৬ পণ দণ্ড দিতে হইবে।

যদি কেহ অপর কোন কাণ ও খঞ্জাদি লোককে 'এই ব্যক্তি শোভননেত্র বা

শোভন দন্ত'—এইরূপ ব্যাজস্তুতি-সহকারে নিন্দা করে, তাহা হইলে তাহার উপর ১২ পণ দণ্ড বিহিত হইবে। 'এই ব্যক্তি কুষ্ঠী ( কুষ্ঠরোগী ), উন্মত্ত, বা ক্লীব'—এইরূপ উক্তিদ্বারা কেহ অপর কাহারও কুৎসা রটাইলে, তাহারও সেই দণ্ড ( অর্থাৎ ১২ পণ দণ্ড ) হইবে।

নিজের সমান মর্য্যাদার লোককে কেহ যদি ( শারীর বৈকল্যের ) সত্যত্ব বা মিথ্যাত্ব অবলম্বন করিয়া ব্যাজস্তুতি-সহকারে নিন্দা করে, তাহা হইলে তাহার উত্তরোত্তর ১২ পণ করিয়া বাড়াইয়া ( অর্থাৎ ১২ পণ, ২৪ পণ, ৩৬ পণ প্রভৃতি রীতিতে ) দণ্ড বিধান করিতে হইবে। নিজের অপেক্ষায় বিশিষ্ট লোকের প্রতি এইরূপ ব্যবহারে অপরাধীর দণ্ড দ্বিগুণ হইবে। এবং নিজের অপেক্ষায় হীন লোকের প্রতি এইপ্রকার ব্যবহার করিলে তাহাকে অর্দ্ধদণ্ড দিতে হইবে। অন্যের স্ত্রীর প্রতি এই প্রকার ব্যবহার করিলে তাহার দণ্ড দ্বিগুণ হইবে। কিন্তু, এই কুৎসা প্রমাদ, মদ ও মোহাদিবশতঃ করিলে তাহার উপর অর্দ্ধদণ্ড বিহিত হইবে। কুষ্ঠ ও উন্মাদপীড়াবিষয়ে চিকিৎসক ও নিকটবর্ত্তী লোকেরাই প্রমাণ। কাহারও ক্লীবত্বের প্রমাণ হইবে স্ত্রীলোক, মূত্রে ফেনাভাব ও জলে বিষ্ঠার নিমজ্জন।

প্রকৃতির ( জাতির ) উপবাদসম্বন্ধে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র ও অন্তাবসায়ীর ( চণ্ডাল প্রভৃতির) মধ্যে পরবর্ত্তী জাতির লোক যদি পূর্ব্ববর্ত্তী জাতির লোকের নিন্দা করে অর্থাৎ অন্তাবসায়ী শূদ্রের, শূদ্র বৈশ্যের, বৈশ্য ক্ষত্রিয়ের ও ক্ষত্রিয় ব্রাহ্মণের নিন্দা করে, তাহা হইলে সেই ক্রমেই তাহাদের তিন পণ ও তিন তিন পণ করিয়া বাড়াইয়া দণ্ডের ব্যবস্থা করিতে হইবে ( অর্থাৎ যথাক্রমে ৩ পণ, ৬ পণ, ৯ পণ ও ১২ পণ দণ্ড হইবে )। আবার পূর্ব্ববর্ত্তী জাতির কেহ যদি পরবর্ত্তী জাতির অন্য কাহাকে তদ্রূপ নিন্দা করে, ( অর্থাৎ শূদ্র অন্তাবসায়ীকে, বৈশ্য শূদ্রকে, ক্ষত্রিয় বৈশ্যকে ও ব্রাহ্মণ ক্ষত্রিয়কে ), তাহা হইলে যথাক্রমে দুই দুই পণ করিয়া দণ্ড কম হইবে ( অর্থাৎ যথাক্রমে ৮ পণ, ৬ পণ, ৪ পণ ও ২ পণ দণ্ড হইবে )। 'এই ব্যক্তি কুব্রাহ্মণ' ইত্যাদিরূপ নিন্দা করিলেও উপরি উক্ত রীতিতে অপরাধীর ( ব্রাহ্মণত্ব ইত্যাদি লক্ষ্য করিয়া ) সেইরূপ দণ্ড ( অর্থাৎ ২ পণ ২ পণ করিয়া কমাইয়া দণ্ড ) বিধান করিতে হইবে।

ইহাদ্বারা কেহ বাগ্‌জীবনদিগের শ্রুতের ( বিদ্যার ) উপবাদ করিলে, কারু ও কুশীলবদিগের বৃত্তির ( জীবিকার ) উপবাদ করিলে, এবং প্রাগ্‌-হূণক ( পূর্ব্ব-দেশস্থ হূণ জাতির ) ও গান্ধার দেশবাসী প্রভৃতির জনপদ উদ্দেশ্য করিয়া

উপবাদ করিলে, তাহাকেও প্রকৃতির উপবাদে বিহিত দণ্ড ভোগ করিতে হইবে—ইহা ব্যাখ্যাত হইল।

যে ব্যক্তি 'আমি তোমাকে এইরূপ করিব (হাত-পা ভাঙ্গিয়া দিব ইত্যাদি প্রকার)'—এইভাবে ব্যবহার করিবে বলিয়াও তাহা না করিয়া (কেবল) তর্জ্জন করে, সে ব্যক্তি সেই কার্য্য করিলে (দণ্ডপারুষ্য-প্রকারণে উক্ত) যে দণ্ড পাইবার উপযুক্ত, তাহাকে সেই দণ্ডের অর্দ্ধ দণ্ড দিতে হইবে। (উক্তরূপ পাদভঙ্গাদি-করণে) অশক্ত হইয়া যদি সেই ব্যক্তি কোপ, মদ ও মোহবশতঃ এইরূপ করিবে বলিয়াছে, এই প্রকার হেতু দেখায়, তাহা হইলে তাহাকে ১২ পণ দণ্ড দিতে হইবে।

শত্রুতার ভাবপোষণকারী হইয়া কোন ব্যক্তি যদি (নিজের তর্জ্জনানুসারে অপরের পাদভঙ্গাদি করণরূপ) অপকার বিধান করিতে সমর্থও হয়, তাহা হইলে তাহাকে তাহার জীবিকার (আয়) অনুসারে দণ্ড দিতে হইবে (কেহ কেহ এইরূপ ব্যাখ্যাও করেন—'তাহাকে যাবজ্জীবন তর্জ্জিত লোকের রক্ষার্থ জামিন দিতে হইবে')।

কেহ যদি নিজ দেশ ও গ্রামের আক্রোশন (নিন্দা) করে, তাহা হইলে তাহাকে প্রথমসাহসদণ্ড দিতে হইবে; (নিজের) জাতি ও সংঘের নিন্দা করিলে তাহাকে মধ্যমসাহসদণ্ড দিতে হইবে; এবং দেবতা ও **চৈত্যের** (দেবায়তনের) নিন্দা করিলে, তাহাকে উত্তমসাহসদণ্ড দিতে হইবে॥ ১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে বাক্‌পারুষ্য-নামক অষ্টাদশ অধ্যায় (আদি হইতে ৭৫ অধ্যায়) সমাপ্ত।

# ঊনবিংশ অধ্যায়

## ৭৩ম প্রকরণ—**দণ্ডপারুষ্য**

কাহাকেও স্পর্শ-করণ, কাহারও উপর দণ্ডাদি উঠান ও কাহাকেও প্রহার-করণ—এই তিন প্রকার দণ্ডপারুষ্য হইতে পারে।

কাহারও নাভির নীচে স্থিত শরীরভাগের উপর হস্ত, পঙ্ক, ভস্ম ও ধূলিদ্বারা স্পর্শ করিলে, স্পর্শকারীর ৩ পণ দণ্ড হইবে। অপবিত্র হস্তাদিদ্বারাই এবং পাদদ্বারা ও নিষ্ঠীবন ( থু-থু )-দ্বারা স্পর্শ করিলে, অপরাধীর ৬ পণ দণ্ড হইবে। বমন, মূত্র ও মলাদিদ্বারা স্পর্শ করিলে, তাহার ১২ পণ দণ্ড হইবে। নাভির উপরে স্থিত শরীরভাগে উক্তরূপে দুষ্কার্য্য করিলে, অপরাধীর উক্ত দণ্ডের দ্বিগুণ দণ্ড হইবে। এবং মাথার উপর সেইসব দুষ্টকার্য্য করিলে, তাহার চতুর্গুণ দণ্ড হইবে। (উক্ত বিধি সমমর্য্যাদা-বিশিষ্ট লোকের প্রতি অপরাধে বুঝিতে হইবে)। যদি এইপ্রকার ব্যবহার বিশিষ্ট জনের প্রতি আচরিত হয়, তাহা হইলে অপরাধীর দ্বিগুণ দণ্ড হইবে। এবং হীন জনের প্রতি তদ্রূপ আচরণে অপরাধীকে অর্দ্ধদণ্ড দিতে হইবে। অপরের স্ত্রীর প্রতি এইরূপ অন্যায় আচরণ করিলে অপরাধীর দ্বিগুণ দণ্ড হইবে। কিন্তু প্রমাদ, মদমত্ততা বা মোহ-(অজ্ঞানতা-) বশতঃ এইরূপ আচরণ করিলে, অপরাধীর প্রতি অর্দ্ধ দণ্ড প্রযুক্ত হইবে। যদি কেহ অন্য কাহারও পাদ, বস্ত্র, হস্ত বা কেশ ধরিয়া টানে, তাহা হইলে সেই অপরাধীকে যথাক্রমে ৬ পণ, ১২ পণ, ১৮ পণ ও ২৪ পণ ( অর্থাৎ যথোত্তর ৬ পণ করিয়া অধিক ) দণ্ড দিতে হইবে। যদি একজন অন্য জনের উপর পীড়ন ( অবমর্দ্দন ), তাহাকে ( হস্তদ্বারা ) আবেষ্টন, ( তাহার মুখাদিতে কজ্জলাদি ) লেপন, তাহার ( ভূম্যাদিতে ) কর্ষণ বা তাহার শরীরে উঠিয়া উপবেশন করে, তাহা হইলে তাহার প্রতি প্রথমসাহসদণ্ড বিহিত হইবে। কেহ অপরকে ভূমির উপর পাতিত করিয়া অপক্রান্ত হইলে ( পলাইয়া গেলে ) তাহার প্রতি প্রথমসাহসদণ্ডের অর্দ্ধ দণ্ড বিহিত হইবে।

শূদ্র ব্রাহ্মণের যে অঙ্গে অভিঘাত করিবে তাহার সেই অঙ্গ ছেদন করিয়া দিতে হইবে। সে ( ব্রাহ্মণের উপর কোন ) হস্তাদি উত্তোলন করিলে, তাহাকে ( **কণ্টকশোধন** অধিকরণে ) **একাঙ্গবধনিষ্ক্রয়**-নামক প্রকরণে উক্ত দণ্ড দিতে হইবে। ( উত্থাপিত হস্তাদিদ্বারা ব্রাহ্মণের ) অঙ্গ স্পর্শ করিলে অর্দ্ধ নিষ্ক্রয়-

দণ্ড তাহাকে দিতে হইবে। ইহাদ্বারা **চণ্ডাল** ও অন্যান্য **নীচ** জাতিসম্বন্ধেও বিধি বুঝিয়া লইতে হইবে—এইরূপ ব্যাখ্যাত হইল।

হস্তদ্বারা উদ্যমন করিলে, অপরাধীর উপর কুমপক্ষে ৩ পণ ও উর্দ্ধপক্ষে ১২ পণ দণ্ড বিহিত হইতে পারে। পাদদ্বারা তাহা করিলে, দণ্ড দ্বিগুণ হইবে। (কণ্টকাদি) দুঃখোৎপাদক দ্রব্যদ্বারা তাহা করিলে প্রথমসাহসদণ্ড প্রযুক্ত হইবে। প্রাণনাশের সম্ভাবনা ঘটাইতে পারে এমন দ্রব্যদ্বারা তাহা করিলে মধ্যমসাহসদণ্ড বিহিত হইবে।

যদি কেহ কাষ্ঠ, লোষ্ট্র, পাষাণ, লোহদণ্ড ও রজ্জু—এইসব দ্রব্যের যে কোনটি দ্বারা অন্যের শোণিতশূন্য দুঃখ উৎপাদন করে, তাহা হইলে তাহাকে ২৪ পণ দণ্ড দিতে হইবে। শোণিত উৎপাদিত হইলে তাহার দ্বিগুণ (অর্থাৎ ৪৮ পণ) দণ্ড হইবে, কিন্তু, সেই শোণিত (কুষ্ঠাদি) কোন দূষণীয় কারণে উৎপাদিত হইলে আর অপরাধীর দ্বিগুণ দণ্ড হইবে না।

যে ব্যক্তি অন্য কাহাকে রক্তপাত ব্যতিরেকেও এমন ভাবে আঘাত করে যে, সে (আহত ব্যক্তি) প্রায় আধমরা হইয়া পড়ে; অথবা যে ব্যক্তি অন্যের হস্তপাদ শাঁকাইয়া দেয়, তাহার উপর প্রথমসাহসদণ্ড বিহিত হইবে। এবং কাহারও হস্ত, পাদ ও দন্ত ভাঙ্গিয়া দিলে, কাহারও কর্ণ ও নাসা ছেদ করিলে, ও দুষ্ট ব্রণ ব্যতীত অন্য ব্রণ ফাটাইয়া দিলেও, তাহার উপর সেই দণ্ডই (অর্থাৎ প্রথমসাহসদণ্ডই) প্রযুক্ত হইবে।

আর উরু ও গ্রীবা ভাঙ্গিয়া দিলে, নেত্র ভেদ করিয়া দিলে, বা কথা বলা, শরীর সঞ্চালন ও ভোজনের উপরোধ ঘটাইলে, তাহাকে মধ্যমসাহসদণ্ড দিতে হইবে এবং সেই আহত ব্যক্তির নষ্ট শক্তি ফিরিয়া পাইয়া যথাবৎ কার্য্যে পটুতা লাভ না হওয়া পর্য্যন্ত অপরাধীকে শক্তির প্রত্যাপত্তির জন্য সমস্ত ব্যয় বহন করিতে হইবে। আর যদি সেই আহত ব্যক্তি মারা যায়, তাহা হইলে অপরাধীকে **কণ্টকশোধন**বিধির অধীন করিতে হইবে।

যদি **মহাজন** বা জনসমূহ একত্রিত হইয়া একজন ব্যক্তিকে মারে, তাহা হইলে তাহাদের প্রত্যেককে (একজনকে একজন মারিলে অপরাধীর প্রতি বিহিত দণ্ডের) দ্বিগুণ দণ্ড দিতে হইবে।

অনেককালের অতীত কলহ বা অতীতে সংঘটিত দুষ্কার্য্যে অপরাধীর সহিত যোগদান—এই দুই দোষ অভিযোগের বিষয়ীভূত হইবার যোগ্য নহে—ইহাই পূর্ব্বাচার্য্যদিগের বা কৌটিল্যের নিজ **আচার্য্যের** মত। কিন্তু, **কৌটিল্যের**

মতে অপরাধীর কোনও কালেই ( দোষ হইতে ) মোক্ষণ হইতে পারে না। ( অর্থাৎ সে অভিযোগের বিষয়ীভূতই থাকে )।

কলহবিষয়ে যে সর্ব্বাগ্রে ( রাজদ্বারে ) আবেদন করিবে, তাহারই জয় হওয়া উচিত, কারণ, সে অন্যের অত্যাচার সহ্য করিতে না পারিয়াই ( রাজদ্বারে ) দৌড়াইয়া আসিয়াছে। ইহাই পূর্ব্বাচার্য্যদিগের বা কৌটিল্যের নিজ **আচার্য্যের** মত। কিন্তু, **কৌটিল্য** মনে করেন যে, কেহ আগেই আসুক, বা পরেই আসুক অপরাধবিষয়ে সাক্ষিগণই প্রমাণ। সাক্ষী না থাকিলে, ঘাতদর্শনই প্রমাণ, অথবা ( ঘাতদর্শনাভাবে ) অন্যান্য লক্ষণদ্বারাই তত্ত্বনির্ণয় করিতে হইবে। কোনও ঘাতবিষয়ে অভিযোগ উপস্থিত হইলে প্রতিবাদীকে সেই দিনই জবাব দিতে হইবে, তাহা না দিলে, তাহার পরাজয় নির্দ্দিষ্ট হইবে।

দুই ব্যক্তির কলহ করা সময়ে, যদি অপর কেহ তাহাদের কোনও দ্রব্য অপহরণ করে, তাহা হইলে অপহরণকারীর দশ পণ দণ্ড হইবে।

( কলহকারীদিগের কেহ ) যদি ক্ষুদ্র ক্ষুদ্র দ্রব্য নষ্ট করে, তাহা হইলে তাহাকে মালিকের সেই দ্রব্য দিতে হইবে এবং সেই দ্রব্যের মূল্য-পরিমিত অর্থদণ্ডও দিতে হইবে।

আর ( তদবস্থায় ) কোন স্থূল বা বড় দ্রব্য নষ্ট করিলে, তাহাকে মালিকের সেই দ্রব্য ও সেই দ্রব্যের মূল্যের দ্বিগুণ অর্থদণ্ড দিতে হইবে। আবার সে যদি কাহারও বস্ত্র, আভরণ, হিরণ্য ( নগদ টাকা ) ও সুবর্ণ নির্ম্মিত ভাণ্ড বা জিনিষপত্র নষ্ট করে, তাহা হইলে তাহাকে মালিকের সেই সেই দ্রব্য ও প্রথমসাহসদণ্ড দিতে হইবে।

অন্যের গৃহকুড্য অভিঘাতদ্বারা নাড়িলে ( অর্থাৎ ধাক্কা প্রভৃতিদ্বারা হেলাইলে ) অপরাধীর ৩ পণ দণ্ড হইবে। ইহা ফেলিয়া দিলে বা ফাটাইলে, অপরাধীর ৬ পণ দণ্ড হইবে এবং তাহাকে সেই কুড্যের মেরামতাদি করিয়া দিতে হইবে। অন্যের বাড়ীতে কেহ যদি কোন দুঃখোৎপাদক দ্রব্য প্রক্ষেপ করে, তাহা হইলে তাহার ১২ পণ দণ্ড হইবে। প্রাণবিয়োগের ভয় যাহা হইতে সম্ভাবিত হইতে পারে এমন দ্রব্য প্রক্ষেপ করিলে, তাহার উপর প্রথমসাহসদণ্ড বিহিত হইবে।

যদি কেহ কাষ্ঠাদিদ্বারা ক্ষুদ্র পশুদিগের দুঃখ উৎপাদন করে, তাহা হইলে তাহাকে ১ পণ বা ২ পণ দণ্ড দিতে হইবে। এই কার্য্যে যদি শোণিত উৎপাদিত হয়, তাহা হইলে তাহার দ্বিগুণ দণ্ড হইবে। কেহ যদি ( গবাদি ) বড় বড় পশুর

এইরূপ দুঃখ উৎপাদন করে, তাহা হইলে অপরাধীর উক্ত দণ্ডের দ্বিগুণ দণ্ড দিতে হইবে এবং সেই পশুগুলির চিকিৎসাদিদ্বারা স্বাস্থ্যলাভের খরচও তাহাকে বহন করিতে হইবে।

নগরের উপবনস্থ পুষ্প, ফল ও ছায়াযুক্ত বনস্পতিসমূহের প্ররোহ ( পল্লব ) ছেদ করিলে অপরাধীকে ৬ পণ দণ্ড দিতে হইবে। ইহাদের ক্ষুদ্র ক্ষুদ্র শাখা ছেদ করিলে, তাহাকে ১২ পণ দণ্ড দিতে হইবে। আর পীন ( মোটা ) শাখা ছেদন করিলে, তাহার ২৪ পণ দণ্ড হইবে। সেই সব বৃক্ষের স্কন্ধ ছেদ করিলে তাহার উপর প্রথমসাহসদণ্ড বিহিত হইবে। আবার বৃক্ষগুলিকে উন্মুলিত করিলে তাহার উপর মধ্যমসাহসদণ্ড প্রযুক্ত হইবে।

পুষ্প, ফল ও ছায়াযুক্ত গুল্ম ও লতার প্ররোহাদি ছেদন করিলে, অপরাধীকে উক্ত দণ্ডের অর্দ্ধ দণ্ড দিতে হইবে। পুণ্যস্থান, তপোবন ও শ্মশানস্থ বৃক্ষসম্বন্ধেও প্ররোহাদি ছেদন ঘটাইলে, অপরাধীর তদ্রূপ দণ্ড ( অর্থাৎ অর্দ্ধ দণ্ড ) হইবে।

সীমানির্ণয়ের বৃক্ষ, চৈত্যস্থিত বৃক্ষ, আলক্ষিত বা রাজকীয় বলিয়া চিহ্নিত বৃক্ষ এবং রাজবনস্থিত বৃক্ষসম্বন্ধে ( উক্তরূপ অপরাধ করিলে ), অপরাধীকে উক্ত সেই সেই দণ্ডের দ্বিগুণ দণ্ড দিতে হইবে ॥ ১ ॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে দণ্ডপারুষ্য-নামক ঊনবিংশ অধ্যায় (আদি হইতে ৭৬ অধ্যায়) সমাপ্ত।

# বিংশ অধ্যায়

## ৭৪ম-৭৫ম-প্রকরণে—দ্যূত ও সমাহ্বয় এবং প্রকীর্ণক পরিশিষ্ট

**দ্যূতাধ্যক্ষ একমুখ দ্যূতের** ব্যবস্থা করিবেন অর্থাৎ কোনও এক নির্দ্দিষ্ট স্থানেই জুয়ারীরা জুয়া খেলিতে পারিবে এরূপ ব্যবস্থা করিবেন। ( নির্দ্দিষ্ট স্থান ব্যতিরিক্ত ) অন্য স্থানে জুয়া খেলায় প্রবৃত্ত লোকের ১২ পণ দণ্ড হইবে। নির্দ্দিষ্ট স্থানে খেলা বসাইলে, যাহারা প্রচ্ছন্নভাবে চোরাদির জীবিকা অবলম্বন করে তাহাদিগকে চিনিয়া লওয়া সম্ভবপর হয়।

দ্যূতবিষয়ে অভিযোগ উপস্থিত হইলে, ( দ্যূতে ) জয়লাভকারীর উপর প্রথমসাহসদণ্ড এবং পরাজিতের উপর মধ্যমসাহসদণ্ড বিহিত হইবে। কারণ, এই মূর্খপ্রায় ( পরাজয়প্রাপ্ত ) লোকটি জয়ের কামনা করিয়া পরাজয় সহ্য করিতে

পারিতেছে না। ইহাই পূর্ব্বাচার্য্যদিগের বা কৌটিল্যের নিজ **আচার্য্যের** মত। কিন্তু, **কৌটিল্য** এই মত পোষণ করেন না, কারণ, তিনি বলেন যে, পরাজিত ব্যক্তির উপর দ্বিগুণ দণ্ডের বিধান করিলে, কেহই (জেতার দোষ হইলেও) রাজসমীপে উপস্থিত হইবে না। কারণ, কিতবেরা বা জুয়ারীরা প্রায়ই কপট খেলা খেলে (সুতরাং পরাজিতের রাজসমীপে অভিযোগ করা ব্যতীত দুষ্ট জয়ীর হাত হইতে নিস্তার থাকিবে না)।

কিতবদিগের কার্য্যপর্য্যবেক্ষণকারী অধ্যক্ষেরা শুদ্ধ (কূটশূন্য) **কাকণী** (কপর্দ্দক) ও **অক্ষ** (পাশক) রাখিবেন। (অধ্যক্ষ-স্থাপিত) কাকণী ও অক্ষ ছাড়া অন্য কাকণী ও অক্ষ কেহ যদি বদল করে, তাহা হইলে তাহার ১২ পণ দণ্ড হইবে। কপট খেলা ধরা পড়িলে, অপরাধীর প্রথমসাহসদণ্ড হইবে এবং তাহার জিত ধন ছিনিয়া নিতে হইবে। (অক্ষাদির রেখাদি-সম্বন্ধে গোলমাল করিলে) সেই বঞ্চনার জন্য তাহার উপর চুরিদণ্ডও প্রযোজ্য হইবে (ও তৎসঙ্গে প্রথম-সাহসদণ্ড বিহিত থাকিবেই)।

সরকারী দ্যূতাধ্যক্ষ জিতধন ব্যক্তি হইতে শতকরা পাঁচ পণ হিসাবে অর্থাৎ জিতধনের $\frac{১}{২০}$ অংশ আদায় করিবেন; এবং কাকণী (কপর্দ্দক), অক্ষ (পাশা), **অরল** (চর্ম্মনির্ম্মিত পাশা চালার ছক বিশেষ) ও **শলাকা** (হস্তিদন্তাদিময় গুটি বিশেষ) সরবরাহ করার ভাড়া, এবং জল ও খেলার স্থান করিয়া দেওয়ার খরচ আদায় করিবে। তিনি খেলার দ্রব্যসমূহের আধান (বন্ধক-রাখা কার্য্য) ও বিক্রয় অনুমোদন করিবেন। তিনি যদি অক্ষদোষ, ভূমিদোষ ও হস্তচাতুর্য্যরূপ দোষের প্রতিষেধ না করেন, তাহা হইলে তাঁহাকে (নিজের আদেয় দ্রব্যভাগের) দ্বিগুণ দণ্ড দিতে হইবে।

ইহাদ্বারা **সমাহ্বয়েও** (অর্থাৎ মল্লমেষকুক্কুটাদির লড়াই দ্বারা জুয়া খেলাতেও) এইরূপ বিধান প্রবর্ত্তিত থাকিবে—ইহা ব্যাখ্যাত হইল। কিন্তু, বিদ্যা ও শিল্পবিষয়ক সমাহ্বয়ে এইসব নিয়ম খাটিবে না।

সম্প্রতি প্রকীর্ণ (বিক্ষিপ্ত) বা পরিশিষ্ট-বিষয়ে বিধান বলা হইতেছে। যদি কোনও লোক কোনও বস্তু অপরের নিকট হইতে যাচিয়া নিয়া বা ভাড়া নিয়া; অথবা ইহা বন্ধক রাখিয়া, অথবা, ইহাদ্বারা অন্যবস্তু তৈয়ার করার জন্য ইহা নিক্ষেপরূপে রাখিয়া, নির্দ্দিষ্ট দেশ ও সময়ে তাহা না দেয়, তাহা হইলে তাহাকে ১২ পণ দণ্ড দিতে হইবে। (রাত্রির নির্দ্দিষ্ট) যামে ও (দিবসের নির্দ্দিষ্ট) ছায়ানালিকায় একত্র সমাগমের ব্যবস্থা থাকা সত্ত্বেও স্থান ও সময়ের অতিক্রম

করিলে, অতিক্রমকারীর ১২ পণ দণ্ড হইবে। ( ইহা সময়ের অনপাকর্ম্ম প্রকরণের পরিশিষ্ট )। গুল্মদেয় ও তরদেয়রূপ শুল্ক ব্রাহ্মণের নিকট হইতে আদায়কারীর ১২ পণ দণ্ড হইবে। সম্মুখের বাড়ীর ও সংলগ্ন বাড়ীর ( শ্রোত্রিয়াদিকে ) অতিক্রম করিয়া অন্যকে নিমন্ত্রণ করিলে নিমন্ত্রণকারীরও ১২ পণ দণ্ড হইবে।

যে ব্যক্তি সন্দিষ্ট ( অন্যকে দেওয়ার জন্য নির্দ্দিষ্ট বা প্রতিশ্রুত ) বস্তু (তাহাকে) দেয় না, যে ব্যক্তি ভ্রাতার স্ত্রীকে হাত ধরিয়া ( শিষ্টতা ) লঙ্ঘন করে, যে ব্যক্তি অন্যের রক্ষিতা বেশ্যার নিকট যায়, যে ব্যক্তি অন্যের নিন্দার বিষয়ীভূত দ্রব্য ক্রয় করে, যে ব্যক্তি মুদ্রাযুক্ত ( শিলমোহরযুক্ত ) গৃহ উদ্ভিন্ন করে ( বলপূর্ব্বক খোলে ) এবং যে ব্যক্তি **সামন্ত**গণের ( প্রতিবেশিগণের ) ৪০ কুলের বাধা উৎপাদন করে তাহাদিগের ( তত্তৎ অপরাধের জন্য ) ৪৮ পণ দণ্ড হইবে।

যে জন কুলের **নীবী** ( মূলধন ) নিয়া তাহার অপব্যয় করে, যে জন স্বচ্ছন্দে ( স্বতন্ত্রভাবে ) বাসকামা বিধবার উপর বলাৎকারসহকারে ব্যভিচার করে, যে জন নিজে **চণ্ডাল** হইয়া **আর্য্য** রমণীকে স্পর্শ করে, যে জন আপৎকালে নিকটবর্ত্তী জনের সহায়তার জন্য অগ্রসর না হয়, যে জন বিনা কারণে ( অন্যের নিকট ) ধাবন করে, এবং যে জন **শাক্য** ( বৌদ্ধ ), **আজীবিক** ( তন্নামক ধর্ম্মসম্প্রদায় বিশেষের সভ্য ), **বৃষল** ( শূদ্র ) এবং **প্রব্রজিত**দিগকে ( গার্হস্থধর্ম্মত্যাগপূর্ব্বক প্রব্রজ্যাগ্রহণকারীদিগকে ) (যজ্ঞাদি) দেবকার্য্যে ও ( শ্রাদ্ধাদি ) পিতৃকার্য্যে ভোজন করায়—তাহাদিগের প্রত্যেকের উপর ১০০ পণ দণ্ড বিহিত হইবে।

যে ব্যক্তি ( ধর্ম্মস্থগণদ্বারা ) অনুজ্ঞাত না হইয়া কাহাকে শপথ করাইয়া ( কোন ব্যবহার বিষয়ে ) জিজ্ঞাসাবাদ করে, যে ব্যক্তি স্বয়ং অযুক্ত (অনধিকারী) হইয়া যুক্তের ( নিযুক্ত অধিকারীর ) কর্ম্ম করে, যে ব্যক্তি ক্ষুদ্রপশু ও বৃষদিগের পুংস্ত্ব নষ্ট করে, এবং যে ব্যক্তি ঔষধদ্বারা দাসীর গর্ভপাত ঘটায়—তাহাদিগের প্রত্যেকের উপর প্রথমসাহসদণ্ড প্রযুক্ত হইবে।

পিতা ও পুত্র, স্বামী ও স্ত্রী, ভ্রাতা ও ভগিনী, মাতুল ও ভাগিনেয়, অথবা আচার্য্য ও শিষ্য—ইহাদের পরস্পরের মধ্যে কেহ পতিত না হইলেও যদি অপর জন তাহাকে ত্যাগ করে, কিংবা ( সাহায্যার্থ ) সার্থের ( শ্রেণীবদ্ধ বণিক্‌দিগের ) সহিত প্রস্থিত ব্যক্তিকে যদি কোন ( সার্থমুখ্যাদি ) গ্রামের মধ্যে ত্যাগ করে, তাহা হইলে তাহাদিগের প্রত্যেককে প্রথমসাহসদণ্ড দিতে হইবে। এবং ( তাহাকে ) দুর্গম অরণ্যে ত্যাগ করিলে অপরাধীকে মধ্যমসাহসদণ্ড দিতে হইবে।

এবং কেহ যদি তাহাকে সেই কারণে ( অরণ্যে ত্যাগনিমিত্ত ) ভয় দেখাইয়া মারিয়া পলাইয়া যায়, তাহা হইলে অপরাধীকে উত্তমসাহসদণ্ড দিতে হইবে। অন্যান্য সহযাত্রীদিগের প্রত্যেকের উপর ইহার অর্দ্ধদণ্ড প্রযুক্ত হইবে।

যে ব্যক্তি অন্য অবন্ধনীয় পুরুষকে বাঁধে বা অপরদ্বারা বাঁধায়, যে ব্যক্তি বন্ধনবদ্ধকে মুক্তি দেয়, অথবা যে ব্যক্তি **অপ্রাপ্তব্যবহার** বালককে ( না-বালককে ) বাঁধে বা অপরদ্বারা বাঁধায়—তাহাদিগের প্রত্যেকের উপর ১০০ পণ দণ্ড বিহিত হইবে। পুরুষের অপরাধের বৈশিষ্ট্য অনুসরণ করিয়া দণ্ডবৈশিষ্ট্য প্রযুক্ত হইবে।

যে ব্যক্তি **তীর্থকর** ( তীর্থস্থান বা জলাবতরণের স্থাপয়িতা, কিংবা জৈন **তীর্থংকর** ? ) তপস্বী, ব্যাধিগ্রস্ত, ক্ষুধায়, পিপাসায় বা পথগমনে ক্লান্ত, অন্য জনপদ হইতে আগত ও বহুবার দণ্ডভোগকারী এবং যে ব্যক্তি অকিঞ্চন ( নির্ধন )—তাহারা সকলেই অনুগ্রহের পাত্র বলিয়া বিবেচিত হওয়ার যোগ্য।

যে সব দেব, ব্রাহ্মণ, তপস্বী, স্ত্রী, বালক, বৃদ্ধ ও ব্যাধিগ্রস্ত লোক অনাথ ( অর্থাৎ যাহাদের যোগক্ষেমচিন্তক নাই ) এবং নিজ দুঃখনিবেদনের জন্য রাজদ্বারে অভিসরণ করিতে অক্ষম বা অনিচ্ছুক, ধর্ম্মস্থগণ ( স্বয়ং ) তাহাদের কার্য্য পরিদর্শন করিবেন এবং তাঁহারা দেশ, কাল ও ভোগের ছল তুলিয়া অতিমাত্রায় তাহাদিগের ( ধনাদির ) হরণ করিবেন না ( অর্থাৎ তাহাদের কার্য্য নষ্ট করিবেন না )।

পুরুষেরা বিদ্যা, বুদ্ধি, পৌরুষ, কুল ও কর্ম্মের অতিশয়বশতঃ, অর্থাৎ গৌরবাধিক্যবশতঃ, ( রাজদ্বারে ধর্ম্মস্থগণের ) পূজা পাওয়ার যোগ্য।

এইভাবে **ধর্ম্মস্থগণ** ছল প্রয়োগ না দেখাইয়া কার্য্য সম্পাদন করিবেন—( তাহা হইলেই তাঁহারা ) সকল বিষয়েই সমদর্শী হওয়ায় ( সকলের ) বিশ্বাসপাত্র ও লোকের প্রিয় হইতে পারিবেন॥ ১॥

কৌটিলীয় অর্থশাস্ত্রে ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণে দ্যূত ও সমাহ্বয় এবং প্রকীর্ণ-নামক বিংশ অধ্যায় ( আদি হইতে ৭৭ অধ্যায় ) সমাপ্ত।

**ধর্ম্মস্থীয়-নামক তৃতীয় অধিকরণ সমাপ্ত।**

# শব্দনির্ঘণ্ট